৩। ২নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

**শ্রীসুবোধ চন্দ্র দাস :** সাপ্লিমেণ্টারী স্যার, বর্তমানে টি, আর, টি, সি, কতগুলি বাস আছে এবং তার মধ্যে কতগুলি সচল এবং কতগুলি অচল এবং দুর্গম এলাকাগুলিতে ভাল বাস দেওয়ার কোন পরিকল্পনা আছে কিনা যেহেতু ঐসব এলাকায় নিত্যপ্রয়োজনীয় জিনিষপত্র আনার জন্য সেই এলাকার মানুষ একমাত্র টি, আর, টি, সির উপর নির্ভরশীল। বিশেষত মংপুই এবং জম্পুই পাহাড়ের উপর বাসগুলি নষ্ট হয়ে পড়ে থাকে। যার ফলে লোকের খুবই কষ্ট হয়। কাজেই ঐ সমস্ত এলাকায় ভাল এবং নতুন বাস দেওয়ার পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**শ্রীসমীর রঞ্জন বর্মন ( মন্ত্রী ) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সরকার আসার পর — গতবারও আমরা নতুন ২০ টা বাস ক্রয় করেছি। কোথায়ও বাস নষ্ট হয়ে পাহাড়ের উপর পড়ে থাকে বলে আমাদের কাছে খবর নেই। বর্তমানে টি, আর, টি, সির বাসের সংখ্যা ১৫৩ দুইটি ডিলাক্স বাস সহ। যখন বাস খারাপ হয়ে যায় তখই সেগুলিকে মেরামত করা হয়। কাজেই এটা ঠিক নয় যে এই সরকার আসার পরে বাস ভালভাবে চলাচল করে না এরকম খবর আমাদের কছে নেই। আমরা চেষ্টা করছি আগামী বছরে আরও ৬১ টি বাস এবং ২ টি ডিলাক্স বাস ক্রয় করতে এবং আশা করছি ত্রিপুরার মানুষ বর্তমান সংকট কাটিয়ে উঠতে পারবে।

**শ্রীনকুল দাস ( রাজনগর ) :** — স্যার, বর্তমানে টি, আর, টি, সির যে বাসগুলি আছে সেগুলির অধিকাংশ এবং অল্পদিন হয় যে সমস্ত বাসগুলি আনা হয়েছে, সেই সমস্ত বাসগুলিকে বে সরকারী ব্যক্তিদের হাতে তুলে দেওয়ার জন্য বা বে-সরকারী মালিকদের কাছে বিক্রি করার জন্য চেষ্টা চলছে। কারণ কোটি কোটি টাকা খরচ করেও এই টি, আর টি সি সংস্থটির কোন ইমপ্রুভমেণ্ট করা যাচ্ছে না। এই সবের সত্যতা সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় আমাদের কিছু জানাবেন কি ?

**শ্রীসমীর রঞ্জন বর্মন ( মন্ত্রী ) :** - মাননীয় অধ্যক্ষ মহোদয়, একথাটা আদৌও সত্য নয়, কারণ টি, আর, টি, সি, সংস্থাটিকে বে-সরকারী ব্যক্তিদের হাতে তুলে দেওয়ার কোন প্রস্তাব সরকারের নাই। তবে ওদের আমলে জুট মিলের জন্য ওরা কোটি কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এনে কি করেছে ? তার কোন হদিশ আমরা এখন পর্যন্ত পাইনি। তেমনি ভাবে এই টি, আর, টি, সি, সংস্থাটির জন্যও তারা কোটি কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এনেছে,। কিন্তু সেই টাকাটা কি ভাবে কি করেছে, তারও কোন হদিশ আমরা পাচ্ছি না। উপরোক্ত টি, আর, টি, সিতে ওদের যে ইউনিয়ন আছে, সেই ইউনিয়নের

লোকেরা টি, আর, টি, সি গাড়ীর যন্ত্রপাতি সরিয়ে নেওয়ার ফলে, অনেকগুলি গাড়ীই নষ্ট হয়ে আছে এবং গাড়ীর যন্ত্রপাতি সরিয়ে নেওয়ার চেষ্টা এখনও চলছে। এই রকম অবস্থায় যে সমস্ত অকেজো বাসগুলি আছে, সেগুলিকে কনডেম ডিক্লেয়ার করে তার যে বুক ভ্যালু আছে তা অনুযায়ী যদি কোন বে-সরকারী ব্যক্তি বা এন্টাপ্রিনিউয়ার এগিয়ে আসে, তবে সেগুলিকে তাদের হাতে তুলে দেওয়া যায় কিনা, আমরা বিবেচনা করে দেখব। কারণ সেই সব বাসের কোনটার খোল আছে তো চেসিস নাই, এই রকম অবস্থায় পড়ে আছে।

**শ্রীবিমল সিন্‌হা** (কমলপুর): — মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে যদি কেউ বুক ভ্যালুতে কিনে নিতে এগিয়ে আসেন তো, তাহলে বাসগুলিকে তিনি তাদের হাতে তুলে দেবেন। অর্থাৎ ওনার লোকজনদের এক একটা গাড়ী ২ থেকে ৩ হাজার টাকার বুক ভ্যালুতে পাইয়ে দেবেন, মানে হল এই যে তিনি নিজেই বুক ভ্যালুতে গাড়ীগুলি কিনছেন আবার নিজেই বিক্রি করে দিচ্ছেন, এটা ঠিক কিনা ?

**শ্রীসমীর রঞ্জন বর্মন** (মন্ত্রী): — স্যার, এটা আইনের বিধান অনুযায়ীই করা হবে।

**শ্রীসমর চৌধুরী** (ধনপুর): — স্যার মাননীয় মন্ত্রী বলেছেন যে গাড়ীগুলির বুক ভ্যালু দেখে, সেগুলি বিক্রি করা হবে। আমি জানতে চাই, কোন ইঞ্জিনিয়ার বা ম্যাকানিক দিয়ে এই সব গাড়ীগুলিকে কণ্ডেম করার ব্যবস্থা করা হচ্ছে এবং বুক ভ্যালু কম দেখিয়ে সেগুলিকে বিক্রি করার সিদ্ধান্ত নেওয়া হচ্ছে ?

**শ্রীসমীর রঞ্জন বর্ম্মন** (মন্ত্রী): — স্যার, আমি জানি যে উনাদের আমলে উনারাই এটা করতেন। টি, আর, টি, সি সংস্থায় যে সমস্ত বাসগুলি ছিল, সেগুলিকে কণ্ডেম করার যাবতীয় ব্যবস্থাই উনারাই করে গিয়েছেন, যদিও সেগুলিকে উনারা তখন পর্য্যন্ত বিক্রি করে যেতে পারেন নি। কাজেই তাদের সিদ্ধান্ত অনুযায়ী সেই কাজটা করা যায় কিনা তা আমরা বিচার বিবেচনা করে দেখব। তবে, আমি বলতে পারি, যে কোন বাসই ১০ অথবা ২০ হাজার টাকায় বিক্রি করার কোন সিদ্ধান্তই এখন পর্য্যন্ত নেওয়া হয় নি।

**মিঃ স্পীকারঃ** — মাননীয় সদস্য, ফৈইজুর রহমান।

**ফৈইজুর রহমান** (কৃষ্ণ): — স্যার, এ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার ২০।

**শ্রীসমীর রঞ্জন বর্ম্মন** (মন্ত্রী): — স্যার, কোয়েশ্চান নাম্বার ২০।

| প্রশ্ন | |
|---|---|
| ১) আগামী ১৯৯০-৯১ ইং আর্থিক বৎসরে রাজ্যের কোন কোন হাই স্কুলের জন্য পাকা বিল্ডিং এর কাজ শুরু করা হবে, ( বিভাগ ভিত্তিক স্কুলগুলির নাম ) ? | আগামী আর্থিক বর্ষের জন্য আর্থিক বরাদ্দ না পাওয়া পর্য্যন্ত ইহা বলা সম্ভব নয়। |

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক

**শ্রীঅমল মল্লিক** ( বিলোনীয়া ) :— মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নং ২৪।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ( মন্ত্রী ) :— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ২৪।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) পশ্চিম চরকবাই (বিলোনীয়া) গাঁও পঞ্চায়েত সেচের জন্য বর্তমানে কয়টি এম, আই প্রকল্প চালু আছে ; | ১) পশ্চিম চরকবাই গাঁও পঞ্চায়েত বর্তমানে কোন এম, আই প্রকল্প চালু নাই। |
| ২) তন্মধ্যে কয়টি চালু আছে ; | ২) প্রথম উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না। |
| ৩। ঐ এলাকায় কৃষকদের সেচের জন্য নতুন কোন এম, আই প্রকল্প করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ? | ৩) বর্তমানে নিম্নলিখিত প্রকল্পগুলি করার পরিকল্পনা আছে -<br>১) পশ্চিম চরকবাই গভীর নলকূপ প্রকল্প।<br>২) চরকবাই রিভার লিফ্ট প্রকল্প। |

**শ্রী অমল মল্লিক** :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে, বাইখোরাতে একটা লিফ্ট ইরিগেশন করার জন্য সেখানে ঘর ইত্যাদি তৈরী করা হয়েছে কিন্তু ইলেক্ট্রিক কানেকশন দেওয়া হয় নাই। যার জন্য এই প্রকল্প ঠিকমত চালু হচ্ছে না।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, এখানে প্রশ্ন ছিল পশ্চিম চরকবাই সম্পর্কে। কিন্তু মাননীয় সদস্য এখানে আরেকটা স্কীম সম্পর্কে প্রশ্ন করেছেন। এখানে পাম্পসেট ইত্যাদি বসানো হবে। আশা করি খুব শীঘ্রই এটা কমিশন করা যাবে।

**মিঃ স্পীকার :—** শ্রী দীপক নাগ।

**শ্রীদীপক নাগ ( মজ্‌লিশপুর ) : –** মাননীয় স্পীকার স্যার, এড্‌মিটেড কোয়েশ্চান নং ৩০। পাওয়ার ডিপার্টমেন্ট।

**শ্রীরবীন্দ্র দেববর্ম্মা ( রাষ্ট্রমন্ত্রী ) :—** মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৩০।

প্রশ্ন

১। বর্তমান আর্থিক বৎসরে কোন্‌ কোন্‌ ব্লকে কতটি গ্রামে বৈদ্যুতিক এল, টি লাইন করার পরিকল্পনা সরকারের আছে ( ব্লক ভিত্তিক হিসাব ) এবং

উত্তর

১) বর্তমান আর্থিক বৎসরে মোট ১৬০ টি নতুন গ্রামে ও ১০৭ টি বিদ্যুতায়িত গ্রামে বৈদ্যুতিক লাইন সম্প্রসারণ করার পরিকল্পনা আছে।

ব্লক ভিত্তিক হিসাব নির্মান হইল :—

| ক্রমিক নং : | ব্লকের নাম : | নতুন গ্রামের সংখ্যা : | বিদ্যুতায়িত গ্রামের সংখ্যা। |
|---|---|---|---|
| ১) | মোহনপুর | ১১টি | ৭টি |
| ২) | জিরানীয়া | ১০টি | ৬টি |
| ৩) | তেলিয়ামুড়া | ১১টি | ৬টি |
| ৪) | খোয়াই | ১০টি | ৬টি |
| ৫) | বিশালগড় | ১৫টি | ১১টি |
| ৬) | মেলাঘর | ১৫টি | ১১টি |
| ৭) | পানিসাগর | ১টি | ১০টি |
| ৮) | কাঞ্চনপুর | ৪টি | — |
| ৯) | ছামনু | ১৫টি | ১০টি |
| ১০) | কুমারঘাট | ৭টি | — |
| ১১) | সালেমা | ৮টি | ১০টি |

| | | |
|---|---|---|
| ১২) ভুস্বুরনগর | ৯টি | — |
| ১৩) মাতারবাড়ী | ৮টি | ৮টি |
| ১৪) অমরপুর | ২টি | ৮টি |
| ১৫) বগাফা | ১৭টি | ২টি |
| ১৬) রাজনগর | ১৭টি | ২টি |
| ১৭) সাতচান্দ | — | ১০টি |
| মোট | ১৬০টি | ১০৭টি |

প্রশ্ন

২) উক্ত সময়ে জিরানীয়া ব্লকের কোন কোন গ্রামে বৈদ্যুতিক লাইন সম্প্রসারিত করার পরিকল্পনা সরকারের আছে ?

উত্তর

২) উক্ত সময়ের মধ্যে জিরানীয়া ব্লকের অধীনে মোট ১০টি নতুন গ্রামে ও ৬টি বিদ্যুতায়িত গ্রামে বৈদ্যুতিক লাইন সম্প্রসারণের পরিকল্পনা সরকারের আছে। গ্রামগুলির নাম নিম্নে দেওয়া হইল :—

| ক্রমিক নং | নতুন গ্রামের নাম | বিদ্যুতায়িত গ্রামের নাম। |
|---|---|---|
| ১) | রামকৃষ্ণ পাড়া | কৃষ্ণা নগর। |
| ২) | মধ্য মহিষপুর | কোবরা খামার |
| ৩) | মহরম সর্দার পাড়া | বড়জলা |
| ৪) | গিরা চন্দ্র ঠাকুর পাড়া | ব্রজনগর |
| ৫) | রাম দুর্গা সরদার পাড়া | মেখলীপাড়া |
| ৬) | আনন্দমনিঠাকুর পাড়া | রাধাকিশোরনগর |
| ৭) | দফাদার পাড়া | |
| ৮) | খুটামারা | |
| ৯) | জয়কৃষ্ণ পাড়া | |
| ১০) | বৈদ্য সরদার পাড়া। | |

প্রশ্ন

৩) যদি না থাকে তবে তার কারণ কি ?

উত্তর

৩) উপরিউক্ত জবাবের পরিপ্রেক্ষিতে প্রযোজ্য নাই।

**শ্রী দীপক নাগ :—** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, গত বছর পূর্ত দপ্তর থেকে জিরানীয়া ব্লকে যে ১০০টি পোষ্ট দেওয়া হয়েছিল সেগুলিতে কোন্ নির্দ্দিষ্ট তারিখে বিদ্যুতায়ন করা হবে? কেন না, দেখা গেছে, এই খুঁটিগুলি কোথাও লাগান হয়েছে আবার কোথাও তুলে নেয়া হয়েছে।

**শ্রীরবীন্দ্র দেববর্মা (রাষ্ট্রমন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, গত বছর বর্ষার কারণে আমাদের কাজের অনেক দেরী হয়েছে। আবার কোথাও দেরী হয়েছে রাস্তা-ঘাটের অভাবে। ভারী জিনিসপত্র নিয়ে গাড়ীগুলি যেতে পারে নি। আমাদের কাজ সাধারণতঃ ডিসেম্বর থেকে মার্চ মাস অবধি পুরো দমে চলে। তবে যেখানে পোষ্ট লাগান হয়েছে সেগুলিতে এবারই বিদ্যুতায়ন করা সম্ভব হবে।

**শ্রীবাদল চৌধুরী :—** মাননী মন্ত্রী মহোদয়কে আমি বলতে পারি যেখানে যেখানে বিদ্যুতায়ন হয়েছে বলে ঘোষণা করা হয়েছে সেখানে তা করা হয় নি। আমি উদাহরণ দিয়ে বলতে পারি, উপজাতি গ্রাম টাক্কতুলসী পাড়া হাফটাপাড়া, পুনজয়পাড়া এবং বড় টাক্‌মাতুলসী পাড়ায় বিদ্যুতায়ন হয়েছে বলে দেখান হয়েছে। কিন্তু বাস্তব চিত্র কিন্তু অন্য রকম। দীপক বাবুর প্রশ্ন মাননীয় মন্ত্রী মহোদয় এড়িয়ে গেছেন। মাননীয় মন্ত্রী মহোদয় বিষয়টি তদন্ত করে দেখবেন কিন?

**শ্রীরবীন্দ্র দেববর্মা (রাষ্ট্রমন্ত্রী) :—** মাননীয় সদস্য যে প্রশ্ন এখানে তুলেছেন তা এই সরকারের আমলে নয়। বিগত সরকারের আমলে তা হতে আমরা দেখেছি। বিরোধী দলনেতা কেন্দ্রীয় সরকারকে লিখেছিলেন, ১৯৭১ সালকে আমরা আদম সুমারি হিসাবে ধরছি। সেই অনুসারেই আমরা বিদ্যুৎ সম্প্রসারণের কাজ হাতে নিয়েছি। বিগত সরকারের আমলে কংগ্রেস ও উপজাতি যুব সমিতির সমর্থকরা যেসব গ্রামে বেশী ছিলেন সেখান থেকে ডাইভারসন করে অন্য গ্রামে নিয়ে গেছেন। সদরের রাজঘাট বিগত আমলে বিদ্যুতায়ন হয়ে গেছে বলে বলেছিলেন। কিন্তু এলাকার লোকদের দরখাস্তের পরিপ্রেক্ষিতে সেখানে গিয়ে আমি দেখি যে, ডাইভারসন করে অন্য গ্রামে নিয়ে গেছে। তথাপি আমি মাননীয় সদস্য এখানে যা বললেন তা দেখব।

**শ্রীসমর চৌধুরী :—** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, মেলাঘর ব্লকের পাহাড়পুর গাঁও সভার রাজাপাড়া উপজাতি গ্রামে সেখানে বিদ্যুতায়ন হয়েছিল বামফ্রন্টের আমলে কিন্তু আজ সেখানে ১টি খুঁটিও নেই। থানায় এফ আই আর করা হয়েছে। কিন্তু কোন কাজ হয় নি। সেখানে মারপিট করা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহোদয়কে বলেছিলাম। তিনি বলেছিলেন, দেখবেন। কিন্তু আজ পর্য্যন্তও কোন ব্যবস্থা হয় নি। ২২ / ২৩ মাস হয়ে গেছে। এ সম্পর্কে কি ব্যবস্থা নেবেন?

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ( রাষ্ট্রমন্ত্রী ) :— স্যার, মাননীয় সদস্য মহোদয় যেটা উল্লেখ করেছেন যে, এই গ্রামের সমস্ত তার এবং খুঁটি কংগ্রেস ( আই ) সমর্থকরা নিয়ে গেছে এটা ঠিক নয়। বরং উনারাই এনকারেজ করে সমস্ত তার খুঁটিগুলি চুরি করাচ্ছেন। সরকারী আইন অনুযায়ী ১০টা এপ্লিকেশন থাকলে পর বিদ্যুতের লাইন টানা হয়। ঐ সব এলাকায় যেসব লাইন চালু করা হয় নি সেগুলির তার তারা চুরি করে নিয়ে যায় এবং বিগত দিনে আমরা দেখেছি। উপজাতিদের কথা উনারা এখানে বলেছেন, আমরা গত বছর দেখছি ১৩২ টা গ্রাম বিদ্যুতায়ন করা হয়েছে। তার মধ্যে ১০০ টা গ্রামই হচ্ছে উপজাতিদের এবং ৩২টা গ্রাম অউপজাতিদের কিন্তু সরকারতো নিজেকে উপজাতি দরদী বলে খুব জাহির করতেন, তখন আমরা দেখেছি। প্রত্যেক বছর যদি ১৫০টি গ্রাম বৈদ্যুতিকরণের জন্য ধরা হত তার মধ্যে ২০ টা থাকত উপজাতি এলাকা আর বাকী সবগুলি হত অউপজাতি এলাকা। এই বছর আমরা ১২৫ টা গ্রামের মধ্যে ১০০ টা করেছি উপজাতি গ্রাম এবং ২৫টা করেছি অউপজাতি গ্রাম। এতটা উপজাতি গ্রাম বৈদ্যুতিকরণের জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে আমাদেরকে সার্টিফিকেট দেওয়া হয়েছে।

**শ্রীরসিকলাল রায়** :—সাপ্লিমেণ্টারী স্যার, রাঙ্গামুড়া ট্রাইবেল এলাকাতে বিদ্যুৎ চালু আছে। তবে ধনপুরের তারা পুকুরে ইলেকট্রিফিকেশান করার জন্য পূর্ববর্তী সরকার যে সিদ্ধান্ত নিয়েছিলেন সেই কাজ এখনও কাগজে পত্রেই সীমাবদ্ধ আছে। এবং উনারা সেই এলাকার বৈদ্যুতিক তার এবং খুঁটি বাংলাদেশে নিয়ে গিয়ে বিক্রি করে দিয়েছেন, এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি ?

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ( রাষ্ট্রমন্ত্রী ) :— স্যার, মাননীয় সদস্য এখানে যে অভিযোগ করেছেন সেই তথ্য আমার কাছে আছে। আমি নিজেও সোনামুড়ার কুরু বাড়ীতে গিয়ে দেখেছি সেই এলাকার বৈদ্যুতিক তার এবং খুঁটি বাংলাদেশে পাচার করে দেওয়া হয়েছে, এই অভিযোগ আমার কাছে আছে।

**মিঃ স্পীকার** :— শ্রী নকুল দাস।

**শ্রীনকুল দাস** : কোয়েশ্চান নং ৩৯ স্যার।

**শ্রীসমীর রঞ্জন বর্মন** :-- কোয়েশ্চান নং ৩৯ স্যার।

প্রশ্ন

১) রাজ্য সরকার কর্তৃক সম্প্রতি পূর্তদপ্তরের বড় বড় ঠিকাদারী কাজ আলাপ আলোচনার ভিত্তিতে বণ্টন করার জন্য কোন সার্কুলার জারী করা হয়েছে কিনা,

২) হয়ে থাকলে তার কারণ ;

৩) এই সার্কুলার জারী করার পর কতটি কাজ আলাপ আলোচনার ভিত্তিতে বণ্টন করা হয়েছে এবং উক্ত কাজের টাকার পরিমান কত ?

উত্তর

১) না।

২) ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

৩) ১ ও ২ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

## QUESTIONS & ANSWERS

**শ্রীনকুল দাস :-** সাপ্লিমেন্টারী স্যার, নূতন মন্ত্রী হয়েছেন হয়তো নাও জানতে পারেন। তবে আমি সার্কুলারটা পড়ে দিচ্ছি সভার জ্ঞাতার্থে। নাম্বার এফ

**মিঃ স্পীকার :** নো, নো, ইউ মে আসক্ দি সাপ্লিমেন্টারী কোয়েশ্চান।

( গণ্ডগোল )

**শ্রীনকুল দাস :** সাপ্লিমেন্টারী স্যার, উনি বলছেন সার্কুলার জারী করা হয় নি।

**মিঃ স্পীকার :** -- নো, ইউ আর নট এলাউড টু রিড দিস পেপার।

( গণ্ডগোল )

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :--** বিনা নোটিশে উনি কিছু পড়তে পারেন না এবং বিনা নোটিশে কিছু দিতেও পারেন না।

**শ্রীদশরথ দেব ( রামচন্দ্র ঘাট ) :** - মিঃ স্পীকার স্যার হাউসে এই অসত্য ভাষণ দেওয়া যায় না মাননীয় মন্ত্রী হাউসকে মিসগাইড করেছেন।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :** - হাউস ইজ গাইডেড বাই দি রুলস্ এ্যাণ্ড প্রসিডিউরস্।

**শ্রীনকুল দাস :** স্যার, আমাকে বলবার অনুমতি দিন।

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :** - স্যার, উনি যাই দিতে চান নোটিশ ছাড়া দিতে পারেন না আমি মনে করি।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—** ইফ এনি মেম্বার রেডি টু রিড এনি পেপার অর ইজ গোয়িং টু রিড এনি পেপার হি মাষ্ট টেইক দি কনসেন্ট অব দি প্রিসাইডিং অফিসার দ্যাট ইজ স্পীকার, উইথাউট দি কনসেন্ট অব দি স্পীকার নান্ ওয়ান ক্যান রিড এনি পেপার। সো ইউ ক্যান নট রিড দিস্।

( গণ্ডগোল )

**শ্রীনকুল দাস :—** স্যার, আমাকে লে করার অনুমতি দিন।

**মিঃ স্পীকার :—** আই স্যাল নট এলাউ।
নাউ ইট ইজ ওয়ান পি. এম সো হাউস ইজ এডজোর্ণ টিল ২ পি. এম।

## AFTER RECESS 2-00 P. M.

**মিঃ স্পীকার :—** অনারেবল মেম্বার পূর্ণমোহন ত্রিপুরা।

**শ্রীপূর্ণমোহন ত্রিপুরা ( ছামনু ) :—**অ্যাডমিটেড কোয়েশ্চান নং-৪২।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ( মন্ত্রী ) :—** অ্যাডমিটেড কোয়েশ্চান নং-৪২ স্যার।

### প্রশ্ন

১। জোট সরকার ক্ষমতায় বসার পর টিলা জমিতে জল সেচের জন্য কয়টি গভীর নলকূপের ব্যবস্থা করা হয়েছে ;

২। ছামনু ব্লকে এই সংখ্যা কত ?

### উত্তর

১। জোট সরকার ক্ষমতায় বসার পর টিলা জমিতে জলসেচের জন্য কোন গভীর নলকূপের ব্যবস্থা করা হয় নাই।

২। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না।

**শ্রীপূর্ণমোহন ত্রিপুরা :—** সাপ্লিমেন্টারী স্যার, ত্রিপুরা রাজ্যকে প্রায় টিলাই বলা যায়। সুতরাং এই টিলা জমিতে নলকূপ না থাকলে সেখানে ফসলাদি হয় না। তার জন্য গত বামফ্রন্টের আমলে নলকূপ করার জন্য চেষ্টা নেওয়া হয়েছিল তার এখনও একটাও করা হয় নাই কেন ?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ( মন্ত্রী ) :—** মাননীয় স্পীকার স্যার, বামফ্রন্টের আমলে যেটা হয়েছিল, সেটা হচ্ছে কিছু টাকা খরচ করে কিছু ডিপ টিউব ওয়েল বসানো। এইটার কি উদ্দেশ্য আমি বুঝতে

পারি নাই। কারণ টিলাতে এখনও জল পৌঁছে নাই এবং টিলা চাষের জন্য কেবলমাত্র ডিপটিউবওয়েল দিয়ে সম্ভব না। ত্রিপুরায় আমাদের সুযোগ আছে, টু থাউজেণ্ড মিলি মিটার রেইনফোল আছে। বৃষ্টির জলেই টিলা চাষ সম্ভব। বৃষ্টির জল দিয়ে টিলা চাষের ব্যবস্থা করা এইটা বামফ্রন্টের আমলে নেওয়া হয় নাই। আমরা শুরু করেছি। ইতিমধ্যে শচীন্দ্রনগর কলোনী শান্তিনগর কলোনী এবং গুরুপদ কলোনীতে এইবার ডেমোনেস্ট্রেশান হিসাবে কয়টা প্লট করা হয়েছে এবং এইটার সাফল্য আমরা পেয়েছি। এবং আগামী বৎসর থেকে বৃষ্টির জল যে যথেষ্ট পরিমানে আছে সেই জল ধরে রেখে সেই জলকে কাজে লাগিয়ে টিলা জমি চাষ করার জন্য আমরা পরিকল্পনা নিয়েছি।

শ্রীমতিলাল সরকার ( কমলাসাগর ) :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী জানাবেন কি যে, বামফ্রন্ট সরকারের আমলে বিশালগড় ব্লকে টিলা জমিতে জলসেচের জন্য ডিপটিউবওয়েল বসানো হয়েছিল। এখন সেই জল দিয়ে জল সেচ করা হচ্ছে। মাননীয় মন্ত্রী হয়ত এটা জানেন না। মাননীয় মন্ত্রী মহোদয়ের উত্তরের পরিপ্রেক্ষিতে আমার জানবার বিষয় হল উনি এই কথাই বলতে চান যে জল-সেচের জন্য ডিপ টিউবওয়েল উঠিয়ে দেবেন ? তাহলে পরিকল্পনা কি হবে ?

শ্রীনগেন্দ্র জমাতিয়া ( মন্ত্রী ) :— মাননীয় স্পীকার স্যার, টিলা জমিতে চাষের জন্য যে কয়টা ডিপটিউবওয়েল দপ্তরের হাতে আছে এর মধ্যে সবগুলি বামফ্রন্টের আমলেই হয়নি, কংগ্রেসের আমলেও হয়েছে। আমি দেখেছি যে টু থাউজেণ্ড মিলিমিটার বৃষ্টি, এই বৃষ্টিকে কাজে লাগিয়ে টিলা চাষের জন্য কোন উদ্যোগ বিগত দিনগুলিতে কোন সরকারই নেয়নি। আমি ডিপ-টিউবওয়েল উঠানোর কথা বলছিনা। আমি বলেছি যে, টিলা চাষের জন্য শুধু ডিপ টিউবওয়েল দিয়ে দরকার নেই, বৃষ্টির জলকে ধরে রেখে যতটুকু করা যায় এইটা আমরা আগে হাতে নিয়েছি এবং এইটাতে আমরা সাফল্য অর্জন করেছি।

শ্রীরসিকলাল রায় :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কিনা যে, বামফ্রন্টের আমলে কৃষি মাঠের জন্য যে স্যালো টিউবওয়েল বসানো হয়েছিল একটারও অস্তিত্ব ছিল কিনা এবং কি উদ্দেশ্যে বসিয়ে ছিলেন এবং কত লক্ষ টাকা এর পেছনে খরচ হয়েছে এবং সেগুলি দিয়ে মাঠে একফোটা জল পৌঁছেছিল কিনা ? আমার আরেকটি প্রশ্ন হল বামফ্রন্টের আমলে গত ১০ বৎসরে কয়টা ডিপ-টিউবওয়েল বসানো হয়েছিল। আমাদের এই জোট সরকার ক্ষমতায় আসার পর প্রতিটি সাব-ডিভিশনে এই ২ বৎসরে ২০—২১টি করে ডিপ-টিউবওয়েল অলরেডী বসানো হয়েছে এইটা মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কিনা ?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ( মন্ত্রী ) :— মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য মহোদয়, এখানে যা জানতে চেয়েছেন তার সঠিক তথ্য আমার হাতে নাই। তবে এইটা ঠিক কিছু দিন আগে জিরানীয়া ব্লকে স্যালো টিউব-ওয়েল আমি ভিজিট করতে গিয়েছি সেখানে বেশ কয়েক শত স্যালো টিউবওয়েল আছে তার মধ্যে চালু আছে মাত্র ৩টা। সেটাও আমাদের এই আমলে উদ্যোগ নেওয়ার পর চালু করা সম্ভব হয়েছে। বাকীগুলি চালু নাই। এই সরকার ক্ষমতায় আসার পর আমরা চেষ্টা করছি এই অবস্থাকে আরও উন্নত করা যায় কিনা। ডিপ টিউব-ওয়েল যেটার কথা বলা হয়েছে এটা ছাড়াও এই আমলে যথেষ্ট ডিপ—টিউবওয়েল করা হয়েছে। আগামী আর্থিক বছরে আরও যথেষ্ট সংখ্যক করা হবে।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া** ( কৃষ্ণপুর ) :— সাপ্লিমেন্টারি স্যার, ডম্বুরে উচ্ছেদকৃত তিন শইবা কলোনীতে আমরা দেখেছি সেখানে গভীর নলকূপের ব্যবস্থা ছিল এবং সেটার সাহায্যে সেখানে টিলা জমিতে যে জল সেচের ব্যবস্থা করা হয়েছে সেটা করা হয়েছে কিনা বা করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ( মন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, বামফ্রন্টের আমলে সেখানে ডিপ টিউব-ওয়েল বসান হয়েছিল কিন্তু আমরা তখন মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে বহুবার বলেছিলাম সেটা চালু করার জন্য কিন্তু চালু করা হয় নাই। আমরা ক্ষমতায় আসার পর সেটা চালু করার জন্য উদ্যোগ নিয়েছি কিন্তু মূলত সার্ভের মধ্যেই এটার ডিফেক্ট ছিল। কাজেই এখন চেষ্টা হচ্ছে ত্রুটিগুলি দূর করে যেটুকু করা যাবে সেটুকু করতে কারণ এখন আর এষ্টিমেটের মত করা যাবে না

**শ্রীগৌরী শংকর রিয়াং** :— সাপ্লিমেন্টারি স্যার যেহেতু এটা টিলা জমি এবং যার ৯০ ভাগ এ. ডি. সি. তে পড়েছে সেহেতু মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে, যেখানে এ ডি সি তে একটা প্রতিষ্ঠিত সরকার আছে সেহেতু সেই সরকার টিলা জমিতে জল সেচের মাধ্যমে চাষ করার জন্য কোন ফাণ্ড রাজ্য সরকারের কাছে চেয়েছেন কিনা যদি চেয়ে থাকেন তাহলে সেই ফাণ্ড দেওয়া হয়েছে কিনা। যদি দেওয়া হয়ে থাকে তাহলে সেটার ইউটিলাইজেশন কতটুকু হয়েছে সে তথ্য মাননীয় মন্ত্রীর কাছে আছে কিনা জানাবেন কি ?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ( মন্ত্রী ) : -- মিঃ স্পীকার স্যার, এটা ঠিকই যে রাজ্য সরকারের কাছে যে টাকা আছে তার একটা বৃহত্তর অংশ এ. ডি. সি র হাতে চলে যায় তার এলাকার জল সেচের ব্যবস্থা করার জন্য। এখনও প্রায় ১ কোটি ৯০ লক্ষ টাকা এ. ডি. সি. র হাতে রয়ে গেছে। আমাদের জল

সেচ দপ্তরে এখনও সে টাকা প্রেইস করা হয়নি। এ. ডি সি. সে টাকা দিয়ে কোন প্রকল্প নিয়েছে বলেও এখন পর্যান্ত জানানো হয়নি। আমরা এবারও ৬৫ লক্ষ টাকা দেওয়ার সংস্থান রেখেছি এ ডি সি কোন প্রকল্প এখনও দেন নাই। এখনও অতীতের টাকার কোন হিসাব দেওয়া হয়নি বলে রাজ্য সরকার খুবই উদবিগ্ন। কারণ এ ডি,সি. এলাকার উন্নতির জন্য এই টাকা দেওয়া হয়। আমরা অতীতে যে ১ কোটি ৯০ লক্ষ টাকা দিয়েছি সে টাকা কিভাবে ব্যবহার করা হয়েছে সেটার ইউটিলাইজেশন সার্টিফিকেট যদি না দেখান হয় তাহলে রাজ্য সরকারের পক্ষে পলিসিগতভাবে অনেক অসুবিধার সম্মুখীন হতে হয়।

শ্রীবাদল চৌধুরী :-- সাপ্লিমেন্টারি স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এ.ডি.সি, সম্পর্কে যেটা বলেছেন সেটা এ.ডি.সি.র কাজকর্ম সম্পর্কে জেনে বলেছেন কিনা আমি জানিনা। আমি খুব ভাল করে জানি যে, রাজ্য সরকার এ,ডি,সি. কে যে টাকা দেয় সে টাকা এ,ডি,সি, আবার রাজ্য সরকারের দপ্তরগুলিকে দিয়ে দেয় এবং খরচের সমস্ত হিসাব সেখানে আছে। এই সম্পর্কে আমরা প্রশ্ন তুলেছিলাম কিন্তু আপনি বাতিল করে দিয়েছেন। এটা একটা বিতর্কিত ব্যাপার। এ,ডি,সি, সব সময়ে বলছে যে রাজ্য সরকারের কাছে তারা যে টাকা পাওনা সে টাকা রাজ্য সরকার তাদেরকে দিচ্ছে না। মাননীয় মন্ত্রী মহোদয় এখানে ভুল তথ্য দিয়েছেন।

( গণ্ডগোল )

Mr. Speaker : – It is not related with the actual question.

( Interruption )

Mr. Speaker :— Please sit down Hon' ble Members Mati Lal Sarkar & Keshab Majumder.

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার এবং শ্রী কেশব মজুমদার।

শ্রীমতিলাল সরকার :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার ৪৯।

শ্রীসুধীর রঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার ৪৯।

**প্রশ্ন**

১। জোট সরকার ক্ষমতায় আসার পর মোট কত টাকার ওভারড্রাফট নিতে হয়েছে এবং বর্তমানে রাজ্য সরকারের ওভারড্রাফট-এর পরিমান কত ?

২। এই ওভারড্রাফট নেওয়ার কারন এবং এর জন্য সরকারকে কত টাকা সুদ দিতে হয়েছে ?

৩। বর্তমান আর্থিক বছরের বরাদ্দ বাজেটের কি পরিমান পরিকল্পনা খাতের অর্থ অব্যয়িত রয়েছে ( ৩১,১২.৮৯ তারিখ পর্যন্ত হিসাব )।

উত্তর

১। জোট সরকার ক্ষমতায় আসার পর ১৯৮৮-৮৯ সালে ১০ বার ও ১৯৮৯-৯০ সালের ১৫.১.৯০ তারিখের মধ্যে ৪৬ বার ওভারড্রাফট নিতে হয়েছে কোন সময়েই ওভারড্রাফট এর পরিমানে ১০.৫ কোটি টাকার বেশী হয়নি আর কোন সময়েই ওভারড্রাফট ৭ দিনের বেশী থাকেনি।

২। রাজ্যকে কেন্দ্রীয় সরকারের অর্থ প্রদানের নীতি পূর্বনির্ধারিত এবং সেই অর্থ মাসিক/ত্রৈ-মাসিক কিস্তিতে দেওয়া হয়। তাই সব সময় আয় ও ব্যয়ের সামঞ্জস্য বিধান সম্ভব হয়না। সেইজন্য আর, বি, আই, প্রয়োজন বোধে রাজ্য সরকারকে আয় ব্যয়ের এরূপ সাময়িক অসামঞ্জস্য কাটিয়ে উঠার জন্য ওভারড্রাফট দিয়ে থাকে। এরূপ ওভারড্রাফট নেওয়ার জন্য রাজ্য সরকাকে জোট সরকার ক্ষমতায় আসার পর থেকে গত ২৯,১২,৮৯ তারিখ পর্যন্ত সুদ বাবদ ৯,৪৮,৭৭৫ টাকা দিতে হয়েছে।

৩। এ ব্যাপারে বিস্তারিত তথ্য সংগ্রহাধীন। তবে সরকার আশা করেছে যে, ১৯৮৯-৯০ সালের পরিকল্পনার খাতে ধার্য্য টাকার সবটাই খরচ হবে।

**শ্রীমতিলাল সরকার** :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বলেছেন যে কোন সময়ই ওভাড্রাফটের টাকা সাত দিনের বেশী রাখা হয় নাই। কিন্তু দেখা গেছে এরজন্য রাজ্য সরকারকে সুদ দিতে হয়েছে নয় লক্ষ টাকার বেশী। এর কারন কি ? দ্বিতীয় হচ্ছে রাজ্য সরকার ক্ষমতাসীন হবার পর যার যেমন ইচ্ছে সেভাবে অর্থের নয়ছয় করেছেন এবং প্লেনের টাকা নন-প্লেনে হিসাব বহির্ভূতভাবে খরচ করেছেন ফলে যে রাজ্যের কোষাগারে এক চরম আর্থিক সংকট সৃষ্টি হয়েছে। এই সংকট কাটিয়ে উঠার জন্যই ওভারড্রাফট নিতে হয়েছে। এই সম্পর্কে মাননীয় মুখমন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** : - ( মুখ্যমন্ত্রী ) স্যার উনি যে প্রশ্নটা করেছেন তা আমি পরিস্কার ভাবে বলেছি যে কেন্দ্র রাজ্য পূর্বনির্ধারিত সিদ্ধান্ত অনুযায়ী টাকা দেয়। সেটা কোনটা মাসিক আবার

কোনটা ত্রৈমাসিক। কখনও বেশী খরচা হয়। তবে পরবর্তী সময়ে তা আবার এডজাস্ট করা হয়। এটা অর্থনীতির রীতিনীতি অনুযায়ী করা হয়। এখানে প্রশ্ন হচ্ছে যে, ওভারড্রাফট বেশী হয় কিনা? সেটার জবাব আমি আগেই দিয়েছি যে, সেটা ১০ কোটি ৫০ লক্ষ টাকার বেশী হতে পারেনা। হলেই রিজার্ভ ব্যাঙ্ক এটা বন্ধ করে দেবে। এই পরিস্থিতি কখনও সৃষ্টি হয় নাই। দ্বিতীয়ত হচ্ছে, সেটা সাত দিনের বেশী হতে পারে না। তাহলে ব্যাঙ্ক এটা বন্ধ করতে পারে। সেই ধরনের অবস্থা এখনও হয়নি। আবার ব্যাঙ্কের সঙ্গে লেনদেন করতে গিয়ে সেই অবস্থা সৃষ্টি হয়। সাড়ে ১০ কোটি টাকার বেশী নেওয়া হয়নি বা নিলেও তা ৭ দিনের বেশী রাখা হয়নি। দিস্ ইজ দা রুলস্। কিন্তু সেটা আগে ছিল না। লাগামছাড়া লেনদেন ছিল। গত ১০ বৎসরে এটা লাগামছাড়া ভাবে নেওয়া হত। বর্তমান রাজ্য সরকারের সেই ধরনের কোন পরিস্থিতি সৃষ্টি হয়নি। তবে রাজ্য সরকারের টাকার প্রয়োজন হলে নিশ্চয়ই টাকা নিতে হয়।

**শ্রীনকুল দাস** :— সাপ্লিমেন্টারী স্যার, প্রথমতঃ মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে, এক সপ্তাহ পার হয়ে গেলে পর সুদ দেওয়ার প্রশ্ন। উনি বলেছেন যে, এক সপ্তাহ পার হয়নি। আবার তিনিই বললেন যে ৯ লক্ষ টাকার বেশী সুদ দিতে হয়েছে। যদি এক সপ্তাহের বেশী টাকা রাখা না হয় তাহলে কেন সুদ দেওয়া হল? রাজ্যে এখন পর্যন্ত ৭০ কোটি টাকার বেশী ওভারড্রাফট নেওয়া হয়েছে রাজ্যের অর্থনীতিকে সম্পূর্ণ ভেঙ্গে দেওয়া হয়েছে।

**মিঃ স্পীকার** ;— আমি শুধু এটাই দেখব যে সেটা জনস্বার্থে নেওয়া হয়েছে কিনা?

**শ্রীনকুল দাস** :— স্যার রাজ্যের প্রাইভেট তথা ব্যবসায়ীদের কাছ থেকে টাকা তুলার জন্য বন বিক্রি করার জন্য এস,ডি ও এবং ডি এমদের নির্দেশ দেওয়া হয়েছে। এইভাবে রাজ্যের অর্থনীতিকে দেউলিয়া করে দেওয়া হচ্ছে। এই তথ্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আছে কিনা? থাকলে জানাবেন কিনা?

( গণ্ডগোল )

**শ্রীজওহর সাহা** :— ( রাষ্ট্রমন্ত্রী ) পয়েন্ট অব অর্ডার স্যার,। স্যার, স্বল্প সঞ্চয়ের ব্যাপার নিয়ে এখানে তারা একটা রাজনৈতিক ফায়দা তুলার চেষ্টা করছে। এটা রাজ্য সরকারের স্বার্থে করা হচ্ছে। রাজ্যের ২৪ লক্ষ লোকের স্বার্থে এটা করা হচ্ছে।

( গণ্ডগোল )

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** :-(মুখ্যমন্ত্রী) স্যার, আমি জবাব দিচ্ছি। রাজ্য সরকার ১৯৮৯-৯০ সালে যে ভাবে টাকা পাচ্ছেন একটা হচ্ছে কেন্দ্রীয় সরকার এর স্টেট শেয়ার অব্ সেন্ট্রাল টেকস্। আমরা কেন্দ্রীয় সরকারের অনুদান পাচ্ছি। সুতরাং সেগুলি লেনদেনের ক্ষেত্রে আসামঞ্জস্যের অবস্থা সব সময়ই থাকে।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— স্যার, রাজ্য সরকার কিভাবে টাকাটা পাচ্ছেন সেটা আমি বলছি। একটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের যেটা স্টেট শেয়ার অব সেন্ট্রাল ট্যাক্স। কেন্দ্রীয় সরকারের অনুদান পাচ্ছি। কেন্দ্রীয় সরকারের অনুদান ছাড়াও লোন আমাদের দিচ্ছে। সুতরাং সেগুলির অসামঞ্জস্য অবস্থা সব সময় থাকবে। এই বছরের পজিশনটা আমি ব্যাখ্যা করছি। রাজ্য সরকার ১৯৮৯–৯০ সালে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে মাসিক কিস্তিতে পরিকল্পনার সহায়তার জন্য অর্থ পাচ্ছেন। কোন মাসে আবার খরচ কম, কোন মাসে বেশী। সেটা ব্যালান্স আমাদের ঠিক আছে। পরিকল্পনার সহায়তা বাবদ পাওয়া যাচ্ছে ১১.৮০ কোটি টাকা। অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী কর্তিত অংশ ৮.৪৩ কোটি টাকা। ত্রৈমাসিক কিস্তিতে অর্থ কমিশন কর্তৃক প্রদত্ত ঘাটতি পূরণের বাবত ২০.৪০ কোটি টাকা। এছাড়া রাজ্য সরকার তার নিজস্ব কর ইত্যাদি থেকে স্বল্প সঞ্চয় ঋণ পত্র ইত্যাদির মাধ্যমে ঋণ গ্রহণ করে নিজস্ব সম্পদ সংগ্রহ করছে। অন্যদিকে খরচ হচ্ছে যেটা বেতন, মজুরী ইত্যাদি নিয়মিত ব্যয় ব্যতিরেকে বিভিন্ন প্রকল্প রূপায়ণের জন্য রাজ্য সরকারকে ব্যয় বহন করতে হয়। তাই সব সময়ে আর ব্যয়ের সামঞ্জস্য বিধান করা সম্ভব হয় না। আর ব্যয়ের এইরূপ অসামঞ্জস্যপূর্ণ পরিস্থিতির মোকাবিলা করার জন্য আর. বি. আই.—এর রুল অনুসারে সাত দিনের মেয়াদে ওভার ড্রাফটের সুবিধা দিয়ে থাকে। উদ্ভূত আর্থিক অসামঞ্জস্য এইরূপ পরিস্থিতিতে ৭ দিনের মধ্যে মোকাবিলা করা রাজ্যের আর্থিক পরিচালনা ব্যবস্থার একটা অংগ। এই যাবত রাজ্য সরকারের পক্ষে এইরূপ পরিস্থিতি কাটিয়ে উঠা সম্ভব হয়েছে এবং এ জন্য আর. বি. আই. রাজ্য সরকারকে কোন সময়েই অর্থ প্রদান করা বন্ধ করেন নি। ওভার ড্রাফটের পরিমাণ এই সময়েও ১০.৫ কোটি টাকার বেশী হয় নি। কোন সময়েই ওভার ড্রাফট পর পর ৭ দিনের বেশী থাকে না। পর পর ৭ দিনের বেশী থাকলে আর, বি, আই, ওভার ড্রাফটের টাকা দেওয়া বন্ধ করে দেয়। এখন পর্যন্ত আর, বি, আই, এর টাকা বন্ধ করার কোন সুযোগ হয় নি, কারণ, রাজ্য সরকার নির্দ্দিষ্ট ৭ দিনের মধ্যে এই সামাঞ্জস্য বিধান করতে সমর্থ হয়েছে। এখন পর্যন্ত রাজ্যে ১৯৮৯-৯০ সালে পরিকল্পনা খাতে মোট ১৬৭ কোটি টাকা ধার্য্য হয়েছে। এই টাকার মধ্যে রাজ্য সরকারের বিভিন্ন মাধ্যমে ঋণ করে সংগৃহীত নেট ক্যাপিটাল রিসিট মোট ১৯.৯৭ কোটি টাকা আছে। এই টাকা ১৯৮৮-৮৯ সালে পর্যন্ত রাজ্য সরকার নন-প্ল্যান খাতে খরচ করতে পারত। এছাড়া পরিকল্পনা খাতে ধার্য্য মোট টাকার মধ্যে অর্থ কমিশন বরাদ্দকৃত গ্র্যান্টের ৩.০৬ কোটি টাকাও আছে। উপরোক্ত রাজ্য সরকারের ঋণের টাকা ও অর্থ কমিশনের বর্দ্ধিত

আপগ্রেডেশানের গ্র্যান্টের টাকা বাদ দিলেও কেন্দ্রীয় সরকার কর্তৃক পরিকল্পনা খাতে রাজ্যকে সাহায্যের পরিমাণ মোট ৪৩ ৮৯ কোটি টাকাতে দাঁড়ায়। তা সত্বেও রাজ্য সরকার আশা করেন পরিকল্পনা খাতে ধার্য্য মোট ১৬৭ কোটি টাকাই ১৯৮৯-৯০ সালে পরিকল্পনা খাতে খরচ হবে। বস্তুতঃ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অতিরিক্ত সাহায্য পাওয়া গেলে ১৯৮৯ ৯০ সালে পরিকল্পনা খাতে খরচের পরিমাণ ধার্য চেয়েও বেশী হওয়ার খুবই সম্ভাবনা আছে যার ভিত্তিতে ১৯৯০ ৯১ সালে পরিকল্পনার মোট খরচ ধার্য হতে পারে।

**শ্রীসমর চৌধুরী** :— মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়, ১৯৯০ সালের ৩১শে মার্চ পর্য্যন্ত ১৯৮৯-৯০ সালের বাজেটের বরাদ্দে যে পরিমাণ টাকা হাতে থাকা উচিত ছিল, তা নেই বরং তাতে ঘাটতি রয়েছে, যার ফল স্বরূপ ওভার ড্রাফট করতে হচ্ছে। কিন্তু আপনি এখানে যে হিসাব দিয়েছেন, তা আদৌ সঠিক নয়, শুধু হাউসকে বিভ্রান্ত করার জন্যই যেন তেন প্রকারের একটা হিসাব দিয়েছেন। কাজেই এই ধরনের একটা বিভ্রান্ত মূলক হিসাব দেওয়ার জন্য আমি মনে করি এই হাউস এই হাউসে এই সরকারকে একটা ধিক্কার দেওয়া উচিত।

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী )** : - স্যার, মাননীয় সদস্য এখানে যে অভিযোগটা করেছেন, তা অতি অসত্য।

**মি: স্পীকার** :— প্রশ্ন পর্ব শেষ। এখন যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিখ উত্তর দেওয়া সম্ভব হয়নি, সেগুলির লিখিত উত্তর এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলির উত্তর পত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি। ANNEXURES A & B

## OBITUARY REFFRENCE

**মিঃ স্পীকার** : —এখন সভার পরবর্তী কার্যসূচী হল, ত্রিপুরার প্রাক্তন মন্ত্রী প্রয়াত যোগেশ চক্রবর্তীর প্রতি এই সভার স্মৃতি তর্পন।

আমি গভীর দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, বর্ষীয়ান সমাজবাদী নেতা প্রবীন স্বাধীনতা সংগ্রামী ও রাজ্যের প্রাক্তন কারা, ত্রাণ ও পুনর্বাসন মন্ত্রী যোগেশ চক্রবর্তী আজ আর আমাদের মধ্যে নেই। ১৯৮৯ ইং সালের ৫ই নভেম্বর কলিকাতার এস, এস, কে, এম, হাসপাতালে তিনি শেষ নিঃশ্বাস ত্যাগ করেন।

১৯০৫ সালের ফেব্রুয়ারী কুমিল্লার ফুলতুলি গ্রামে তিনি জন্মগ্রহণ করেন এবং ১৯২২ সালে কুমিল্লার ভিক্টোরিয়া স্কুল থেকে কৃতিত্বের সঙ্গে ম্যাট্রিক পাশ করেন। কলেজে পড়ার সময় তিনি অগ্নি যুগের বিপ্লবী সংগঠন অনুশীলন সমিতির সংস্পর্শে আসেন এবং ১৯২৫ সালে কুখ্যাত বেঙ্গল অর্ডিনান্স এ্যাক্টে গ্রেপ্তার হন। ১৯২৮ সালে তিনি সুভাষচন্দ্র বসুর সংস্পর্শে আসেন এবং সশস্ত্র স্বাধীনতা বিপ্লবে ঝাঁপিয়ে পড়েন। ১৯৩০ সালে মাস্টারদার নেতৃত্বে তিনি চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠনের অভিযোগে গ্রেপ্তার হন। জেলে বন্দী থাকা অবস্থায় তিনি মার্কসবাদী চিন্তা নায়কদের সাথে সমাজবাদী আন্দোলন গড়ে তুলতে উদ্বুদ্ধ হন। ১৯৩৮ সালে আর এস. পি. দলের প্রতিষ্ঠার মধ্য দিয়ে তিনি সমাজবাদী অন্দোলনে ঝাঁপিয়ে পড়েন। ১৯৫০ সালে তিনি ত্রিপুরায় আসেন এবং উদ্বাস্তুদের ত্রান ও পুনর্বাসন অন্দোলনে যুক্ত হন। ১৯৭১ সালে ত্রিপুরার আর, এস. পি রাজ্য কমিটি গঠিত হওয়ার সময় থেকে মৃত্যুর পূর্বক্ষণ পর্যন্ত তিনি তার সম্পাদক ছিলেন। ১৯৭৭ এবং ১৯৮২ সালে তিনি রাধাকিশোরপুর বিধানসভার কেন্দ্র থেকে দুইবার নির্বাচিত হন এবং দুই বারই তিনি রাজ্য বামফ্রন্ট মন্ত্রীসভার কারা, ত্রান ও পূর্ণবাসন দপ্তরের দায়িত্বে ছিলেন তার মৃত্যুতে এই সভা গভীর শোক প্রকাশ করছে এবং তাঁর শোক সন্তপ্ত পরিবারের প্রতি গভীর সমবেদনা জ্ঞাপন করছে।

আমি মাননীয় সদস্য মহোদয়দের দুই মিনিট দাঁড়িয়ে মৌন পালন করে প্রয়াত নেতার প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করতে অনুরোধ করছি।

অতঃপর দাঁড়িয়ে দুই মিনিট নীরবতা পালন করা হয়।

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার :—** এখন, সভার কার্যাসূচী হল, উল্লেখ পর্ব। এই উল্লেখ পর্বে আমি মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয়ের নিকট হতে একটি নোটিশ পেয়েছি। নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুযায়ী, আমি সেটি উত্থাপন করার অনুমতি দিয়েছি। এখন আমি মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয়কে তাঁর নোটিশটির বিষয়বস্তু এই হাউসের সামনে পেশ করার জন্য অনুরোধ করছি।

শ্রীঅমল মল্লিক ( বিলোনীয়া ) :— মাননীয় স্পীকার স্যার, রেফারেন্সের নোটিশটির বিষয় বস্তু হল "গত ১০-১-৯০ ইং তারিখে শান্তির বাজারে নারায়ণ রুপিনীর মিটিং থেকে ফিরে আসার পথে লাউগাং আরুকে গণ্ড কংগ্রেস পার্টির অফিস সি, পি, এম, দুস্কৃতকারীদের দ্বারা ভস্মীভূত হওয়া সহ ১ ১,৯০ আই সি নগর কদমতলা বাজার এবং ৯.১,৯০ ইং ঋষামুখ বাজার আগুন লাগার সম্পর্কে"।

মিঃ স্পীকার :— আমি এখন ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে একটা পরবর্তী তারিখ জানাতে পারেন।

সুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :— মাননীয় স্পীকার স্যার, আমি আগামী ২৫শে জানুয়ারী এই রেফারেন্সের জবাব দেব।

মিঃ স্পীকার :— আমি আরেকটি রেফারেন্সের নোটিশ পেয়েছি। নোটিশটির গুরুত্ব অনুসারে আমি সেটা এই সভায় উত্থাপনের অনুমতি দিয়েছি। নোটিশটি দিয়েছেন মাননীয় সদস্য শ্রী মতিলাল সরকার। নোটিশটি উত্থাপন করার জন্য মাননীয় সদস্যকে অনুরোধ করছি।

শ্রীমতিলাল সরকার ( কমলাসাগর ) :— মাননীয় স্পীকার স্যার, আমার রেফারেন্সের নোটিশটির বিষয়বস্তু হলো "গত ২২শে নভেম্বর ১৯৮৯ ইং সদর মহকুমার বিশালগড় থানাধীন পুরাথল রাজনগর গ্রামের নেহেক দেবনাথ এবং দুর্গা নগরের মফিজ মিঞা দুস্কৃতকারীদের হাতে নিহত হওয়ার ঘটনা সম্পর্কে"।

মিঃ স্পীকার :— আমি এখন স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এই রেফারেন্সের উপর বিবৃতি দেওয়ার জন্য। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে পরবর্তী তারিখ দিতে পারেন।

শ্রীসুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :— মাননীয় স্পীকার স্যার, আমি আগামী ২৫শে জানুয়ারী এই রেফারেন্সের উপর বিবৃতি দেব।

মিঃ স্পীকার :— আমি আরেকটি রেফারেন্সের নোটিশ পেয়েছি। নোটিশটির গুরুত্ব অনুসারে সেটা এই সভায় উত্থাপনের জন্য আমি অনুমতি দিয়েছি। নোটিশটি দিয়েছেন মাননীয় সদস্য নকুল দাস। মাননীয় সদস্যকে নোটিশটি উত্থাপনের জন্য অনুরোধ করছি।

**শ্রীনকুল দাস** ( রাজনগর ) : — মাননীয় স্পীকার স্যার, আমার রেফারেন্সের নোটিশটির বিষয়বস্তু হলো ''গত ১২ই জানুয়ারী ১৯৯০ ইং কৈলাসহর মহকুমার হীরাছড়া। চা বাগানের শ্রমিক নেতা গোকুল রায় নিহত হওয়া সম্পর্কে।''

**মিঃ স্পীকার** : — আমি মাননীয় শ্রমপ্রধান মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিষয়টির উপর বিবৃতি দেয়ার জন্য। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে পরবর্তী একটি তারিখ এই সভায় জানাতে পারেন।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী : — মাননীয় স্পীকার স্যার, আমি আগামী ২৫শে জানুয়ারী এই রেফারেন্সের উপর বিবৃতি দেব।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার** :— আমি একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক মহোদয়ের নিকট থেকে পেয়েছি। নোটিশটি পরীক্ষা নিরীক্ষা করে আইন সভায় উত্থাপন করার জন্য অনুমতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো—''গত ২৯-১২ ৮৯ ইং তারিখে বিলোনীয়া মহকুমার নলুয়ায় কংগ্রেস কর্মী আশুতোষ পোদ্দার সি, পি, আই, ( এম ) দুস্কৃতকারী দ্বারা পরিকল্পিত ভাবে খুন হওয়া সহ উক্ত এলাকায় বিচ্ছিন্ন কয়েকটা ঘটনায় ৬/৭ জন আহত হওয়া ও সি, পি, এম, কর্তৃক সাজানো অপহরনের ঘটনা এবং পরবর্তী কয়েকদিনে আরও একজন জি. বি.তে মারা যাওয়া এবং নলুয়া ও সাব্রুমের মাধবনগরে আরও তিনটি মৃতদেহ পুলিশ কর্তৃক উদ্ধার হওয়ায় ঘটনা সম্পর্কে। ''এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিবৃতি দেওয়ার জন্য। তিনি যদি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে পরবর্তী একটি তারিখ জানাতে পারেন।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) : — মাননীয় স্পীকার স্যার, আমি আগামী ২৪শে জানুয়ারী এই নোটিশের উপর বিবৃতি দেব।

**মিঃ স্পীকার** :— আজকে আমি নিম্ন লিখিত একটি নোটিশ মাননীয় সদস্য শ্রীসুনীল চৌধুরী মহোদয়ের নিকট থেকে পেয়েছি। নোটিশটির গুরুত্ব বিবেচনা করে উত্থাপনের অনুমতি আমি দিয়েছি। মাননীয় সদস্য উপস্থিত আছেন। নোটিশটির বিষয়বস্তু হল :—

## REPORT OF BUSINESS ADVISORY COMMITTEE

"গত ৩০শে আগষ্ট, ১৯৮৯ ইং সাব্রুম মহকুমার জলেফা গ্রামের সি, পি, আই, ( এম ) নেতা হারাধন ধরকে একদল দুস্কৃতকারী কর্তৃক নিহত করার ঘটনা সম্পর্কে"

আমি এখন স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়টির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। তিনি যদি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে আমাকে পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এই বিষয়ের উপর বিবৃতি দিতে পারবেন।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) : - মিঃ স্পীকার স্যার, এই সম্পর্কে আমি আগামী ২৪ ১ ৯০ ইং তারিখে বিবৃতি দেব।

**মিঃ স্পীকারঃ**— আজকে আমি নিম্ন লিখিত একটি নোটিশ মাননীয় সদস্য শ্রী সুকুমার বর্মন মহোদয়ের নিকট থেকে পেয়েছি। নোটিশটির গুরুত্ব বিবেচনা করে উত্থাপনের অনুমতি দিয়েছি। মাননীয় সদস্য উপস্থিত আছেন। নোটিশটির বিষয়বস্তু হল :—

"গত ১৯শে নভেম্বর ১৯৮৯ ইং সোনামুড়া বিভাগের মেলাঘরস্থিত ক্যামতলী গ্রামের ৫টি বাড়ী আগুন দিয়ে পুড়িয়ে দেওয়ার ঘটনা সম্পর্কে।"

আমি এখন স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়টির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে আমাকে পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এই বিষয়ের উপর বিবৃতি দিতে পারবেন।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) : - মিঃ স্পীকার স্যার, এই সম্পর্কে আমি আগামী ২৪ ১ ১৯৯০ ইং তারিখে বিবৃতি দেব।

## REPORT OF BUSINESS ADVISORY COMMITTEE

**মিঃ স্পীকারঃ**— মাননীয় সদস্যবৃন্দ সভার পরবর্তী আলোচ্য বিষয় হলো, বিজনেস এ্যাডভাইসারী কমিটির রিপোর্ট পেশ, বিবেচনা ও পাশ করা। বর্তমান অধিবেশনের ২২শে জানুয়ারী, ১৯৯০ ইং হইতে ২৫শে জানুয়ারী, ১৯৯০ ইং পর্যন্ত বিধানসভায় বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য বিজনেস এডভাইসারী কমিটি যে সময় নির্ধন্ট

সুপারিশ করেছেন সেই রিপোর্টটি পেশ করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ— মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধানসভায় বর্তমান অধিবেশনের ২২শে জানুয়ারী ১৯৯০ ইং হইতে ২৫শে জানুয়ারী, ১৯৯০ ইং পর্য্যন্ত বিভিন্ন কার্য্যসূচী আলোচনার জন্য বিজনেস এ্যাডভাইসারী কমিটি যে সময় নির্দিষ্ট সুপারিশ করেছেন তার রিপোর্ট এই সভায় আমি পেশ করছি।

**শ্রীদশরথ দেব** ( রামচন্দ্র ঘাট ) ঃ— মাননীয় স্পীকার স্যার, এইবার ৩ দিনের জন্য সেসান ডাকা হয়েছে। এটা নজীরবিহীন ঘটনা। পার্লামেন্টারী সিস্টেমের বাইরে। প্রাইভেট মেম্বারস্‌দের একটা স্কোপ থাকে, একটা ডে থাকে। এইবার যে অধিবেশনের দিন ঠিক করা হয়েছে তাতে প্রাইভেট মেম্বার্সদের ডে নেই। তাহলে কি প্রাইভেট মেম্বারদের অধিকার ক্ষুন্ন করা হয় নি ? কাজেই এই রিপোর্টকে আমরা সমর্থন করতে পারি না।

**শ্রীসমর চৌধুরী** ( ধনপুর ) ঃ— স্যার, আমি বিজনেস এ্যাডভাইসারী কমিটির মিটিংয়েও বলেছিলাম আরো ২ দিন বাড়ানোর জন্য।

**শ্রীদ্রাউকুমার রিয়াং** ঃ—স্যার, তাঁদের বাইরে কোন কাজ নেই। এইখানেই সময় কাটাতে চাইছেন।

**শ্রীদশরথ দেব** ঃ— মাননীয় মন্ত্রী মহোদয় এখানে যা বললেন তা খুবই অবজেকসনেবল।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ( মন্ত্রী ) স্যার, যেহেতু বিষয়টি এখানে বিবেচনার জন্য রাখা হয়েছে সুতরাং এ ব্যাপারে আমি আলোচনা করতে রাজি। বিজনেস এডভাইসরী কমিটি বিধানসভায় আলোচ্য বিষয়সূচীর প্রতি লক্ষ্য রেখেই তারিখগুলি নির্দ্ধারণ করেন এবং বিজনেস এডভাইসরী কমিটি এটা ভাল ভাবেই জানেন। এখানে প্রাইভেট মেম্বার্স রিজলিউশানের কোন সুযোগ নেই এটা আমি মনে করি না। এখানে উনারা শর্টনোটিশ কোয়েশ্চান এনেও আলোচনা করতে পারেন।

**মিঃ স্পীকার** ঃ— বিজনেস এডভাইসরী কমিটির রিপোর্ট নিয়ে আলোচনা করার কোন সুযোগ এখানে নেই।

## GOVERNMENT RESOLUTOIN

এখন রিপোর্টটি হাউসের বিবেচনার জন্য এবং অনুমোদনের জন্য প্রয়োজনীয় প্রস্তাব উত্থাপন করতে আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** — মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করিতেছি যে, "বিজনেস এডভাইজারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা একমত।"

**মিঃ স্পীকার ঃ**— আমি এখন মাননীয় উপাধ্যক্ষ মহোদয় কর্তৃক উত্থাপিত মোশানটি ভোটে দিচ্ছি। মোশানটি হলো—"বিজনেস এডভাইজারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা একমত"

( মোশানটি ভোটে দেওয়া হয় এবং সভা কর্তৃক গৃহীত হয় )।

## GOVERNMENT RESOLUTION

**মিঃ স্পীকার ঃ**— সভার পরবর্ত্তী কার্যসূচী হলো গভার্ণমেন্ট রিজউলিশান।

পার্লামেন্ট কর্তৃক প্রেরীত ভারতের সংবিধানের বাষট্টি তম সংশোধনী বিল, ১৯৮৯ ইং এর উপর আইন বিভাগের মাননীয় মন্ত্রী মহোদয় একটি রিজউলিউশান এনেছেন।

আমি এখন বিধানসভার সচিব মহোদয়কে নির্দেশ দিচ্ছি পার্লামেন্ট কর্তৃক প্রেরীত ভারতের সংবিধানের বাষট্টিতম সংশোধনী বিল, ১৯৮৯ ইং-এর প্রতিলিপি সভায় উপস্থাপন করার জন্য।

**বিধানসভার সচিব মহোদয় ঃ** - মাননীয় অধ্যক্ষ মহোদয়, পার্লামেন্ট কর্তৃক প্রেরীত ভারতের সংবিধানের বাষট্টিতম সংশোধনী বিল, ১৯৮৯ ইং-এর প্রতিলিপি সভায় উপস্থাপন করছি।

**মিঃ স্পীকার ঃ**— আমি এখন আইন বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উনার রিজলিউশনটি সভায় উপস্থাপন করার জন্য।

**শ্রীসমীর রঞ্জন বর্মন ( মন্ত্রী ) ঃ**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি রিজলিউশানটি সভায় উপস্থাপন করছি। রিজিউলিউশানটি হলো ঃ—

"That this House ratifies the amendment to the Constitution of India falling within the purview of clause (d) of the proviso to clause (2) of article 368 thereof, proposed to be made by the Constitution ( Sixty-second Amendment ) Bill, 1989 as passed by the Houses of parliament".

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে, আজকের সভায় মাননীয় আইন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় কর্তৃক উথ্থাপিত সংবিধানের ৬২ তম সংশোধনী বিলের প্রতিলিপি পূর্ব্বেই আপনাদের নিকট পাঠানো হয়েছে। এতদ সংক্রান্ত বিষয়ে লোকসভা এবং রাজ্য সভায় আলোচিত কার্য্য বিবরণী নোটিশ অফিস থেকে সংগ্রহ করার জন্য মাননীয় সদস্যদের অনুরোধ করছি।

## LAYING OF PAPERS ON THE TABLE

মিঃ স্পীকার ঃ— সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো ঃ—

"Laying of a copy of the Salary, Allowances and Pension of Members of the Legislative Assembly ( Tripura ) ( Facilities to the Government Chief Whip ) Rules, 1989 as required under sub-section of section 12 of the Salary Allowances and Pension of Members of the Legislative Assembly ( Tripura ) Act, 1972",

আমি এখন মাননীয় সংসদীয় দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে উক্ত রুলসটি সভায় পেশ করার জন্য অনুরোধ করছি।

Shri Arun Kar ( Minister ) :— Mr. Speaker Sir, I beg to lay before the House a copy of the Salary, Allowances and Pension of Members of the Legislative Assembly ( Tripura ) ( Facilities to the Government Chief Whip) Rules, 1989 as required under sub-section ( 2 ) of section 12 of the Salary, Allowances and Pension of Members of the Legislative Assembly (Tripura ) Act, 1972,"

মিঃ স্পীকার ঃ— সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো ঃ—

"Laying of a copy of the Annual Report and Statement of Accounts for the year 1983-84 of the Tripura Industrial Development Corporation Limited as required under clause ( b ) of sub-section ( 3 ) of section 619 A of the Companies Act, 1956 on the Table of the House.

এখন আমি মাননীয় শিল্পমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উপরোক্ত এ্যানুয়্যাল রিপোর্ট এ্যাণ্ড ষ্টেটমেন্ট অব এ্যাকাউন্টসটি সভায় পেশ করার জন্য।

# PAPERS LAID ON THE TABLE

**Sri Matilal Saha** ( Minister of State ) :—Mr. Spacker Sir, I beg to lay on the table of the House a copy of the Annual Report and Statement of Accounts for the year 1983-84 of the Tripura Industrial Development Corporation Limited, as required under clause (b) of sub-section ( 3 ) of section 619 A of the Companies Act, 1956."

মিঃ স্পীকার ঃ— সভার পরবর্ত্তী কার্যসূচী হলো ঃ—

"Laying of of a copy of the Eighth Annual Report and Statement of Accounts for the year ending 31st March, 1982 of the Tripura Jute Mills Limited, as required under clause ( b ) of sub-section ( 3 ) of section 619 A of the Companies Act, 1956."

আমি এখন মাননীয় শিল্প বিভাগের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উপরোক্ত এইথ্ এ্যানুয়াল রিপোর্ট এ্যাণ্ড ষ্টেটমেন্ট অব এ্যাকাউন্টস্টি সভায় পেশ করার জন্য।

**Sri Matilal Saha** ( Minister of State ) :—Mr Speaker Sir, I beg to lay on the table of the House a copy of the Eighth Annual Report and Statements of Accounts for the year ending 31st March, 1982 of the Tripura Jute Mills Limited, as required under clause (b) of sub-section ( 3 ) of section 619 A of the Compaines Act, 1956."

মিঃ স্পীকার ঃ — সভার পরবর্ত্তী কার্যসূচী হলো ঃ—

"Laying of a copy each of the Certified Accounts and Audit Reports in respect of Tripura Road Transport Corporation for the year 1980-81, 1981-82 and 1982-83 as required under sub-section ( 4 ) of section 33 of the Road Transport Corporation Act, 1950.

আমি এখন পরিবহন দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উপরোক্ত এ্যাকাউন্টস্ এণ্ড অডিট রিপোর্টটি সভায় পেশ করার জন্য।

**Sri Samir Ranjan Barman** ( Minister ) :— Mr Speaker Sir, I beg to lay on the table of the House a copy each of the Certified Accounts and Audit Reports in respect of Tripura Road Transport Corporation for the year 1980-81, 1981-82 and 1982-83, as required under sub-section ( 4 ) of section 33 of the Road Transport Corporation Act, 1950.

## GOVERNMENT RESOLUTION.

**মিঃ স্পীকার** :— সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো "গভর্ণমেন্ট রিজলিউশ্যান"।

পার্লামেন্ট কর্ত্তৃক প্রেরীত ভারতের সংবিধানের বাষট্টিতম সংশোধনী বিল, ১৯৮৯ ইং এর উপর অদ্য আইন দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় একটি রিজলিউশ্যান উত্থাপন করেছেন, উত্থাপিত রিজলিউশ্যানটির উপর এখন আলোচনা শুরু হবে। আলোচনা শেষে আমি রিজলিউশ্যানটি ভোটে দেব।

এখন আমি আইন দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদযকে অনুরোধ করছি রিজলিউশ্যানটির উপর উনার আলোচনা শুরু করার জন্য।

রিজলিউশ্যানটির বিষয়বস্তু হলো :—

**"That this House ratified the amendment to the Constitution of India falling within the purview of clause ( d ) of the proviso to clause ( 2 ) of article 368 thereof, proposed to be made by the Constitution ( Sixty-second Amendment ) Bill, 1989 as passed by the Houses of Parliament."**

**Shri Sudhir Ranjan Majumdar,** (Chief Minister) :— Sir, রিজলিশানটি হল

"that this House ratifies the amendmet to the Constitution of India falling within the purview of clause ( d ) of the proviso t clause ( 2 ) of article 368 thereof, proposed to be made by the Constitution ( Sixty-second Amendment ) Bill, 1989 as passed by the two Houses of Parliament."

স্যার, এই যে রিজলিউশানটি আমরা এই হাউসে এনেছি এইটা একটা ঐতিহাসিক মূহূর্ত্ত বলব। কেননা ভারতবর্ষে যখন স্বাধীনতার লড়াই চলছিল ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে, সেদিন ভারতবর্ষের অন্যান্য অংশের মানুষের সঙ্গে জাতির জনক মহাত্ম গান্ধীর নেতৃত্বে এই দেশের নিপীড়িত, নির্যাতিত মানবগোষ্ঠি, জাতি উপজাতি মানুষেরা এই আন্দোলনে সংগঠিত হয়েছিল, বৃটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করেছিল। সেদিন ভারতবর্ষের স্বাধীনতার যোদ্ধারা, স্বাধীনতার নেতারা ঘোষনা করেছিলেন যে ভারতবর্ষ স্বাধীন হলে পর, স্বাধীন ভারতের সেই সমস্ত অনুন্নত মানুষগুলির রাজনৈতিক, সামাজিক, অর্থনৈতিক এবং অন্যান্য যেসমস্ত সুযোগ সুবিধা রয়েছে। উন্নত 'শ্রেনীর মানুষ' যারা আছেন তাদের সমপর্যায়ে নিয়ে আনার জন্য ব্যবস্থা করা হবে। স্যার, যখন দেশ স্বাধীন

হল, দেশের জন্য যখন সংবিধান রচনার দায়িত্ব এল স্বাধীনতার নেতা যারা কনস্টিটিয়েন্ট অ্যাসেম্বলি গঠন হয়েছিল। সংবিধান রচনার দায়িত্ব দেওয়া হয়েছিল একজন মনীষী যিনি ঐ সম্প্রদায়ের মানুষ ডঃ আম্বেদকর। তিনি সংবিধান রচনা করেছেন এবং সংবিধানে সেদিন বিশেষ সুবিধা দেওয়া হয়েছিল। ২টা সিড্যাল করা হয়েছিল একটা কাষ্ট সিড্যাল, আর একটা উপজাতি সিড্যাল করা হয়েছে। বলা হয়েছিল সেটা ১০ বৎসরের জন্য করা হয়েছে, সেটাকে ১০ বৎসর ১০ বৎসর করে বৃদ্ধি করে ৪০ বৎসর করা হয়েছিল। তাতে তাদের সেইসমস্ত বিশেষ সুযোগ দেওয়া হয়েছিল। সেটা আগামী ২৬শে জানুয়ারী ১৯৯০ এ সেটা শেষ হয়ে যাবে। সুতরাং সেটাকে বাড়াবার যে সিদ্ধান্ত পার্লামেন্টের উভয় কক্ষ নিয়েছে, সংবিধানের রীতি নীতি অনুসারে বিভিন্ন রাজ্যের বিধান সভাগুলিতে রেটিফাই করতে হয়, তার জন্য এই হাউসে এইটাকে রেটিফিকেশান করার জন্য আনা হয়েছে। স্যার এই সেশানটা রুটিন সেশান নয়, এইটা হচ্ছে একটা বিশেষ সেশান। কেননা এই উদ্দেশ্যে বিশেষ করে রাজ্যপাল আহ্বান করেছেন স্যার, আমরা আশা করেছিলাম যারা বিরোধী আসনে রয়েছেন তারা সেই স্পিরিট নিয়ে সেই মানসিকতা নিয়ে হাউসে আসবেন এবং সর্বসম্মতভাবে এই রিজলিউশানটি পাশ করবেন তাদের স্বার্থে। কেননা ইতিমধ্যে সেইসমস্ত মানুষগুলির জন্য অনেক কিছু করা হয়েছে। আমি এইকথা বলছিনা যে, এই পিরিয়ডের মধ্যে তাদের কোন উন্নতি হয়নি।

যথেষ্ট উন্নতি হয়েছে। যেটা হয়েছে সেটাই যথেষ্ট নয়। স্যার, আজকে বিরোধীরা সেই মানসিকতা নিয়ে আসবেন আশা করেছিলাম। তা না করে এখানে এসে শ্লোগান হৈহুল্লা করতে এসেছেন। এই রিজলিউশানের প্রতি তাদের শ্রদ্ধা নেই। তাদের মানসিকতা নাই। কেননা সেই সমাজের জন্য ওদের ১০ বৎসরের আমলে কিছুই করা হয়নি। চাকরীর ক্ষেত্রে কি করা হয়েছিল, কোয়ালিফাইড লোক থাকা সত্ত্বেও ফিল-আপ করা হয়নি, ডি-রিজার্ভ করা হয়েছে। স্যার, এই ধরনের প্রায় ৪ হাজার শূন্যপদ উনারা পূরন করেন নাই। আজকে আমাদের সরকার প্রাক্তন প্রধামন্ত্রী রাজীব গান্ধীর নির্দেশে বিশেষ উদ্যোগ নিয়ে আমরা সেটা করার চেষ্টা করছি। তাদের শ্রদ্ধা নাই এই কথাটা এইজন্য বলছি স্যার, কেননা সেদিন যখন এই সংবিধান রচনা হয়েছে, সংবিধানে যাদের কথা চিন্তা করে এইসমস্ত রিজার্ভেশানের ব্যবস্থা করা হয়েছিল সেদিন ওদের জন্ম হয়নি। সেদিন ওদের জন্ম হয়নি। এই কথা কেন বলছি কারণ ওদের জন্ম হয়েছে ১৯৬২ সালে।

**শ্রীদশরথ দেব** ( রামচন্দ্র ঘাট ) : - তখন ইউনাইটেড সি.পি আই. পার্টি ছিল।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— আমরা খুশী হয়েছি যে তিনি এই কথা বলেছেন।

তাহলে তারা কারা, আজকে চিন্তা করতে হবে। আজকে এখানে যারা এসেছেন তারা দল ভ্রষ্ট, আদর্শহীন, চরিত্রহীন, চরিত্র বলতে আমি রাজনৈতিক চরিত্রের কথা বলছি। তাদের কোন রাজনৈতিক চরিত্র নাই। সুতরাং তাদের সেটা স্বীকার করতে হবে, পার্লামেন্টে যখন এই বিল এসেছে, আপনারা নিশ্চয়ই জানেন এই বিল যখন পার্লামেন্ট এল।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা** ( আশারাম বাড়ী ) :— পয়েন্ট অব অর্ডার স্যার, ত্রিপুরার মাননীয় মুখ্যমন্ত্রী হয়ে এই যে অশ্রাব্য ভাষা চরিত্রহীন বলাটা আনপার্লামেন্টারি বলে আমি মনে করি।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— স্যার, আমি দুঃখিত যে ওনার মাথায় এই কথাটা ঢুকেনি বলে। আমি ব্যক্তিগত ভাবে সবাইকে শ্রদ্ধা করি। আমি কারও ব্যক্তিগত চরিত্রের কথা বলিনি। আমি বলেছি রাজনৈতিক চরিত্রের কথা। তাদের কাছে সেজন্য আর বেশী কিছু আশা করা যায় না। এটা নিয়ে রাজনৈতিক প্রশ্ন আসে না। আমি এই কথাটা বলেছি এই জন্য যে প্রধানমন্ত্রী ভি. পি. সিং যখন পার্লামেন্টে এই বিলটি আনেন তখন তিনি বলেছিলেন যে, এই বিলের মাধ্যমে বুঝা যাবে তার প্রতি কনফিডেন্স আছে কিনা। এই সুযোগ তিনি নিয়েছেন। স্বতন্ত্রভাবে বিল আনার কোন চেষ্টা তিনি করেননি। আমি সেজন্য বলছি যে ভারতের জাতীয় কংগ্রেস, তার নেতারা, স্বাধীনতা-কামী যোদ্ধারা এমনকি প্রাক্তন প্রধানমন্ত্রী তথা বর্তমান কংগ্রেস সভাপতি রাজীব গান্ধী সেটাকে ব্যবহার করেননি। স্যার, আমি লজ্জিত যে ওনারা ডিভিশন চাইছেন।

**শ্রী দশরথ দেব** :— পয়েন্ট অব অর্ডার স্যার, আমরা কিসের উপর ডিভিশন চাইছি। Don't mislead the house মিঃ স্পীকার স্যার, আমরা এই ভাবে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে আবোল তাবোল শুনতে রাজি নয়।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— স্যার, আমি আবোল-তাবোল বলছিনা। কারণ যে জন্য আমি প্রথমে বলেছিলাম এইখানে বি, এ সি,—বিজনেস এডভাইজরী কমিটি এনেছেন সেটা এই নির্দিষ্ট উদ্দেশ্যেই সেটা এনেছেন এই বিলটাকে রেটিফিকেশন করার জন্য। এবং হোল সেসনটাই এই উদ্দেশ্যে-অথচ তারা এইটার বিরোধীতা করছেন। আর রেটিফিকেসন বিল এখনো আসেনি-আসলে কি হবে সেটা আপনারা জানেন-সেটা আপনাদের মনের ব্যাপার। কিন্তু এর উদ্দেশ্যে যেটা করা হয়েছে সেখানে আপনাদের মানসিকতার কথা সেটা আমি ফোকাস করতে চাইছি-আমি হাউসকে মিসলেড করতে চাই না, স্যার,

স্যার, এই যে উনাদের মানসিকতা আমি আশা করব যে এই নিয়ে যেন কেউ কোন রাজনীতি না করেন। কারণ নিপীড়িত মানুষেরা আরো সুযোগ পাক। স্যার, আমরা বিশ্বাস করি কারো শরীরের কোন অঙ্গ যদি দুর্বল থাকে সমস্ত শরীর তাতে শক্তিশালী বলা যায় না। ভারতবর্ষকে আমরা শক্তিশালী দেখতে চাই। কিন্তু ভারতবর্ষকে শক্তিশালী করার অর্থ এই নয় যে, শুধু কতগুলি ইণ্ডাষ্ট্রিজ হলো, তার কতগুলি সামরিক শক্তি হলো সেটা কিন্তু শক্তিশালী নয়। ভারতবর্ষকে শক্তিশালী বলতে বোঝায় যারা গরীব, যারা নিঃস্পেষিত মানুষ, যারা পিছিয়ে পড়া মানুষ-তারা যখন এগিয়ে আসবেন তখনই হবে প্রকৃত ভারতবর্ষ শক্তিশালী। এবং এই পিছিয়ে পড়া গরীব অংশের মানুষের এগিয়ে আসার জন্যই ব্যবস্থা রাখা হয়েছে সংবিধানে। কাজেই আমি আশা করি সামগ্রিক ভাবে এইটাকে সকলেই সর্ব্বসম্মতি-ক্রমে সমর্থন করবেন। এবং বিরোধী দলের সদস্য যারা রয়েছেন তাদের আমি অনুরোধ করছি তারাও যেন তাদের এই মানসিকতার পরিবর্তন করে এগিয়ে আসেন। কারণ বিগত দিনে যে অপকর্ম তারা করেছেন আজও তা তারা করছেন। কারণ কোটি কোটি টাকা দেওয়া হচ্ছে এ, ডি. সি, কে উপজাতিদের উন্নয়নের জন্য। কিন্তু তাদের উন্নয়ন হচ্ছে কি? কিছুই হচ্ছে না। তাই সেখানে উপজাতি অংশের মানুষের ক্ষোভ রয়েছে। তাদের বিশেষ সুযোগ দেবার জন্যে ৬ষ্ঠ তপশীল দিয়েছেন আমাদের প্রয়াতা প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং শ্রীমতী ইন্দিরা গান্ধী তাদের যে সুযোগ দিয়েছেন তারা সেগুলোকে গরীব উপজাতিদের কাছে পৌঁছে দিচ্ছে না। সেটা তাদের কাছে পৌঁছে দেবার জন্যে আমরা বার বার আপনাদের কাছে আহ্বান রেখেছি কিন্তু তারা সেটা করছেন না। তাই আজকে তারা আসামীর কাঠগড়ায় দাঁড়িয়েছেন স্যার, আমি আশা করছি তাদের এই মানসিকতার পরিবর্তন হবে এবং সঠিক পথে ফিরে আসবেন। কারণ স্যার, এখানে কোন রাজনীতির প্রশ্ন নয়, এখানে প্রশ্ন হচ্ছে দেশের মানুষের প্রশ্ন হচ্ছে ভারতবর্ষকে শক্তিশালী করার প্রশ্ন। কাজেই আজকে এখানে এই যে রেটিফিকেশন বিল হাউসে এসেছে আমি আশা করব উহা হাউসের সকল সদস্যের—সর্ব্বসম্মতিক্রমে গৃহীত হবে। এই অনুরোধ রেখে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীদ্রাউ কুমার রিয়াং (মন্ত্রী)** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বিরোধী দলের উপনেতা বলেছেন এখানে মাননীয় মুখ্যমন্ত্রী আবোল তাবোল বলছেন। এই কথা বলে তিনি আমাদের অপমান করেছেন বলে আমি মনে করি।

**মিঃ ডেপুটি স্পীকার** : — অনারেবল মেম্বার শ্রী দশরথ দেব।

**শ্রীদশরথ দেব** :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, ভারতীয় সংবিধানের ৬২ তম সংশোধনী

এই বিলটি ভারতের লোকসভা ও রাজ্যসভাতে পাশ হচ্ছে এবং সংবিধানের নিয়ম অনুযায়ী সেটা রাজ্যগুলির অন্ততঃপক্ষে অর্ধেক রাজ্য সরকার রেটিফিকেশান না করলে তা আইনে পরিনত হয়না। আগামী ২৬শে জানুয়ারী এই মেয়াদ অতিক্রান্ত হয়ে যাচ্ছে। যারা তফসিলী জাতি এবং তপসিলী উপজাতিদের এই অধিকার ফিরিয়ে দিতে চায়, তাদের এই সময়ের মধ্যেই সেই ব্যবস্থা করতে হবে। এটা কোন বাহবা পাবার ব্যাপার নয়। আজকে ভি, পি, সিং এটা করছেন। কেন্দ্রে যদি রাজীব গান্ধী থাকতেন তাহলে উনাকেও এটা করার ব্যবস্থা করতে হতো। না হলে এই অধিকারটা সম্পূর্ণ ক্ষুন্ন হয়ে যেত। এই জিনিষটাই আমাদের মুখ্যমন্ত্রী বুঝতে পারছেন না। উনি বলছেন যে, সব কিছুতেই নাকি রাজনীতি হচ্ছে। রাজনৈতিক উদ্দেশ্য সাধনের জন্যই নাকি এই বিলটা তাড়াতাড়ি করা হয়েছে। সম্পূর্ণ ভুল। একটু সাধারণ ভাবে এটা জানবেন। এই বিলটাকে আমরা সর্বান্তঃকরণে সমর্থন করছি। এর সঙ্গে সম্পর্ক রয়েছে এবসিউটলি মাইনরিটি এ্যাংলো-ইণ্ডিয়ান মাইনরিটি কমিউনিটি। তাদের হচ্ছে নমিশনের ব্যাপার দুইটি এই ধারার মধ্যে এসেছে। আমরা এই দুইটি ধারাকেই সমর্থন করি। এবং এটা আগামী ১০ বৎসরের জন্য কেন? গত ৪০ বছর যেভাবে এটা শম্বুক গতিতে এগিয়েছিল সেই গতি থাকলে আবার আমাদের সেটা বাড়াতে হবে। এবং এর জন্য দরকার আমাদের মানসিক প্রস্তুতি। কেন এর পয়োজনটা স্বাধীনতার ৪০ বৎসর পর হবে। যারা সংবিধানে এই বিশেষ সুযোগটা দিয়ে তফসিলী জাতি এবং তফসিলী উপজাতিদের উন্নয়নের জন্য এই ধারাটা রাখা হয়েছিল। তারা যদি সুন্দরভাবে প্রয়োগ করতে পারতেন তা হলে স্বাধীনতার ৪০ বৎসর পর আর এটাকে বাড়ানোর প্রয়োজন হত না। তাছাড়া ডঃ আম্বেদকারের বক্তব্য আপনারা দেখেন। উনি বলেছেন আমি আশা করি এটা ১০ বছরের জন্য করা হলেও, এরপর আবার প্রয়োজন হলে নতুন করে বাড়াতে হতে পারে। কিন্তু যারা সরকারে ছিলেন তাঁরা ৪০ বৎসরের মধ্যে কিছুই করতে পারলেন না। তার সঙ্গে এ্যাংলো ইণ্ডিয়ান-এর ব্যাপারটা সাপলিমেন্টের ব্যাপার না। সংবিধান যারা পড়েন তাঁরা জানেন যে, তাঁরা এবসলিউটলি মাইনরিটি। এক দু'টি আসন পার্লামেন্টে তাঁদের জন্য আছে। এর জন্য লোকসভা ও বিধানসভায় নমিনেশনের ক্লজ রাখা হয়েছে। নট্ ফর দি এ্যাংলো ইণ্ডিয়ান, মাইনরিটি কমিটি। বাট টু গিভ দেম্ এট লিস্ট মিনিমাম্ রিপ্রেজেনটেশান ইন দি ইলেকটেড বডি। লাইক পার্লামেন্ট এণ্ড এসেম্বলি। সুধীর বাবু তো বলেছেন যে, শুধু কংগ্রেস ( আই ) চায় তফসিলী জাতি এবং উপজাতিদের উন্নয়ন। আমরা নাকি চাই না। আমি জানতে চাই এমন কোন রেকর্ড আছে, যে বামফ্রন্ট এধরনের কোন বক্তব্য রেখেছে? স্যার, আরেকটা জিনিস, জনতা সরকারের আমলে এপার্ট ফ্রম দি এস, সি এস, টি ভারতবর্ষের আরও কয়েকটা কমিউনিটি আছে যারা এস, সি, এসটির ন্যায়। তাদের মধ্যে কিছু অনগ্রসর সম্প্রদায় আছে।

নট এ্যাজ এ হোল অব দি কমিউনিটি। তার মধ্যে একটা বিরাট সেকশান আছে যাদের

কনষ্টিটিউশনে নির্ধারণ করা হয়েছে ও,বি,সি, ( আদার ব্যাকওয়ার্ড ক্লাস ) হিসাবে এবং এই ও,বি,সি, সম্পর্কে যে গভর্ণমেণ্ট আছেন তাদের দলের লোক প্লীজ করছেন এবং যখন জনতা গভর্ণমেণ্ট এলেন তারা মণ্ডল কমিশন গঠন করেছেন টু গো ইনটু দি অ্যাফেয়ার্স অব দি ও,বি,সি তারপর কি হয়েছে ? সেই কমিশনের রিপোর্ট বেরোনোর পরে, এটা ইন্দিরা গান্ধীর সময়েই বেরিয়েছিল। কিন্তু ইট ওয়াজ কেপ্ট ইন দি কোল্ড ষ্টোরেজ। তারপর রাজীব গান্ধীর সময়েও ইট ওয়াজ কেপ্ট ইন দি কোল্ড স্টোরেজ। তারপর মন্ত্রীরা কোয়েশ্চান আওয়ারে বলেন -যে, রাজ্য সরকার যদি পারেন যতটুকু সুপারিশ তারা কার্যকরী করতে পারবেন ততটুকুই করবেন। ইট ইজ অ্যা ন্যাশন্যাল ইস্যু। এটা জাতীয় সমস্যা। ইট নীডস্ কো-অপারেশন অব দি স্টেট গভর্ণমেণ্ট নো ডাউট। এখনও তার প্রয়োজনীয়তা ফুরিয়ে যায়নি। কিভাবে তাদের আপগ্রেড করা যায় এটা একটা ফোরাম নিয়ে আলোচনা করুন কতটুকু করা যাবে, কতটুকু করা যাবে না।

( অ্যা ভয়েস দশ বছরে কি করেছিলেন ? তখন তো ও বি,সি,কে গালাগাল দিয়েছিলেন সাম্প্রদায়িক বলে। )

আমি তো বলেছি ইট ইজ নট অ্যা স্টেট ইস্যু। তারপর অ্যান্টি রিজার্ভেশান আন্দোলন চলছে। কেন হল ? ফিউডাল সিষ্টেমের সঙ্গে কংগ্রেস গভর্ণমেণ্টের কম্প্রমাইজ চলছে এবং তারই আউটকাম হিসাবে আজকে অ্যান্টি রিজার্ভেশান আন্দোলন। সেই সময়ে তিনি হটাৎ অসুস্থ বোধ করেন ও বসে বসে বক্তৃতা দিতে শুরু করেন। অ্যান্টি রিজার্ভেশান ভারতবর্ষে ছিল না, তা নয়। এখনও আছে। এটা ছিল এবং প্রধানত আপার কাষ্টের একটা সেকশন তারা বরাবরই সিডিউলড কাষ্ট এবং সিডিউলড ট্রাইবসের যে মৌলিক অধিকার, সেগুলি নিজেরাই মনোপলি ভাবে হরণ করে নিয়েছিল সব দিক থেকে। আজকে ভারতের সংবিধানে জাতীয় কংগ্রেসের কোন অবদান নাই, একথা আমি বলি না, তারা সংবিধান ফ্রেমড করেছে, তারা ফুল হার্টেড হউক আর হাফ হার্টেড হউক, প্রভিশনটা তারা সংবিধানের মধ্যে রেখেছে ফলে আজকে সিডিউলড কাষ্ট বা সিডিউলড ট্রাইবসের এই রাইটটা কনষ্টিটিউশনে গৃহীত হয়েছে। একটা মেজরিটি পার্টি যদি তা গ্রহণ না করে তবে একটা মাইনরিটি পার্টি তো তা গ্রহণ করতেই পারে না। একমাত্র সংখ্যা গরিষ্ঠ দলই এটা করতে পারে, কারণ তাদের সেই সুযোগ আছে, তাই কংগ্রেস পার্টিই সেটা করেছে এটা অস্বীকার করার কিছু নেই। এখন, প্রশ্ন উঠেছে যে, ৪০ বছর ধরে কেন এটা রাখা হবে ? আজকে এই নিয়ে নানা জায়গাতে বিরুদ্ধে আন্দোলন করা হচ্ছে। ৪০ বছর ধরে কেন এই ধরনের অধিকার সিডিউলড কাষ্ট অথবা সিডিউলড ট্রাইবস্রা পাচ্ছে, এবং আরও অধিক সময় তাদের এই অধিকার দিতে হবে তার উত্তর তো একমাত্র কংগ্রেস পার্টিই দেবে, অন্য কোন পার্টি এর উত্তর দিতে পারবে না, কারণ কংগ্রেস ছাড়া অন্য কোন পার্টি কেন্দ্রে ৪০ বছর ধরে ক্ষমতায় ছিল না। এখন, অবশ্য কংগ্রেস দল বা সরকার দিল্লীর গদী থেকে চ্যুত হয়েছে, এটা ভারতের

জনগণের পক্ষে একটা বিরাট সাফল্য, অন্যান্য রাজ্যেও এর সম্ভাবনা রয়েছে। আমরা দেখলাম, গত নির্বাচনে কংগ্রেস সরকারের পক্ষে অথবা কংগ্রেস দলের পক্ষে সিডিউলড কাষ্ট বা সিডিউলড ট্রাইবস এবং মাইনরিটি মুসলিম কমিউনিটির যে কমিটেড ভোট ছিল যেটা এত দিন ধরে তারাই সবচেয়ে বেশী পেত, সেটা এবারের নির্বাচনে পায়নি। যদিও এখনও সামান্য একটা পোর্সান তাদের দলে রয়ে গেছে, এটা আমরা জানি। এমন কি আমাদের এই ত্রিপুরা রাজ্যেও একটা সংখ্যক এখনও কংগ্রেস দলের সংগে ভিরে আছে। স্যার, আমি আর একটা পয়েন্ট এই হাউসের সামনে উপস্থিত করতে চাই সেটা রাজীব গান্ধী যখন প্রাইম মিনিষ্টার ছিলেন, তখন তিনি গভর্ণমেণ্ট ছিলেন, তখন ত্রিপুরা রাজ্যের জন্য একটা প্রমিজ করেছিলেন যে ত্রিপুরা রাজ্য বিধানসভার জন্য বর্তমানে যে ষ্ট্রেংথ আছে, তার ওয়ান থার্ড সিডিউলড ট্রাইবসদের জন্য বরাদ্দ করা হবে অর্থাৎ তাদের জন্য রিজার্ভেশান রাখা হবে। তার এই প্রমিজটা ছিল তথাকথিত উগ্রপন্থী টি এন. ভিদের বকশিস দেওয়ার জন্য। উগ্রপন্থী নেতা বিজয় রাঙ্খলের যে দাবী, সেটা রাজীব গান্ধী গদিচ্যুত হওয়ার আগেই ফুলফিল করে দিয়ে গেছেন, কারণ বিজয়রাঙ্খলের সংগে যে চুক্তি হয় তার মধ্যেই এটা ইনক্লুডেড ছিল। এতে আমরা কোন রকম বাধার সৃষ্টি করিনি, কারণ আমরা এর জন্য ততটা দুঃখিত নয়, আমরা চেয়েছি যে এই রাজ্যে শান্তি ফিরে আসুক। ত্রিপুরা রাজ্যে যে ভাবে নন ট্রাইবেলের সংখ্যা দিনের পর দিন বেড়ে চলেছে, তাতে এই রাজ্যের আদিবাসীদের মধ্যে অনেক দিন আগেই থেকেই একটা অসন্তোষ্টির ভাব সৃষ্টি হয়ে আছে। বাট বিকজ অব দি আনচেকড্ ইনফিলট্রেশন অব বাংলাদেশী, সেই পজিশনে লোকসভায় রিপ্রেজেন-টেটিভ পাঠানোরে রাইট আর ট্রাইবেলদের থাকবে না। ডে আফটার টুমরো ট্রাইবেলদের আর কোন অধিকার থাকবে না। এটাকে একটা মিনিমাম প্রোটেকশন হিসাবে আমরা সমর্থন করছি। আমরা রাজীব গান্ধীকে বলেছিলাম যে ইট ইজ গুড থিং প্লীজ অ্যামেণ্ড দি কনস্টিটিউশন। লোকসভায় পাশ হয়েছিল দেন ইট কেম টু রাজ্যসভা। ইন দি লাস্ট অব পার্লিয়ামেণ্ট, তখন রাজ্যসভার সেশন, অল দি লীডার্স অব দি অপোজিশন অ্যাপ্রোচড টু দি মিনিষ্ট্রি, সন্তোষ মোহন দেব, তখন ইনচার্জ মিনিস্টার অব ষ্ট্যাট, তাকে বলেছিলাম যে সিম্লি পাশ করে দিন। বাট রাজ্যসভা হেড নো টাইম টু স্পেয়ার ফর দ্যাট। এটা পাশ হলে ত্রিপুরার ট্রাইবেল বেনেফিট হতো। তাই আপনাদেরকে কে অনুরোধ করছি যেহেতু লোকসভায় রাজীব গান্ধী এটাকে পাশ করে দিয়েছেন ইউ মাস্ট স্যাণ্ড অন দ্যাট ওয়ে। রিজার্ভেশনের ক্ষেত্রে আমরা দেখছি এস টি সাড়ে সাত পার্সেনট, এ. সি. ১৫ পার্সেনট, কিন্তু এস সি. এ কেটাগরি মাত্র ১৫ পার্সেনটের মধ্যে ৮.২৩ পার্সেনট। 'বি' কেটাগরি ১.২০ পার্সেনট, সি, কেটাগরি ১৪.৪৬ পার্সেনট। এস. টি 'এ' কেটাগরী আউট অব ৭ পার্সেনট ২.০৫ পার্সেনট 'বি' ১,৯২ পার্সেনট, 'সি' মাচ লেস। এই ৪০ বছরে তাদের এত কম রিপ্রেজেন-টেশন।

এই ৪০ বছরে এত কম তাদের রিপ্রেজেন্টশান ? রিপোর্টে দেখা গেছে, এ ৭.৮৬ বি ৬ ৭১ এবং সি ৮.৫৪। এস টি, এ ১.৭০, বি, ১.৭৭ এবং সি ১.৮২। এটা দেখলেই আপনারা বুঝবেন যে, কংগ্রেসের এই ৪০ বছরের শাসনের পর যদি এই অবস্থা হয়, তাহলে তাঁরা কি রকম শাসন করেছেন। কার জন্য এদের এই অবস্থা হয়েছে ? ততদিন গভর্ণমেন্টে কারা ছিল ? নিশ্চই কংগ্রেস। তাঁরা কন্সটিটিউশনের ব্যবস্থা করেছেন এটা আপনারা অস্বীকার করতে পারবেন ? তাঁদের নেগলেজেন্সির জন্যই আজকে আরো আরো ১০ বছর বাড়াতে হয়েছে। তাঁদের যদি ইনিসিয়েটিভ থাকত, তাহলে এই অ্যাকসটেনশন করতে হত না এই ত্রিপুরাতেই তাঁরা গভর্ণমেন্ট আসার পরে কি করেছেন ? আমি এখানে বেশী কিছু বলতে চাই না। আপনারা বলছেন, এ, ডি সি, টাকার হিসাব দেয় না। হিসাব কে দেবে ? আপনি মুখ্যমন্ত্রী, আপনি এ ডি.সি. এর মেম্বারদের সঙ্গে মিটিং করেছেন ? আপনারা বি ডি ও,কে এন্টায়ার রেসপনসিবিলিটি দেন নি ? দায়িত্ব কার দেবার। অ্যাডমিনিসট্রেশান কি বলে ? এখানে চিৎকার করলেই হবে ? এভরিবডি নোজ প্রসিডিউর। বি,ডি ও,এর কাজ কী ? আমি শুধু এ ব্যাপারে এটুকুই বলছি। মাননীয় স্পীকার স্যার, ল মিনিষ্টার এখানে রিজলিউশান এনেছেন, আমি আপীল করব হাউসের কাছে, দলমত নির্বিশেষে আপনারা সকলে এর সমর্থন করুন। এটা আমাদের দখতে হবে। আমাদের কাজ করতে হবে এই কথা বলেই এই রিজলিউশান পাশ করা হউক এই রিকোয়েষ্ট রেখে আমি শেষ করছি। থ্যাঙ্ক ইউ।

মিঃ স্পীকার ঃ— অনারেবল মেম্বার শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ।

শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ ( মোহনপুর ) ঃ— মিঃ স্পীকার স্যার, আজকে সংবিধানের ৬২তম সংশোধনী বিলটি পার্লামেন্টে পাশ হয়েছে এবং এই বিধানসভায় সেটা আলোচনার জন্য আজকে এসেছে এবং এখানেও সেটা পাশ হবে। আমি এই হাউসের সমস্ত মাননীয় সদস্য মহোদয়কে অনুরোধ করব যাতে তাঁরা এই বিলটিকে সমর্থন করেন। স্যার, জাতির জনক মহাত্মা গান্ধীর যে উদ্দেশ্য ছিল, সেই উদ্দেশ্যকে সামনে রেখেই আজকে সংবিধানের ৬২ তম বিলটি পাশ হতে চলেছে। বর্তমানে এই বিলটির মেয়াদ আগামী ২৬শে জানুয়ারী তারিখে শেষ হবে এবং এস টি এবং এস, সি দের আরও উন্নতি কল্পে এই বিলটিকে আরও ১০ বৎসর বাড়ানোর জন্য পার্লামেন্টে বিলটি পাশ হয়েছে এবং এই বিধানসভায়ও পাশ হবে। স্যার, বিরোধী দলের উপনেতা বলেছেন যে এস, সি এবং এস টিদের জন্য কোন কাজ ভারতবর্ষের কংগ্রেস সরকার করেননি। আমি এখানে জোর দিয়ে বলতে পারি ডঃ আম্বেদকর ভারত-

বর্ষের পিছিয়ে পড়া সমাজের জন্য যেটা রচনা করেছিলেন সেটাকে বাস্তবে রূপ দেবার জন্য বিগত কংগ্রেস সরকার ঐকান্তিক প্রচেষ্টা চালিয়েছিলেন। স্যার, আমরা দেখেছি মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সরকার বিগত ১০ বৎসর ধরে এই রাজ্যের সরকারে আসীন ছিলেন। তাঁরা এই রাজ্যের এস, টি এবং এস, সিদের জন্য কোন কাজ করেননি। এই রাজ্যের পিছিয়ে পড়া সমাজের জন্য কেন্দ্রীয় সরকারের যে নীতি ছিল সেই নীতিকে তাঁরা কার্যকরী করেননি. তাঁরা রাজনৈতিক মুনাফা লুটার চেষ্টা করেছিলেন। তাঁরা এই রাজ্যে দাঙ্গার সৃষ্টি করেছিলেন, খুনের রাজত্ব কায়েম করেছিলেন কেন্দ্রীয় সরকার এই রাজ্যের এস, টি এবং এস, সিদের জন্য যে টাকা দিতেন, সে টাকা তাদের কল্যাণে ব্যয় না করে নিজেদের রাজনৈতিক মুনাফা লুঠার চেষ্টা করেছিলেন। এই রাজ্যের এস, টি এবং এস, সি দের উন্নত করার কোন পরিকল্পনা তাদের ছিল না। তাঁদের পরিকল্পনা ছিল এই রাজ্যের মানুষ, খুনের, সাম্প্রদায়িক বিভেদ সৃষ্টি করার। এই রাজ্যের জাতি-উপজাতির মৈত্রীর বন্ধন ছিন্ন করার অপচেষ্টা করেছিলেন। কিন্তু তাদের এই চেষ্টা ফলপ্রসূ হয়নি। তাদেরকে এই রাজ্যের জনগণ ডাষ্টবিনে নিক্ষেপ করেছে। স্যার, ও, বি, সি সম্পর্কে মণ্ডল কমিশনের রিপোর্ট কার্যকরী করার জন্য তৎকালীন মুখ্যমন্ত্রী নৃপেন বাবুর নিকট দাবী জানালে তিনি এটাকে সাম্প্রদায়িক বলে আখ্যায়িত করেছিলেন। এই বক্তব্যের উপযুক্ত জবাব আপনারা পেয়েছেন, আপনাদেরকে আজকে বিরোধী আসনে বসতে হয়েছে। স্যার এই জোট সরকার জনগণের কাছে ইস্তাহার দিয়েছিলেন যে এই রাজ্যের পিছিয়ে পড়া জনগোষ্ঠীকে এগিয়ে নিয়ে যাবেন, তাদেরকে সমাজে প্রতিষ্ঠিত করবেন। তাই আজকে তারা এই জোট সরকারকে ক্ষমতায় অধিষ্ঠিত করেছে। এই বিরোধী দলের মাননীয় সদস্য মহোদয়রা সরকারে থাকাকালীন সময়ে সেদিন বলেছিলেন মণ্ডল কমিশনের রিপোর্ট কার্যকরী করা হবে না। আর আজকে বিরোধী আসনে বসে মণ্ডল কমিশনের রিপোর্ট কার্যকরী করার জন্য উঠে পড়ে লেগেছেন। মিঃ স্পীকার স্যার, মাননীয় বিরোধী দলের সদস্যরা বলেছিলেন উগ্রপন্থী দমনের জন্য বিজয় রাংখলের সঙ্গে আলাপ আলোচনা করা হয়েছিল। কিন্তু এই উগ্রপন্থী সৃষ্টি কারা করেছিলেন ? এই উগ্রপন্থী সৃষ্টি করেছিলেন মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি। গণ-মুক্তি পরিষদ মাননীয় সদস্য দশরথ বাবু তিনি সৃষ্টি করেছেন। আবার মাননীয় বিরোধী সদস্যরাই বলছেন এই রাজ্যে শান্তির জন্য উনারা অনেক কিছু করেছেন কিন্তু আসলে এটা হচ্ছে উনাদের রাজনীতির কৌশল। কারণ উনারা শুধু মিথ্যা অপপ্রচার করে এই রাজ্যে বিশৃঙ্খলার সৃষ্টি করেন। মিঃ স্পীকার স্যার, এই হাউসে ৬২তম সংশোধনী বিল পাশ করার জন্য আলোচনা রেখে আমার বক্তব্য শেষ করলাম।

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রীগোপাল চন্দ্র দাস।

শ্রীগোপালচন্দ্র দাস ( শালগড়া ) ঃ মাননীয় স্পীকার স্যার, ৬২ তম সংবিধান সংশোধিত বিলটি ইতিমধ্যে লোকসভা এবং এটা যাতে আইনে পরিণত হয় তার জন্য আমাদের দেশে যতগুলি রাজ্য আছে তার মধ্যে অর্ধেক রাজ্যের বিধানসভায় পাশ হলে এটা কার্যকরী হবে। কিন্তু বাস্তবে এই বিলে কি আছে? আগামী ১০ বছরের জন্য সিডিউলড কাষ্ট, সিডিউল ট্রাইবস এবং আদার ব্যাকওয়ার্ড কমিউনিটি তাদের জন্য বিশেষ যে সুযোগ সুবিধা দেওয়া হয়েছিল সেটা যাতে বলবৎ থাকে, এটাই হচ্ছে এই এ্যামেণ্ডমেন্টের মূখ্য উদ্দেশ্য। কাজেই এই সম্পর্কে এটা বিতর্কের বিষয় নয়। এটা আমার সর্ব্বাত্মকরণে সমর্থন করি। প্রশ্ন হচ্ছে আজকে যে উদ্দেশ্যে নিয়ে এই সংবিধান সংশোধনী বিল এখানে উল্লেখ করেছেন সে উদ্দেশ্য ছিল এই যে পশ্চাৎপদ জাতি এবং সিডিউলড কাষ্ট যাতে তারা তাদের উন্নতির পথে দ্রুত এগিয়ে যেতে পারে তাই তাদের সুবিধার জন্য কিছু প্রভিশ্যান সংবিধানে রাখা হয়েছে। কিন্তু অত্যন্ত দুঃখের ব্যাপার যে, আমরা লক্ষ্য করেছি এই বিল পাশ হবার পর কংগ্রেস যে দীর্ঘ দিন রাজত্ব করেছেন তাদের এই ৪২ বছর শাসনে সিডিউলড কাষ্ট, সিডিউল ট্রাইবস এবং পিছিয়ে পড়া জাতির যতটুকু উন্নতি হওয়ার কথা ছিল, যতটুকু তাদের অগ্রসর হওয়া উচিত ছিল সেটা আশানুরূপ ভাবে হয়নি বলেই এই ৪২ বছর পর আবার এটা আনতে হয়েছে। তাদের ৪২ বৎসরের শাসনে জাতি উপজাতিদের যতটুকু উন্নত হওয়ার কথা ছিল সেটা আশানুরূপ হয়নি বলেই আজকে ৪২ বৎসর পরেও এই অ্যামেণ্ডমেন্ট আনতে হচ্ছে। এইটা আমাদের কাছে অত্যন্ত লজ্জার বিষয়। সারা পৃথিবী যখন এগিয়ে যাচ্ছে, দেশ যখন এগিয়ে যাচ্ছে যখন আমরা আধুনিক যুগে কম্পিউটারের যুগে আছি তখনও আমাদের রিজার্ভেশানের জন্য চিৎকার করতে হয়। এই যে অবস্থা এইটা কতকাল ধরে চলবে। এইটা ত যুগ যুগ ধরে চলতে পারে না। কত বছর আমরা পিছিয়ে থাকব এইটার কোন সীমা আছে? কাজেই এই যে অবস্থা এইটা কংগ্রেসের ভুল নীতির জন্য, ভুল পথের জন্য হয়েছে। আজকে জোট সরকারের আমলে আমাদের রাজ্যে কি অবস্থা চলেছে? আজকে আমাদের রাজ্যে সিড্যুল কাষ্ট এবং সিড্যুল ট্রাইবদের উপরে আক্রমন নেমে আসছে। এই সেদিনও লোকসভার ইলেক্শানের সময় সেখানে আমরা দেখলাম নির্বাচনে দিন কিভাবে জাতি উপজাতি বিশেষ করে ট্রাইবেলদের উপর আক্রমন হয়েছে। তক্ষীরাজ দেববর্ম্মা তাদের সেই ফ্যাসিষ্ট বাহিনীর হাতে নিহত হয়েছে। উনি যখন গণতন্ত্রের পক্ষে কাজ করতে গেছেন, উনার রক্ষাকবচের অধিকার রক্ষা করতে গেছেন তখনই তাকে নিহত করা হয়েছে। আজকে মানিক নমঃ সিড্যুল কাষ্ট তাকেও এইভাবে হত্যা করতে হয়।

আজকে সিডুাল কাষ্ট এবং সিডুাল ট্রাইবদের জন্য দরদ জোট সরকারের প্রতিনিধি যারা তাদের মুখে এই সব মানায় না। গত ২২ মাস ধরে এই রাজ্যে একটা জঙ্গলের রাজত্ব কায়েম হয়েছে। এই আক্রমনের বলি হয়েছে সিড্যুল কাষ্ট এবং ট্রাইব যুবক যুবতীরা। আজকে প্রতিদিন পত্র পত্রিকায় বেরোচ্ছে কিভাবে উপজাতি বোনেরা, মায়েরা ধর্ষিতা হচ্ছে। আজকে স্কুলের ছাত্রীদের সেখানে নিরাপত্তা নাই, তাদের শ্লীলতাহানি করা হচ্ছে। কার মদতে? সুধীরবাবুদের মদতে। তাদের সেই পোষাবাহিনীদের হাতে এই সমস্ত কাজ হচ্ছে। যারা নারীদের সম্মান দিতে পারে না, মায়েদের সম্মান দিতে পারে না তাদের মুখে কি গণতন্ত্রের কথা শোভা পায়? মাননীয় অধ্যক্ষ মহোদয় আজকে যে অ্যামেণ্ডমেণ্ড এসেছে সেই প্রশ্নে আমাদের কোন বিতর্ক নেই। আমরা আশা করব যাতে এইটা বার বার সংবিধান সংশোধন করতে না হয়, সিড্যুল কাষ্ট এবং সিড্যুল ট্রাইব যারা তাদের যাতে প্রকৃত উন্নতির ব্যবস্থা হয়, তাদের যাতে ভারতবর্ষের অন্যান্য অংশের মানুষের সঙ্গে একই আসনে, একই মর্য্যাদায় প্রতিষ্ঠিত হতে পারে সেই ব্যবস্থা দ্রুততার সঙ্গে করা হোক আশা রেখে এই সংশোধনীকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি ধন্যবাদ।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীঅনিল সরকার।

**শ্রীঅনিল সরকার** (প্রতাপগড়) : মাননীয় স্পীকার স্যার, ৬২ তম সংবিধান সংশোনের মাধ্যমে লোকসভা এবং বিধানসভাগুলিতে তফশিলী জাতি এবং তফশিলী উপজাতিদের সংরক্ষণের জন্য সংশোধনী প্রস্তাব আনা হয়েছে আমরা এইটাকে সমর্থন করি। এইটা ৪র্থ বারের জন্য সংশোধন আনা হল। সংবিধান প্রনেতারা প্রথম যখন তফশিলী জাতি এবং তফশিলী উপজাতি কল্যানের এবং তাদেরকে গণতান্ত্রিক কর্মসূচীতে অংশ গ্রহণ করা এবং সংসদে তারা যাতে প্রতিনিধিত্ব করতে পারে তার জন্য এই ৩৩৪ ধারা বিশেষ রিজার্ভেশানের সৃষ্টি করা হয়েছিল। কিন্তু লক্ষ্য ছিল যে ১০ বৎসরের মধ্যে তাদের অর্থনৈতিক, সামাজিক ব্যবস্থা এমন একটা জায়গায় আসবে যে ১০ বৎসর পরে আর সংরক্ষণের প্রয়োজন হবে না। তফশিলী জাতি তফশিলী উপজাতি আন্দোলনের যিনি জনক ভারতীয় সংবিধান রচয়িতা তিনি আশা করেছিলেন এবং তিনি এই আন্দোলন করেছিলেন যে, ভারতবর্ষে যারা আণ্টাচেবল তফশিলী জাতি এবং তফশিলী উপজাতি তারা এক দেশের, এক ধর্মের হয়েও মন্দিরে যেতে পারে না, এক কূয়া থেকে জল তুলতে পারে না, কাজেই তাদের এই দেশে তাদের জন্য একটা ভূখণ্ড দরকার এবং সেদিন মহাত্মা গান্ধীর সংগে কমপ্রোমায়জ হল তফশিলী জাতিদের এবং উপজাতিদের পূর্ণ সুযোগ দেওয়া

হবে এবং তিনি কংগ্রেসে যোগ দিয়েছিলেন। ভারতবর্ষে যারা আনটাচেবল তারা তফশিলী জাতি ও তফশিলী উপজাতি হওয়াতে এক দেশের লোক হয়েও এবং এক ধর্মের লোক হয়েও তারা মন্দিরে যেতে তিনি কংগ্রেসে যোগ দিয়েছিলেন এবং ভারতের সংবিধান করে দিয়ে গিয়েছিলেন এবং এই তফশিলী জাতি ও তফশিলী উপজাতিদের জন্য বিশেষ সুবিধার সৃষ্টি করে গিয়েছিলেন কিন্তু শেষ পর্য্যন্ত ডঃ আম্বেদকারকে কংগ্রেস ছাড়তে হয়েছিল। কারণ তিনি যে অফিসে চাকুরি করছিলেন সেখানে একজন পিয়ন ওনাকে জল দিয়ে যেত কিন্তু সে গ্লাস আর নিত না। কারণ সে গ্লাস একজন অচ্যুত লোক ধরেছে। সেজন্যই তাঁকে কংগ্রেস ছাড়তে হয়েছিল। তিনি বলেছিলেন যে কংগ্রেস একটা শশ্মান ঘরের মত এখানে তফশিলী জাতি ও তফশিলী উপজাতিদের কোন ভবিষ্যৎ নাই। তাই আজকে ৪২/৪৩ বৎসর পরেও দেখা যাচ্ছে যে, যে উদ্দেশ্য নিয়ে এই রিজার্ভেশন করা হয়েছিল সে উদ্দেশ্য পূরণ হয়নি। প্রথমে কথা ছিল যে ১০ বছরে সব সমান হয়ে যাবে কিন্তু ১৯৮৭ ৮৮ সালে রাষ্ট্রপতি কর্তৃক নিযুক্ত বিশেষ ডাইরেক্টর যে প্রতিবেদন পেশ করেছিলেন তাতে দেখা যাচ্ছে ১৯৭১ থেকে ১৯৮১ সালের যে শিক্ষার হার উনি দেখিয়েছেন তাতে সাধারণের শিক্ষার হার হচ্ছে ৩৩.৮০ শতাংশ ১৯৭১ সনে আর ৪১.৩০ শতাংশ হচ্ছে ১৯৮১ সনে আর তফশিলী জাতির সে ক্ষেত্রে হল ১৯৭১ সনে ১৪.৬৭ শতাংশ আর ১৯৮১ সনে ২১.৩৮ শতাংশ। আর উপজাতিদের ক্ষেত্রে ১৯৭১ সনে ১১.১৯ শতাংশ আর ১৯৮১ সনে ১৬.৩৫ শতাংশ। বলা হয়েছিল ১০ বছর পর তফশিলী সম্প্রদায়ের মানুষ অন্যান্যদের সঙ্গে এক জায়গায় চলে আসবে। কিন্তু ১৯৬১ সালের একটা হিসাবে দেখা গেল তফশিলী জাতি ও তফশিলী উপজাতিদের মধ্যে শিক্ষার হারের ব্যবধান ছিল ১৭.৬৪ শতাংশ আর ১৯৭১-এ সে ব্যবধান বেড়ে গেল। কোথায় কমে যাবে বা সমান হয়ে যাবে সেখানে ১৯৭১ সনে ১৯.১৩ আর ১৯৮১ সনে ১৯.৯২ শতাংশ। কাজেই যতই দিন যাচ্ছে ততই সে ব্যবধান বেড়ে যাচ্ছে। উপজাতিদের ক্ষেত্রে দেখা যাচ্ছে ১৯৬১ সনে ১৯.৩৭ শতাংশ আর ১৯৭১ সনে ২২.৫১ শতাংশ ও ১৯৮১ সনে ২৪.৫৯ শতাংশ। বিশেষ করে নারীদের ক্ষেত্রে সেটা আরও মারাত্মক। ১৯৭১-এ দেখা গেছে সাধারণ নারীদের ক্ষেত্রে শিক্ষার হার ২২.২৫ আর ১৯৮১ তে ২৯.৪৩ শতাংশ। আর সে ক্ষেত্রে তফশিলী জাতির হার হল ৬.৪৪ শতাংশ, ১৯৭১ সনে আর ১৯৮১ সনে হল ১০.৯৩ শতাংশ আর উপজাতিদের ক্ষেত্রে হল ১৯৭১ সনে ৪.৮৫ শতাংশ আর ১৯৮১ সনে হলে ৮.০৪ শতাংশ। এই ব্যাবধানটা যেখানে কমে যাওয়ার কথা বা অন্যান্যদের সঙ্গে সমান হয়ে যাওয়ার কথা সেখানে তফশালী জাতির ক্ষেত্রে ১৯৭১ সনে ১৫.৮১ শতাংশ আর ১৯৮১ সনে হল ১৮.৫০ শতাংশ। উপজাতিদের ক্ষেত্রে ১৯৭১ সনে ১৭.৪০ শতাংশ আর ১৯৮১ সনে হচ্ছে ৮১.৩৯ শতাংশ।

নারীদের যে অগ্রগতি সেটাও মারাত্মক। সাধারন নারীদের শিক্ষার হার সেটা হচ্ছে ১৯৭১ এ-

২২'২৫ আর ১৯৮১ এ ২৯ ৪৩। সেক্ষেত্রে তপশিল জাতির হলো ১৯৭১-তে ৬'৪৪ শতাংশ এবং ১৯৮১তে হলো ১০'৯৩ শতাংশ। আর উপজাতি হলো ৪ ৮৫ ১৯৭১ সালে এবং ১৯৮১তে হলো ৮,০৪ পারে না, এক কুয়ো থেকে জল তুলতে পারে না। কাজেই এই দেশে তাদের আলাদা একটা ভূখণ্ড দরকার। তাই খালিস্তানের সেই অচ্যুত স্থানে কথা তিনি সেদিন বলেছিলেন কিন্তু সেদিন মহাত্মা গান্ধীর সঙ্গে কম্প্রোমাইজ হল যে তফশিলী জাতি ও তফশিলী উপজাতিদের পূর্ণ সুযোগ দেওয়া হবে। তাই ব্যবধান যেটা কমে গেল অন্যান্যদের তুলনায়। সেটা হলো তফশিলী জাতি ১৯৭১তে ১৫,৮১ জনসংখ্যার হারে এবং ১৯৮১তে হলো ১৮'৫০ শতাংশ। আর তফশিলী উপজাতি হলো ১৭ ৪০ শতাংশ ১৯৭১তে এবং ১৯৮১তে ৮১'৩৯ শতাংশ

সে চাকুরীর ক্ষেত্রেও দেখা গেছে যে, ফার্স্ট ক্লাশ এবং সেকেণ্ড ক্লাসের যে তফশিলীদের কোটা ছিল ১৫ পারসেন্ট। সেক্ষেত্রে পূরণ হয়েছে ৫.৮ পারসেন্ট ফার্স্ট ক্লাসে এবং সেকেণ্ড ক্লাসে ৬'২ শতাংশ। তাদের যে কোটা সেটা পূরণ হয়নি। তারপর দেখা গেছে ১৯৮০তে উত্তরপ্রদেশে আই, এ, এস। আই, পি, এস, এবং অন্যান্য প্রভিন্সিয়েল সিভিলসার্ভিসেস যেখানে সেটা আপার ক্লাসের হওয়া উচিত ছিল ৫২ শতাংশ সেটা হয়েছে ৭০ শতাংশ। এইভাবে এখানে লক্ষ্য করা যাচ্ছে তফশিলী জাতি এবং উপজাতিদের যে কোটা ছিল সেটাও পূরণ হয়নি বামফ্রন্ট সরকার আসার পর আমরা সে কোটা পূরণ করেছি। কিন্তু এখন ভিক্টিমাইজ এর নাম দিয়ে যে ১৫০০ এর বেশী চাকুরী পেয়েছে তারমধ্যে দেখা গেছে এস, সি, হচ্ছে মাত্র ১২ জন এবং এস টি, হচ্ছে মাত্র ৫ জন। এইভাবে এই জোট সরকার এস.টি, এবং এস, সি, দের যে অধিকার সে অধিকারটা নষ্ট করে দিচ্ছেন।

কাজেই এখানে ৬২ তম সংবিধান সংশোধনী যেটা এসেছে সেটাকে আমরা সমর্থন করি। এবং প্রসঙ্গতঃ গত কয়েক দশকে এস, সি, এবং এস, টিদের যে অনগ্রসরতা তার মূল কারণ হলো কংগ্রেসের ভুল নীতি এবং তাদের সরকারে যারা আছেন তারা সিনসিয়ারলি কাজ করেন না। এই বক্তব্য রেখে আমি এই ৬২তম সংবিধান সংশোধনীটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :** --অনারেবল মেম্বার শ্রীখগেন্দ্র জামাতিয়া।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া ( কৃষ্ণপুর ) :—** মাননীয় স্পীকার স্যার, আমি প্রথমে বিধানসভার সদস্য হিসাবে আমি ভারতবর্ষের একজন নাগরিক হিসাবে, আমর দায়িত্ব হিসাবে আমি এই ৬২তম সংবিধান সংশোধনী বিল যা এখানে এসেছে এইটাকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি।
মিঃ স্পীকার স্যার, আমরা জানি যে, দীর্ঘ ৪২ বছর হয় এই ভারতবর্ষ স্বাধীন হয়েছে। এই ৪২ বছরের মধ্যে বেশীরভাগ সময়ই কংগ্রেস শাসনক্ষমতায় অধিষ্ঠিত ছিল। এবং এই পর্যায়ের পর আমরা দেখেছি যে আগামী দশ বছরের জন্য তফশিলী জাতি এবং তফশিলী উপজাতিদের এ্যাংলো ইণ্ডিয়ানদের এগিয়ে নিয়ে আসার জন্য এই সংরক্ষণ বিল এইখানে আনা হয়েছে। কেন আনা হয়েছে কারণ আমরা জানি যে কংগ্রেস এই ভারতবর্ষে শাসন ক্ষমতায় ছিল এবং তাদের ভুল নীতির জনাই তফশিলী জাতি এবং তফশিলী উপজাতি এবং এ্যাংলো ইণ্ডিয়ানদের উন্নত করা যায়নি তাই আজকে আবার এই সংরক্ষণ ব্যবস্থাকে আরো দশ বছরের জন্য বাড়াতে সংবিধান সংশোধন করতে হয়েছে।

মিঃ স্পীকার স্যার আমার আগে আরো অনেক বক্তাই বক্তব্য রেখেছেন। কিন্তু মিঃ স্পীকার, স্যার, আমরা দেখেছি যে সংবিধানে এই তপশিলী জাতি, তপশিলী উপজাতি এবং এ্যাংলো ইণ্ডিয়ানদের এগিয়ে নিয়ে আসার জন্য বিশেষ সুযোগ এবং অধিকার এর ব্যবস্থা রাখলেও এবং কংগ্রেস সেটা স্বীকার করলেও আমরা সে অধিকার পাযনি। এবং এই না পাওয়ার প্রমাণই হচ্ছে আবার দশ বছরের জন্য এই সংবিধান সংশোধনী বিল আনতে হয়েছে। আমরা জানি সারা ভারতবর্ষে ৬ কোটির বেশী ট্রাইবেল রয়েছে, এবং তপশিল জাতি এবং এ্যাংলো ইণ্ডিয়ান রয়েছেন ১৪ কোটির উপরে। কিন্তু দেখা গেল কংগ্রেস আমলে সামাজিক রাজনৈতিক এবং অর্থনৈতিক এই তিনটি দিয়ে এরা দুর্বল রয়ে গেছে। এদের এগিয়ে নিয়ে আসার জন্য কংগ্রেস সরকার থেকে আমরা কোন সুযোগ বা অধিকার পাই নাই।

মাননীয় স্পীকার স্যার, আজকে এই সংশোধনী বিল সারা ভারতবর্ষের সঙ্গে সঙ্গে ত্রিপুরার মধ্যেও অত্যন্ত জরুরী। কারন আমরা জানি যে ত্রিপুরা একটা সীমান্তবর্তী রাজ্য। এর তিন দিকেই রয়েছে বাংলাদেশ। তাই আমরা দেখেছি এই জোট সরকারের ২৩ মাসের মধ্যে এই বাংলাদেশ থেকে এখানে অনবরত অনুপ্রবেশ ঘটছে। এই জোট সরকারের মিলিজুলী সরকারের সরীক টি, ইউ, জে, এস, সংগঠন জাতীয়তাবাদীর সংগঠন ছিল। সেই সংগঠন সেই কেউটে সাপ এখন জোট সরকারের শরীক হয়ে এখন

সাপুড়েদের হাতে পড়ে একেবারে শেষ হয়ে গেছে। দুধকলা খাওয়াইয়া তাদের একেবারে শেষ করে দিয়েছে। সেখানে আমাদের ট্রাইবেল মিনিস্টার রয়েছেন ( 'বুকাংব'রা হামকাৈরাই মন্ত্রী ) থেকে শুরু করে ট্রাইবেল প্রতিনিধিরাও আছেন। এই ২৩ মাসের মধ্যে বাংলাদেশ থেকে যারা এখানে অনুপ্রবেশ করেছে তাদের শতকরা ৩০-৪০ ভাগ এই জোট সরকার ভোটারলিষ্টে তাদের নাম তুলে দিয়েছেন। রাজ্য সরকারের যোগ সাজসে ভোটার লিষ্টে নাম তুলা হয়েছে। তফশিলী উপজাতি ও তপশিলী জাতি, আমাদের অধিকার ভংগ করার একটা চক্রান্ত যে চলছে তা আমরা জানি। আমরা জানি যে, এই সরকার কিছুই করতে পারে না। আমরা ১৭ জন উপজাতি বিধায়ক এখানে আছি। কথা উঠেছিল যে, ত্রিপুরা বিধানসভার সংরক্ষিত আসন সংখ্যা আরও বাড়িয়ে ২০টি করা হবে। কিন্তু এটাকে করতে দিল না। এটাই কংগ্রেস (আই)-এর চরিত্র। এখানেতো ট্রাইবেল ওয়েলফেয়ার মিনিষ্টার আছেন। কি করছেন তাঁরা জানতে পারছি না। তফশিলী জাতি ও তফশিলী উপজাতিদের তো এখনও কিছুই হয় নাই। পত্রিকা খুললেই দেখা যাচ্ছে তে তফশিলী জাতি ও তফশিলী উপজাতিদের আরও ৪ হাজার চাকুরীর অফার ছাড়া হচ্ছে।

( গণ্ডগোল )

কোথায়, ১ শতাংশ কি তফশিলী জাতি বা তফশিলী উপজাতিদের জন্য চাকুরী হচ্ছে? পত্রিকা খুললেই দেখতে পারা যায় যে মন্ত্রীরা বিভোজ নিয়মিত করছেন।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য, টাইম ইজ ওভার।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া :—** মাননীয় স্পীকার স্যার, আমি এই বিলের প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার।

**শ্রী মণিলাল সরকার (কমলা সাগর)** :—স্যার, সংরক্ষণের যে ব্যবস্থা আরও দশ বছরের জন্য বাড়াবার সিদ্ধান্ত নেওয়া হয়েছে সংবিধান সংশোধন করে সেই প্রস্তাবকে আমি সমর্থন করি। তবে সেই সংগে আমি এটাও বলতে বাধ্য হচ্ছি যে এটা এখনও আমাদের রাখতে হচ্ছে কংগ্রেস দলের ব্যর্থতার জন্যই। এটা অত্যন্ত দুঃখের কথা যে স্বাধীনতার ৪০ বছর পরেও আমাদের এটাকে বাড়াতে হচ্ছে। কংগ্রেসের ভ্রান্ত নীতি থেকে যে অবস্থার সৃষ্টি হয়েছে সেটাকে একটা সুষ্ঠু পরিকল্পনার মধ্য দিয়ে যাতে কেন্দ্রীয় সরকার পরিবর্তিত অবস্থায় আমাদের আকাঙ্খিত লক্ষ্যে পৌঁছে দেওয়ার জন্য চেষ্টা করবেন বলে আমরা আশা করি। সেজন ই এটাকে আমি সমর্থন জানাচ্ছি।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা দেখলাম লোকসভা এবং রাজ্যসভা এটাকে পাশ করে দিয়েছেন এবং বিভিন্ন রাজ্য বিধানসভাগুলিতে এটাকে র‍্যাটিফিকেশান করতে হবে। তাই আমাদেরও করতে হচ্ছে। তবে সংগে সংগে এটাও দেখলাম যে কিছু কিছু কংগ্রেস শাসিত রাজ্যে এটাকে নিয়ে আন্দোলন করা হচ্ছে। কিছু সংখ্যক যুবক এটাকে ভেবেছিল যে, চাকরীর ক্ষেত্রে সংরক্ষণ ব্যবস্থার জন্যই এটা আনা হচ্ছে। কিন্তু তাদের সেই বিভ্রান্তি দূর হয়েছে বলে আমরা খুশী। এ সমস্ত রাজ্যে এই আন্দোলন হওয়ার কারণ হলো, যুবকেরা বেকারত্বের জ্বালায় হতাশাগ্রস্ত। এটা হচ্ছে কংগ্রেস (আই) সরকারগুলির ভ্রান্ত নীতির ফল।

ও, বি, সি, এর প্রশ্নে কংগ্রেস কত রাজনীতি করলো। মণ্ডল কমিশনও গঠন করা হয়েছিল। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী কি বলতে পারেন ও বি সি, এর জন্য তারা কিছু করেছেন? মণ্ডল কমিশন রিপোর্ট পেশ করলেন ১৯৭৮ সালে। যে মণ্ডল কমিশন জনতা সরকার বসিয়েছিলেন তার সুপারিশগুলি রূপারিত করার দায়িত্ব এসে পড়েছিল কংগ্রেস সরকারের উপর। কিন্তু কংগ্রেস সরকার কিছুই করলেন না। বলে দিলেন রাজ্য সরকার যা পারে করুক। এইভাবে ও, বি, সি, এর জন্য কিছু না করার মনোভাব দেখলাম কেন্দ্রীয় সরকারের এবং এখন কংগ্রেস (আই) জোট সরকারের। ১৯৭৬ সালে তফশিলী জাতি এবং তফশিলী উপজাতির সর্বশেষ সংশোধিত লিস্ট তৈরী হয়। প্রতি পাঁচ বছর পর পরই এটা করতে হয়। জনতা সরকার একটা সিলেক্ট কমিটি গঠন করেছিলেন।

সেই লিষ্ট সংশোধন করার জন্য তারা একটা সিলেক্ট কমিটি গঠন করেছিল এবং বিভিন্ন রাজ্য বিভিন্ন রাজ্য সরকারকে তারা বলেছিল যে কোন কোন সম্প্রদায়কে তফশিল ভুক্ত করতে হবে, তার একটা লিষ্ট যেন প্রস্তাব আকারে তারা কেন্দ্রীয় সরকারের নিকট পাঠান। তোমাদের এই রাজ্যের বামফ্রন্ট সরকার এই রাজ্যের দুইটি সম্প্রদায়কে তফশিলী জাতিভুক্ত করার জন্য প্রস্তাব নিয়ে কেন্দ্রের কাছে পাঠিয়েছিল। কিন্তু কংগ্রেস তো ১৯৮৯ সাল পর্যন্ত কেন্দ্রে রাজত্ব করেছেন, তারা রাজ্য সরকার থেকে যে প্রস্তাব পাঠানো হয়েছিল, মাত্র দুইটি সম্প্রদায়কে তফশিলী ভুক্ত করার জন্য, সেটা কি করেছেন? ১০ বছরেও কি এই ধরণের একটা সংশোধন করার কোন সুযোগ ছিল না। তাই, এখানে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় তাঁর ভাষনের মধ্যে যেসব কথা বলেছেন, তার মধ্যে তো এই রাজ্যের সিউল্ড কাস্ট অথবা

সিডিউল্ড ট্রাইবসদের জন্য তাঁর সামান্যতম দরদ আছে বলে, আমার মনে হয় না। আমার মনে হয় না। আমার মনে হয় ততকালীন রাজ্য সরকার ত্রিপুরা রাজ্যের মাত্র দুইটি সম্প্রদায়কে তপশিলী ভুক্ত করার জন্য যে প্রস্তাব নিয়েছিল, সেটাকে বর্তমান কেন্দ্রীয় সরকার সংশোধনের মাধ্যমে কার্য্যকরী করবেন, এই বিশ্বাস আমার আছে। সেই প্রস্তাবটা ছিল যে ত্রিপুরা রাজ্যের মধ্যে কপালি এবং শব্দকর এই দুটো সম্প্রদায়কে তফশিলী ভুক্ত জাতি হিসাবে গন্য করা হউক। অবশ্য এখানকার মুখ্যমন্ত্রীর কাছে বা এখনকার সরকারে কাছে এই আবেদন রেখে খুব বেশী লাভ নেই। তথাপি, এই যে ৬২তম সংশোধনী প্রস্তাব যেটা আগেই লোকসভা এবং রাজ্যসভায় গৃহীত হয়ে গেছে, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীনকুল দাস (রাজনগর)** :— মিঃ স্পীকার, স্যার, আজকের আলোচ্য বিষয় হল মূলতঃ পার্লামেণ্ট এবং রাজ্য বিধানসভাগুলিতে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবসদের জন্য যে পলিটিক্যাল রিজার্ভেশান আছে, সেটাকে আরও ১০ বছর বাড়িয়ে বাড়িয়ে দেওয়ার জন্য ইতিমধ্যে লোকসভা এবং রাজ্যসভায় সংবিধানের ৬২তম সংশোধনী পাশ হয়ে গেছে, সেটা আমাদের এই বিধানসভাও অনুমোদনের প্রশ্ন আছে। সেই দিক দিয়ে আমরাও নিশ্চয় এই সংশোধনের সংগে সম্পুর্ণ একমত যে পার্লামেণ্ট এবং রাজ্য বিধানসভাগুলিতে সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবসদের জন্য এই রিজার্ভেশানের সময়টা আরও বাড়ানোর দরকার আছে। কারণ, রিজার্ভেশান থাকলে, সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবসদের প্রতিনিধিরা লোকসভা এবং রাজ্য বিধানসভাগুলিতে আসতে পারবেন। আর তা না হলে বর্তমানে সারা ভারতের মধ্যে এই সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবসদের সম্পর্কে যে দৃষ্টিভঙ্গি গড়ে উঠছে, তাতে যে একটা জেনারেল সীটেও কোন একজন সিডিউল্ড ট্রাইবস বা সিডিউল্ড কাষ্ট এর লোককে প্রতিনিধি করে নির্বাচিত করে আনা যাবে না।

**শ্রীজওহর সাহা (রাষ্ট্রমন্ত্রী)**:— স্যার, পয়েন্ট অব অর্ডার স্যার, উনি যে কথা বলছেন তা আদৌ ঠিক নয় কারণ, আমাদের এই ট্রেজারী বেঞ্চে এমন অনেক সদস্য আছেন যারা সিডিউল্ড কাষ্ট অথবা সিডিউল্ড ট্রাইবস হয়েও জেনারেল সীটে প্রতিদ্বন্দ্বিতা করে নির্বাচিত হয়ে এসেছেন, যেমন মাননীয় সদস্য গৌরী শঙ্কর রিয়াং মাননীয় মন্ত্রী কাশীরাম রিয়াং এবং মাননীয় সদস্য দিলীপ সরকার। কাজেই, আমরা কংগ্রেসীরা সিডিউল্ড কাষ্ট অথবা সিডিউল্ড ট্রাইবসদের মর্যাদা দেয়নি, এটা ঠিক নয়। আমার মনে হয় ভদ্রলোক একটা হতাশায় ভোগছেন, তাই এমন সব কথাবার্ত্তা বলছেন যার সংগে সত্যের কোন সম্পর্ক নাই।

**শ্রীনকুল দাস** :— স্যার, এই যে নির্বাচন হয়ে গেল, তাতে কতজন সিডিউল্ড কাষ্ট অথবা সিডিউল্ড ট্রাইবস সদস্য পার্লামেণ্টে নির্বাচিত প্রতিনিধি হয়ে গেছেন? জনতা দল থেকে মাত্র ২ জন গিয়েছেন, অন্যান্য রাজ্যে হয়তো দুই একটা যেতে পারে। কিন্তু মোট কয়টা আসনে এই সিডিউল্ড ট্রাইবস অথবা সিডিউল্ড কাষ্টের প্রতিনিধি গিয়েছেন? আজকে এই অবস্থার মধ্যে কয়টা আসন এস, সি,

এবং এস, টির জন্য ছিল. একটা দুইটা আসনের কথা নয়। এই যে রাজ্যসভায় ২০০ আসন আছে, এর মধ্যে কোন রিজার্ভেশন নেই, সেই জন্য আজ পর্য্যন্ত মাত্র দুই জনকে নেওয়া হয়েছে। এটা কংগ্রেসের এবং কম্যুনিসটের প্রশ্ন নয়। এই অবস্থার মধ্যে সামগ্রিকভাবে দৃষ্টি ভঙ্গীটা কি ? রিজার্ভেশনের দরকার। মাননীয় স্পীকার স্যার; এই যে দশবছর এটাকে কত কমিয়ে আনা হবে, সেটা নির্ভর করব কোন সিষ্টেমের মধ্যে দিয়ে এই মানুষগুলির জন্য সোসিও ইকোনোমিক ডেভেলাপমেণ্ট করতে পারি। যার ফলে আর সংরক্ষণের দরকার হবে না এখানে সোসিয়েল ওয়েল ফেয়ারের মাননীয় প্রাক্তন মন্ত্রী এবং বর্তমান মন্ত্রী মহোদয়গণ উপস্থিত আছেন, তাদের অভিজ্ঞতা আছে, আমারও কিছু অভিজ্ঞতা আছে যে এই এস, সি, এবং এস, টিদের জন্য কোন আলাদা দপ্তর নেই। ডাল নেই তলোয়ার নেই নিধিরাম সরকার এই মানুষগুলির উন্নতির জন্য বিভিন্ন দপ্তরকে টাকা দেওয়া হয়। কিন্তু টাকা কেন খরচ করা হল না সেটার সেটিসফ্যাকটরি জবাব এদের কাছ থেকে পাওয়া যায় না। এই অবস্থার মধ্যে যেখানে আজ পর্য্যন্ত এই দপ্তরের জন্য একটা স্বয়ং সম্পুর্ণ দপ্তর করা গেল না, এই কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারগুলির দৃষ্টি আকর্ষন করছি যাতে এদের জন্য একটা স্বয়ং সম্পূর্ণ দপ্তর করে এই মানুষগুলির উন্নতি করা যায়। মাননীয় স্পীকার স্যার, এই এস, সি, এবং এস, টির মূল্য সমস্যাটা কোথায় ? চাকুরী সংক্ষণের সমস্যা ? এটা কয়জনের সমস্যা ? বড় সমস্যা হল ভুমির সমস্যা, জমির সমস্যা। সারা ভারতবর্ষে ভুমির যদি আমূল সংস্কার না করা যায় তাহলে তাদের সমস্যা শেষ হবে না। আজকে ৪০ বছরে আমরা দেখতে পাচ্ছি ভুমির আমূল সংসকার করে তাদের পুর্ণবাসনের কোন ব্যবস্থা করা হয়নি। মাননীয় স্পীকার স্যায়, এই জিনিসগুলি আমাদের ভাবা দরকার। মিঃ ডেপুটি স্পীকার স্যার আমি আজকে এখানে হরিজনদের সম্পর্কে কিছু বলতে চাই এখানে যতগুলি কমিশন হযেছে তাদের সমস্ত রিপোর্টের মধ্যেই দেখা যাচ্ছে সমাজের মধ্যে সব থেকে শক্তিশালী হচ্ছে এই হরিজন। কিন্তু কংগ্রেস (আই) পুষ্ট কিছু লোকের জন্য তাদের উপর আক্রমন সংঘটিত হচ্ছে। তারা ন্যায্য বিচার পাচ্ছে না। সারা ভারতবর্ষের ন্যায এই রাজ্যের ও সিডিউল্ড কাষ্ট এবং ট্রাইবসরা ন্যায্য বিচার পাচ্ছে না। আমাদের মা-বোনেরা এখানে লাঞ্চিত হচ্ছেন।

**মিঃ ডেপুটি স্পীকারঃ**—মাননীয সদস্য আপনার সময় শেষ।

**শ্রীনকুল দাসঃ** - স্যার, আমি এখনই শেষ করছি। সে দিক থেকে আমি বলতে চাই, তা বিচার ব্যবস্থা ফ্রী করে দিয়ে যদি আমরা তাদের নিয়ে এগিয়ে যেতে পারি, তাহলেই তাদের উপকার হবে। আমি আশা করব, সমস্ত বন্ধুরাই আন্তরিকতা নিয়ে কাজ করবেন। এই বলে রিজলিউশানটি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকারঃ**—অনারেবল মিনিষ্টার শ্রীনগেন্দ্র জমাতিয়া।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী)ঃ** - মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় আইনমন্ত্রী এখানে যে রিজলিউশনটি এনেছেন এটাকে আমি আন্তরিক ভাবে সমর্থন করি। এই রিজলিউশনটি নিয়ে বিরোধী

দল থেকে যা বলা হয়েছে তার সঙ্গে আমি একমত। অর্থাৎ কোন রকম বিরোধিতা করা হবে না। কোনও রকম দণ্ড-বিতর্কের মধ্যে না গিয়ে পাশ করা হবে। তবে এখানে আলোচনার মধ্যে তাঁরা বলেছেন যে, ১০ বছর আবার বাড়ানোর দরকার হত না যদি কংগ্রেস ঠিকমত কাজ করত। কংগ্রেস সরকারের ভ্রান্ত নীতি বা ব্যর্থতার জন্যই উন্নয়নের লক্ষ্যে পৌঁছান যায়নি। যদি তাই হয়, তাহলে আমি বলতে চাই, ১৯৭৮-১৯৮৮ পর্য্যন্ত এখানেও আপনারা শাসন করেছেন। তখন আপনারা তাদের জন্য কতটুকু কাজ করেছেন? এখনও যদি তারা অন্যদের তুলনায় পিছিয়ে পড়ে থাকে তাহলে আপনারা আসামীর কাঠ-গড়ায় দাঁড়াবেন না কেন? আসলে এই রাজনৈতিক বিতর্কে মধ্যে না গিয়ে, রাজনৈতিক স্বার্থের মধ্যে না গিয়ে আসল উন্নয়নকে ব্যাহত করছি কিনা সেটা আমাদের এখন দেখার প্রয়োজন। আমার মনে হয় যে পরিকল্পনার মধ্যে অনেক ত্রুটি বিচ্যুতি রয়ে গেছে। আমি সি, পি, আই (এম) অনেক বিধায়কের সঙ্গে একমত নই। কারণ, মাননীয় সদস্য খগেন্দ্র জমাতিয়া এক সময় বলতেন যে স্বাধীন ত্রিপুরা ছাড়া উপজাতিদের উন্নতি হবে না। এটার সঙ্গে আমরা একমত নই। স্যার আজকে যদি আমরা সারা ভারত বর্ষের দিকে তাকিয়ে দেখি তাহলে দেখব যে তফশিলী জাতি এবং উপজাতিরা ভারতবর্ষের অন্যান্য জাতি গোষ্ঠীর তুলনায় অনেক পিছিয়ে পড়ে আছে। কারণ, তাদের প্রতি ঠিক ভাবে লক্ষ্য দেওয়া হয়নি, অন্যান্য জাতি গোষ্ঠী যদি তাদেরকে টেনে তুলত তাহলে আজকে এই অসম বিকাশ ঘটত না। মাননীয় সদস্য নকুল বাবু এখানে বলেছেন যে ট্রাইবেলদের জমি হস্তান্তরিত হয়ে যাচ্ছে। তার কারনটা কি? কি করে অ-উপজাতিরা উপজাতিদের জমি কিনতে পারছে? এর মূল কারণ হচ্ছে সরকার থেকে কৃষি ক্ষেত্রে উন্নত ধরণের উৎপাদন প্রক্রিয়ার সুফলগুলি তাদের কাছে পৌঁছে দেওয়া হয়নি। টেকনিক্যাল এ্যাক্সচেঞ্জ মোটেই করা হয়নি। যার ফলে তারা কৃষি ক্ষেত্রে কম উৎপাদন করছে এবং এই উৎপাদন কম হওয়ার জন্য আর্থিক ক্ষেত্রেও তারা দুর্বল হচ্ছে এবং সামাজিক ক্ষেত্রে বিভিন্ন প্রতিযোগিতায় তারা হেরে যাচ্ছে। শুধু মাত্র আইন করেই জমি হস্তান্তর রোধ করা যাবে না। কারণ আর্থিক দিক থেকে দুর্বল হওয়ার জন্য তাদের জমি বেনামিতে চলে যাচ্ছে। কাজেই যে জিনিসটার আজকে সবচেয়ে বেশী প্রয়োজন সেটা হলো তাদের উৎপাদন ব্যবস্থার পরিবর্ত্তন করতে হবে। কৃষি ক্ষেত্রে বৈজ্ঞানিক প্রক্রিয়া-গুলি তফশিলী জাতি এবং তফশিলী উপজাতিদের কাছে পৌঁছে দিতে হবে। আজকে দেখা যাচ্ছে একজন বাঙ্গলি যদি এককানি জমিতে যে পরিমান ফসল উৎপাদন করে তার তুলনায় একজন ট্রাইবেল ৫০ পার্সেন্ট কম উৎপাদন করে। তার কারণ হলো কৃষি ক্ষেত্রে উন্নত পদ্ধতিগুলি সম্পর্কে তাদের শিক্ষা দেওয়া হয়নি বরং তাদেরকে সামাজিক প্রতিযোগিতার মুখে ঠেলে দেওয়া হচ্ছে। বিগত দশ বৎসর বাম-ফ্রন্ট সরকারে থাকা কালীন সময়ে কৃষি ক্ষেত্রে উন্নত চাষ পদ্ধতিগুলি সম্পর্কে কোন শিক্ষাই দেওয়া হয়নি। তাদের প্রতি কোন লক্ষ্যই তদানিন্তন সরকার কোন লক্ষ্যই দেননি। স্যার, আমি আগরতলার কথা বাদ দিচ্ছি, উদয়পুরের কথা বাদ দিচ্ছি, বিলোনিয়ার কথা বাদ দিচ্ছি কিন্তু শান্তির বাজার একটা গ্রাম্য বাজার সেখানেও ট্রাইবেলরা আজ পর্য্যন্ত কিছু করতে পারল না, একটা ট্রাইবেলও এখন পর্য্যন্ত কোন ব্যবসা

শিখতে পারলো না। এটা অত্যন্ত দুঃখের।

মিঃ স্পীকার স্যার, এইবার আমি যখন একটা ট্রাইবেল মার্কেট খুলতে গেলাম তখন দেখা গেল ট্রাইবেলরা মিষ্টি তৈরী করতে জানে না, ট্রাইবেলরা একটা দা তৈরী করতে জানে না, ট্রাইবেলরা জ'মা তৈরী করতে জানে না কারন এইগুলি শিক্ষা দেওয়া হয়নি। কিন্তু এইগুলি এখানে নানা ভাবে বলা হচ্ছে। আমাদের মধ্যে মূল ব্যবধান হলো এই জায়গায়, কেন ট্রাইবেলরা পিছিয়ে পড়েছে? রক্ষনা-বেক্ষন বড় কথা নয়, তার এই পরিকল্পনার মধ্যে বাস্তবতা থাকা দরকার। তাকে শিখিয়ে দিতে হবে কি-ভাবে ব্যবসা করতে হবে, কি তার বেসিক প্রয়োজন, মাটির জিনিষ যা প্রয়োজন সেগুলি কি করে তৈরী করতে হয়, নিজস্ব প্রয়োজনে, কিভাবে কাপড় তৈরী করতে হয়, নিজের প্রয়োজনে কিভাবে সূতা রং করতে হয় এইগুলি তো শিখিয়ে দেননি আপনারা? কত দিন লাগে? এখন ছেছুয়া বাজারে গিয়ে দেখুন আপনাদের আমলে কোন কিছুই ছিল না এখন গিয়ে দেখুন মাননীয় মন্ত্রী জওহর সাহা জানেন, সমস্ত কিছু তৈরী করতে মাত্র এক সপ্তাহ সময় লেগেছে। তারপর তৈতুতে অথবা পূর্ব্ব বাছাই বাড়ীতে সেখানে ট্রাইবেল এবং বাঙ্গালী পাশাপাশী বাস করেন। সেখানে ওরা দুটো ফসল করে আর অন্য সময় ওখানে ভেজিটেবল করে। এ, ডি, সির চীফ একস্জিকিউটিভ মেম্বার গতবার আমি যখন সবজি করতে দিলাম এবং এবার আমি যখন প্রশ্ন করলাম যে এখন আপনাদের প্লটে ট্রাইবেল এবং বাঙ্গালীদের মধ্যে আয়ের ব্যবধান কত? তখন বললেন যে ট্রাইবেলরা সমানে সমানে গেছে কোন কোন প্লটে ট্রাইবেলরা একটু বেশী গেছে, তার জন্য কতদিন সময় লেগেছে মাত্র তিন মাস সময় লেগেছে? আপনারা তো ১০ বছরে করতে পারলেন না। কাজেই বলছি এখানে বড় কথা বললেই হবে না। ও, বি, সি সম্পর্কে তারা বার বার বলছেন এটা আমরা লক্ষ্য করেছি যে, আপনারা সম্ভবতঃ মনে করছেন যে, যুব সমিতি এবং কংগ্রেস বিরোধী দলে থাকতে যে কথাগুলি বলেছেন সে কথাগুলি বললেই বোধ হয় পার পেয়ে যাবেন। উনারা যখন ক্ষমতায় ছিলেন তখন ও, বি, সিকে বলতেন সাম্প্রদায়িক। এখন মাননীয় বিরোধী সদস্যরা আমরা বিরোধী দলে থাকতে যেভাবে বলতাম উনারা যেভাবে কথা বলতে আরম্ভ করেছেন। এটা আমার অপরাধ মনে করি না বরং তাদের পরিবর্ত্তন হতে পারে এটাই সকলের কাম্য। তাতে ও, বি, সির সাম্প্রদায়িক লাভ হতে পারে। অখিল দেবনাথ তো আমার সামনে চোখের জল ফেলে বলছেন যে, ও, বি, সির দাবী করতে গিয়ে আমাকে পার্টি থেকে বহিস্কার করেছেন। এখন উনারা বিরোধী দলে বসে বলছেন যে, ও, বি, সিকে সমর্থন করেন যাই হোক আবার ক্ষমতায় আসলে বলবেন যে এটা সাম্প্রদায়িক।

যাই হোক এখন ট্রাইবেলরা গাড়ীও করবে, সবকিছু করবে। আপনারা শুধু আমাদের ৫ বৎসর দেখে নিন। ট্রাইবেলদের চাকুরীর ব্যাপারে বামফ্রন্টের আমলে বহু পোষ্ট ডি-রিজার্ভ করা হয়েছে। আমাদের আমলে ডি-রিজার্ভ করা হয় নাই। ট্রাইবেল এবং নন ট্রাইবেল উভয়ের জন্য যদি ১০০ টা সীট অথবা পোষ্ট থাকে তাহলে দেখা যায় ট্রাইবেলদের বাদ দিয়ে সবগুলি নেওয়া হয়েছে বামফ্রন্টের আমলে। অ্যাগ্রিকালচারে তাই হয়েছে। বাদলবাবু বলুন, ইলেকশানের আগে ১২২ জন এল, ডি, সি

নেওয়া হয়েছে, একজন ট্রাইবেলও নেওয়া হয় নাই কেন ? জবাব আছে ? আমরা এখন সবটা পূরন করছি। পাওয়ার টিলার ৩০০ টার মত ছিল, ট্রাইবেল এলাকাতে মাত্র ২টা দেওয়া হয়েছিল। কাজেই এইসব হল গত ১০ বৎসরের হিসাব। আমি এইসমস্ত হিসাব আর বেশী দিতে চাই না, কারন যার যার দপ্তরেরটা যার যার জানা আছে। একটা জিনিষ আমরা দেখেছি ট্রাইবেলদের জন্য মুখে বড় বড় কথা বলে কিন্তু যেহেতু আন্তরিকতা নাই তার জন্য কিছু দেওয়ার সময় তারা বঞ্চনার মুখে পড়ে। যাই হোক সেদিন তৈদুতে বললাম যে টিলাগুলি চাষ করা দরকার। বামফ্রন্টের আমলে জুমিয়াদের যে পুর্ণবাসন দেওয়া হয়েছিল, লক্ষ লক্ষ টাকা খরচ করা হয়েছিল, কিন্তু এখন সেখানে লোকও নাই, কিছু সম্পদও নাই একটা গাছও নাই। আমরা যখন বাগান করতে শুরু করেছি, কলার বাগান, তখন সেখানে নারায়ন রুপিনী গিয়ে বলল, যে এইটা নাকি ডিগরা দিতে আরম্ভ করেছে, ট্রাইবেলদের বাইন্যা দিচ্ছে, অর্থাৎ ট্রাইবেলদের বাইদ্যা দেওয়া হচ্ছে এক জায়গায় গরুর মত। এই বলে বল্লল'' তোমরা বান্দা খাইও না, ইচ্ছামত জুম খাও, এইসমস্ত গাছ করোনা।'' এইসমস্ত উপদেশ দিয়ে তারা গত ১০ বৎসরে ট্রাইবেলদের সর্বনাশ করেছে। এখনও ট্রাইবেলদের সর্বনাশের মুখে নিয়ে যাওয়ার জন্য চেষ্টা করেছে। আমি বলছি না যে বামফ্রন্টের আমলে যে কাজ হয়েছে সব খারাপ, কিন্তু এইগুলি খুব খারাপ ছিল। এখনও যেসমস্ত ভূমিকা নেওয়া হইতেছে তার মধ্যে বিশেষ করে এ, ডি, সির ভূমিকা অত্যন্ত উদ্বেগজনক। ট্রাইবেলদের এলাকাতে সবকিছুতে সংকট। শিক্ষাক্ষেত্রে সংকট, সাংস্কৃতিক সংকট, অর্থনৈতিক সংকট, তাদের উন্নয়ন এজায়গায় স্তব্দ হয়ে আছে। এগুলির জন্য মূলতঃ দায়ী আপনাদের চালিত এ, ডি, সির সদস্যরা। এগুলির জন্য আপনারা পরিবর্তন আমুন, দৃষ্টি ভঙ্গীর পরিবর্তন করতে বলুন। অঘোর দেববর্মারা হয়ত ইম্ম্যাচুরড্ কিন্তু আপনারাত ম্যাচিউরড, আপনারা তাদেরকে বলুন কিভাবে কাজ করতে হবে। জল সেচের জন্য টাকা দেওয়া হয়েছে, আমরা ভাল করে জানি তাদের হাতে মেশীনারী নাই। কিন্তু তারা নিজেরাও করে না আমাদের হাতেও দেয়না। কাজেই এইভাবে সম্ভব না আমি মনে করি। আজকে এখানে একটা রেটিফিকেশানে আমরা একমত হচ্ছি তখন আমি আশা করব উপজাতি দরদ দেখিয়ে, কুম্ভীরাশ্রু বর্ষণ করে অতীতের সেই ত্রুটিগুলি যাতে আমরা চালু না রাখি। তার জন্য আমাদের যৌথভাবে এইটাকে সামাজিক দায়িত্ব হিসাবে বা জাতীয় দায়িত্ব হিসাবে আমাদের পালন করতে হবে। এই বলে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার :**— এখন আমি আইন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত রিজিলিউশানটি ভোটে দিচ্ছি। "That this House ratifies the amendment to the Constitution of India falling within the purview of clause (d) of the proviso to clause (2) of article 368 thereof, proposed to be made by the Constitution (Sixty-Second Amendment) Bill, 1989 as passed by the two Houses of parliament."

আমি মনে করি, যেহেতু না কেউ বলেননি রেটিফিকেশানটি সর্ব্বসম্মতিক্রমে গৃহীত হলো।

এই সভা আগামী ২৪শে জানুয়ারী, ১৯৯০ ইং বুধবার বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত মুলতুবী রইল।

ANNEXURE—"A"

## ADMITTED STARRED QUESTION—8

Name of M. L. A. :— Sri Subodh Das.

Will the Hon'ble Minister in-charge of the P. W. D. be pleased to state :-

প্রশ্ন

(১) ধর্মনগর—বাগবাসা রোডে জুরী ও কাকড়ী নদীর উপর দুটি পাকা ব্রীজ নির্মানের কোন পরিকল্পনা আছে কি ?

(২) থাকিলে কবে পর্য্যন্ত উক্ত ব্রীজের কাজ শুরু করা হবে বলে আশা করা যায়।

(৩) না থাকিলে তার কারন ?

উত্তর

(১) হ্যাঁ।

(২) জুরী ব্রীজের জন্য সেন্ট্রাল রোড ফাণ্ড স্কীমে কেন্দ্রীয় সরকারের কাছে এষ্টিমেন্ট পাঠান হয়েছে, অনুমোদন না পাওয়া পর্য্যন্ত কবে শুরু করা হবে বলা সম্ভব নয়।

কাকরী ব্রীজের জন্য প্রয়োজনীয় কারিগরী তথ্যাদি সংগ্রহ করা হইতেছে। আর্থিক অনুমোদন এবং বাজেট বরাদ্ধ পাওয়া গেলে ১৯৯০-৯১ সালে এই কাজ শুরু করা যাবে বলিয়া আশা করা যায়।

(৩) ২নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

## ADMITTED STARRED QUESTION NO—25.

Name of M. L. A. :- Sri Amal Mallik

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে বগাফা বিলোনীয়া রোড প্রয়োজন সত্বে ও অনেকদিন যাবৎ বড় ধরনের কোন মেরামতের কাজ হয়নি, এবং

২) না হয়ে থাকলে ঐ অবস্থায় সরকার সহসা কোন মেরামতের কাজ হাতে নেবেন কিনা, এবং

৩) নিলে কবে নাগাদ আরম্ভ হবে ?

উত্তর

১) প্রয়োজন অনুসারে ছোটখাট মেরামতির কাজ (Patch repairing and Seal coating) সময় সময় করা হয়েছে।

২) প্রয়োজন ভিত্তিক ছোটখাটো মেরামতির কাজ সব সময়ই করা হচ্ছে।

৩) ১নং ও ২নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

## ADMITTED STARRED QUESTION—36

Name of M. L. A. :— Sri Amal Mallik.

Will the Hon'ble Minister in charge of the P. W. D. be Pleased to state :—

প্রশ্ন

১) বিশোনীয়া নোটিফায়েড এরিয়াতে বর্তমানে কয়টি সরকারী বাড়ী নির্মানের কাজ হাতে নেওয়া হয়েছে, এবং

২) বর্তমানে উক্ত বাড়ী গুলির নির্মানের কাজ কি অবস্থায় আছে?

উত্তর

১) উক্ত এরিয়াতে ২৭টি বাড়ী নির্মানের কাজ হাতে নেওয়া হয়েছে।

২) উক্ত বাড়ী গুলির মধ্যে ১টি বাড়ীর কাজ সম্পূর্ণ হয়েছে। ৯টির কাজ সম্পূর্ণ হওয়ার পথে। ২টির ওয়ার্ক অর্ডার বাতিল করা হয়েছে এবং বাকী ১৫টির কাজ চলছে।

## Admitted Starred Question No. 45

Name of M. L. A. :— Sri Nakul Das.

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :—

১) ইহাকি সত্য যে, সম্প্রতি পরিকল্পনার টাকা (Plan expenditure) খরচ করার ক্ষেত্রে ও এল্ ও সি নিতে হবে বলে একটি নির্দ্দেশ জারী করা হয়েছে।

২) হয়ে থাকলে তার সংক্ষিপ্ত বিবরণ।

PAPERS LAID ON THE TABLE
(Questions & Answers)

ANSWER

Minister-in-charge of the Finance Department: ( Sri S. R. Majumder ) Chief Minister

১) হ্যাঁ। এ ব্যাপারে ৪-১২-৮৯ তারিখে একটি নির্দ্দেশ জারি করা হয়েছে।

২) (ক) প্রথমতঃ পরিকল্পনা খাতে ব্যায়ের ক্ষেত্রে যাতে সুষ্টভাবে যথা সময় কাজ হয় এই জন্য এই ব্যবস্থা আপাততঃ নেওয়া হয়েছে।

(খ) দ্বিতীয়তঃ ঘাটতি বাজেটের পরিপ্রেক্ষিতে পরিকল্পনা খাতে মাসিক আয় ও ব্যয়ের মধ্যে সমতা রক্ষার জন্যেও এই ব্যবস্থার প্রয়োজন হয়েছে।

Admitted Starred Question No. 53

Name of M. L. A. :— Sri Matilal Sarkar.

Will the Hon'ble Minister in charge of the Finance Department be pleased to state —

১) রাজ্য সরকার বেসরকারী বিদ্যালয়ের শিক্ষক কর্মচারীদের জন্য গৃহনির্মানের ঋণ দানের কোন সিদ্ধান্ত নিয়েছেন কিনা।

২) নিয়ে থাকলে কবে নাগাদ তা কার্য্যকর হবে বলে আশা করা যায়।

৩) এই জন্য প্রয়োজনীয় তহবিলের ব্যবস্থা আছে কি না।

ANSWER

Minister-in-charge of the Fiance Department : ( Sri S. R. Majumder ) Chief Minister.

১) না

১) ২ এবং ৩) প্রশ্ন উঠে না।

ADMITTED STARRED QUESTION NO:-- 0

Name of M. L. A, :— Sri Dipak Nag.

Will the Hon'ble Minister in-Charge of the P. W. D. be pleased to state :—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে, বাংলাদেশ-ত্রিপুরা বর্ডার অঞ্চলে রাস্তা নির্মানের উদ্যোগ রাজ্য সরকার নিয়েছেন।

২) যদি নিয়ে থাকেন তবে কোন্ কোন্ বর্ডার এলাকায় রাস্তা নির্ম্মান করার জন্য সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং উক্ত নির্ম্মান কাজ আরম্ভ করা হয়েছে কিনা, এবং

৩) এ পর্য্যন্ত উক্ত কাজের জন্য মোট কত টাকা বরাদ্দ করা হয়েছে ?

উত্তর

১) না। রাজ্য সরকার কর্তৃক এইরূপ উদ্যোগ নেওয়া হয়নি,

২) ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

৩) ১ ও ২নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

Starred Question No. 61,

Name of M. L. A. :— Shri Dipak Nag,

Will the Hon'ble Ministei-in-charge of the Transport Departnent be pleased to state -

প্রশ্ন

১) 1989 ইং এর ডিসেম্বর পর্য্যন্ত ত্রিপুরা সরকারের অনুমতি (permit) প্রাপ্ত সরকারী ও বেসরকারী বাস, ট্রাক, মিনিবাস, ট্যাক্সি ও জীপের সংখ্যা কত ছিল, (আলাদা আলাদা হিসাব),

২) ৩১.১০ ৮৯ ইং পর্য্যন্ত এ গুলোর সংখ্যা কত ছিল, এবং

৩) এ গুলোর সংখ্যা আরও বৃদ্ধি করার জন্য কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

উত্তর

পরিবহন বিভাগের ভারপ্রাপ্তমন্ত্রী :—পরিবহন মন্ত্রী।

১) ১৯৮৯ ইং এর ডিসেম্বর পর্য্যন্ত ত্রিপুরা সরকারের অনুমতি (permit) প্রাপ্ত বিভিন্ন সরকারী ও বেসরকারী গাড়ীর সংখ্যা নিম্নরূপ :—

| | | সরকারী | বেসরকারী |
|---|---|---|---|
| ক) | বাস/মিনিবাস ইত্যাদি — | ৩৫টি | ৬৮৭টি |
| খ) | ট্রাক্— | ৭৬৮টি | ৩০৬৯টি |
| গ) | ট্যাক্সী (cars, station Wagon Maruti van) | ১৩৭৩টি | ১৭৩৩টি |
| ঘ) | জীপ | ৩২০টি | ১৪৩৬টি |
| | মোট | ২৪৯৬টি | ৬৯২৫টি |

# PAPERS LAID ON THE TABLD
## (Questions & Answers)

২) ৩১।১০।৮৯ইং পর্য্যন্ত বিভিন্ন গাড়ীর সংখ্যা নিম্নরূপ :—

| | | সরকারী | বেসরকারী |
|---|---|---|---|
| ক) | বাস/মিনিবাস— | ৩৫টি | ৬৭৪টি |
| খ) | ট্রাক্ | ৭৬৮টি | ৩০২৭টি |
| গ) | ট্যাক্সী (cars, station Wagon, Maruti Van) | ১৩৬৯টি | ১৭২৫টি |
| ঘ) | জীপ | ৩১২টি | ১৪০৭টি |
| | মোট | ২৪৮৪টি | ৬৮৫২টি |

৩) হ্যাঁ, বৃদ্ধি করার পরিকল্পনা আছে।

Admitted Starred Question No. 71

Name of Member :— Shri Sukumar Barman

Will the Hon'ble Minister-in Charge of the power Department be pleased to state

প্রশ্ন

১। বিদ্যুৎ চুরি বন্ধ করার জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন,

২) ইহা কি ঠিক যে সরকার সাধারণ বিদ্যুৎ ভোক্তাদের বিদ্যুৎ মাশুল বৃদ্ধি করার সিদ্ধান্ত নিয়েছেন,

৩) সত্য হলে কি উদ্দেশ্যে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

উত্তর

১) বিদ্যুৎ চুরি বন্ধ করার লক্ষ্যে পিলকার প্রুফ মিটার বক্স লাগানো ও স্থানে স্থানে আকস্মিক অভিযান চালানো হইতেছে।

২) হ্যাঁ যে সব সাধারণ বিদ্যুৎ ভোক্তা মাসে ৩০ ইউনিট পর্য্যন্ত বিদ্যুৎ ব্যবহার করিবে তাহাদের ক্ষেত্রে বিদ্যুৎ মাশুলের হারের কোন পরিবর্তন করা হয় নাই এবং ৩০ ইউনিটের অধিক বিদ্যুৎ ব্যবহারকারী ভোক্তাদের ক্ষেত্রে বিদ্যুৎ মাশুল সামান্য বৃদ্ধির সিদ্ধান্ত নেওয়া হইয়াছে

৩) বিদ্যুৎ উৎপাদন, আমদানী ও রক্ষনাবেক্ষনের ব্যয় অত্যাধিক বৃদ্ধি পাওয়ায় ত্রিপুরার বিদ্যুৎ মাশুল সামান্য বৃদ্ধির সিদ্ধান্ত নিতে সরকার বাধ্য হইয়াছে।

Admitted Starred question No, 72,

Name of the Member — Sri Sukumar Barman,

Will the Hon'ble Minister in-Charge of the Irrigation & Flood Control be Pleased to state :-

প্রশ্ন

১) সোনামুড়া মহকুমার কদীজলা গাঁও সভায় এল, আই পাম্প মেসিন চালু অবস্থায় থাকা সত্বেও সীজনে চালু না করার কারণ কি ?

২) উক্ত গাঁও সভায় কয়টি মেসিন আছে তারমধ্যে কয়টি চালু অবস্থায় আছে ?

উত্তর

১) প্রকল্পটি চালু আছে।

২) উক্ত গাঁও সভায় প্রকল্পটিতে মোট ২ (দুইটি) পাম্প মেসিন আছে। তার মধ্যে একটি পাম্প বর্তমানে চালু আছে। অপর পাম্পটির মোটর ১২ই জানুয়ারী '৯০ পুড়ে যাওয়াতে অচল অবস্থায় আছে। তবে উহার মেরামতের কাজ শেষ হয়েছে এবং ১৯ তারিখ চালু হয়েছে।

ADMITTED STARRED QUESTION NO:—73

Name of M, L, A, :— Sri Sukumar Barman

Will the Hon'ble Minister-in Charge of the P. W, D, be pleased to state :—

প্রশ্ন

১) সোনামুড়া হইতে বিশ্রামগঞ্জ যাওয়ার পথে সোনামুড়া তক্ছাপাড়া পর্য্যন্ত যে রাস্তাটি আছে তাহা বাস গাড়ী চলাচলের উপযুক্ত কিনা।

২) উপযুক্ত না হইলে তাহা উপযোগী করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

উত্তর

১) বর্তমানে রাস্তাটি বাস গাড়ী চলাচলের অনুপযোগী।

২) মঞ্জুরী ও বাজেট বরাদ্দ পাওয়া গেলে আগামী ১৯৯০-৯১ আর্থিক বছরে কাজটি হাতে নেওয়ার সম্ভাবনা আছে।

জনস্বার্থে পি, এইচ, সি করার কোন
পরিকল্পনা হাতে নেবেন কি না ?

মিঃ স্পীকার :— শ্রীবাদল চৌধুরী।

শ্রী বাদল চৌধুরী (ঋষ্য মুখ) :— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ৩২। হেলথ্ ডিপার্টমেন্ট।

শ্রী কাশীরাম রিয়াং (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ৩২।

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ১) ইহা কি সত্য হাসপাতালে যে সমস্ত রোগী ভর্ত্তি হন তাদের বাড়ির থেকে ঔষধ, তুলা, ব্যানডেজ ইনজেকশনের সূচ (নিডল্) ইত্যাদি কিনে এনে চিকিৎসা করাতে হয় ? | ১) না। |
| ২) ইহা কি সত্য যে কোন কোন জেলা ও মহকুমার হাসপাতালগুলিতে এক্সরে মেশিন অচল হয়ে আছে ? | ২) কয়েকটা এক্সরের মেশিন বিকল ছিল। সেগুলি মেরামত করা হচ্ছে এবং নূতন এক্সরে মেশিন আনার ব্যবস্থা করা হচ্ছে। |
| ৩) যদি সত্য হয় সেগুলি চালু করার জন্য সরকার কি কি উদ্যোগ গ্রহণ করেছেন ? | ৩) প্রশ্ন উঠে না। |

শ্রী বাদল চৌধুরী :— সাপলিমেনটারী স্যার, আমার প্রশ্নটা অত্যন্ত পরিষ্কার। আমি বলেছি যে, যে সমস্ত হাসপাতালে এক্সরে মেশিনগুলি অকেজো হয়ে আছে সেগুলি চালু করা হবে কি না ? এর আগেও মাননীয় মন্ত্রী বলেছেন যে, ব্যানডেজ সরবরাহ করা হচ্ছে। কিন্তু আমাদের অভিজ্ঞতা হলো সেটা কোন রোগী পাচ্ছে না। এই জি, বি, এবং ভি, এম, হাসপাতালে একটা টেবলেট, একটা নিডল প্রত্যেক রোগীকে কিনে আনতে হয়। হাসপাতালগুলিকে নরকখানাতে পরিণত করা হয়েছে। কাজেই এই অবস্থার উন্নতির জন্য একটা সর্বদলীয় কমিটি গঠণ করে সেটা তদন্ত করা হবে কি না ?

শ্রী কাশীরাম রিয়াং (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, ওদের আমলে হাসপাতালগুলির মধ্যে যে অব্যবস্থা ছিল সেটার অনেক উন্নতি হয়েছে। আমি আগেও বলেছি যে জি, বি, তে একজন সুইপার সেখানে খাদ্য সরবরাহের তদারকি করতো। এই অবস্থা থেকে হাসপাতালগুলিকে মুক্ত করেছি। এখন হাসপাতালের সুপারিণটেনডেন্টের মাধ্যমে সব ব্যবস্থা করেছি। এক্সরে মেশিন মেলাঘর, খোয়াই এবং কমলপুর হাসপাতালে অকেজো আছে।

এবং যারা সুপারিনটেনডেন্ট আছেন, যারা উচ্চ পদে আছেন তাদের দিয়ে হসপিটাল পরিচালনা করা হচ্ছে। মেলাঘর, কমলপুর, খোয়াইতে মেসিন অকেজো হয়ে গেছে। এগুলি ঠিক করার জন্য মেসিনের কোম্পানী থেকে ইঞ্জিনীয়ার আনিয়ে দেখিয়েছি। যেগুলি ঠিক হবে তা ঠিক করা হচ্ছে। আর যেগুলি ঠিক হবে না সেখানে নতুন দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে। ১১ টি নতুন মেশিন কেনার ব্যবস্থা করা হচ্ছে। মেলাঘর, খোয়াই, কমলপুরে নতুন মেশিন দেওয়া হয়েছে।

**শ্রীবাদল চৌধুরী :—** মাননীয় মন্ত্রী মহোদয় এখানে মাত্র ৩ টি মহকুমার কথা বললেন। মূল প্রশ্ন এড়িয়ে গেছেন। কোন মহকুমাতেই একারে মেশিন নেই তা তদন্ত করে দেখবেন কিনা?

**শ্রীকাশীরাম রিয়াং ( মন্ত্রী ) :** - মেলাঘর, কমলপুর, খোয়াইতে নূতন মেশিন দেওয়া হয়েছে।

**শ্রীবাদল চৌধুরী :** মাননীয় মন্ত্রী মহোদয় এখানে আগা-গোড়া ভুল তথ্য দিচ্ছেন। আমি চ্যালেঞ্জ করে বলতে পারি, একটা মহকুমাতেও একারে মেশিন নেই। অথচ উনি এখানে বলছেন চালু আছে। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, যেহেতু বিতর্ক সৃষ্টি হচ্ছে সেজন্য একটি সর্ব দলীয় কমিটি গঠন করে বিষয়টি তদন্ত করে দেখা হবে কিনা?

**শ্রীকাশীরাম রিয়াং ( মন্ত্রী ) :** - মাননীয় স্পীকার স্যার, আমরা কোম্পানী থেকে লোক আনিয়ে মেশিনগুলি দেখিয়েছি। যেগুলি রিপেয়ার করা যাবে না সেখানে নূতন মেশিন কিনে দেওয়া হচ্ছে।

**শ্রী রতনলাল ঘোষ ( খয়েরপুর ) :** - স্যার, জি, বি এবং ভি, এম, হসপিটালে প্রায়ই দেখা যায়, একটি কৃত্রিম অভাব সৃষ্টি করা হচ্ছে আমি কৃত্রিম অভাব এর কারণে বলছি যে, প্রায়ই রোগীর দেখার কারনে আমাকে হাসপাতালে যেতে হয়। কিছু হলেই সেখানে একটা কথা উঠছে, খবর রাখেন, ঔষধ নেই, পথ্য নেই। মাননীয় মন্ত্রী মহোদয়, গত ১০ বছর যারা সুবিধা ভোগ করে চলেছিল আমার মনে হয়, আজকে তারাই কৃত্রিম ক্রাইসিস্ সৃষ্টি করে চলছে। এই বিষয়টি তদন্ত করে দেখবেন কিনা?

**শ্রী কাশীরাম রিয়াং ( মন্ত্রী ) :** - মাননীয় স্পীকার স্যার, সেগুলি যাতে না হতে পারে, ঔষধ পথ্য যাতে প্রপারলি ইউটিলাইজ হতে পারে সেজন্য জি বি, এবং ভি, এম, হাসপাতালে কমিটি গঠন করা হয়েছে।

**শ্রী বিমল সিন্‌হা** ( কমলপুর ) :— কমলপুরের এক্সরে মেশিন খারাপ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় দেখা যায় ওয়াকিবহাল আছেন। তাহলে, জোট সরকার ক্ষমতায় আসার ২২ মাস অতিক্রান্ত হয়ে যাবার পরেও আজ পর্যান্ত সেখানে কেন এক্সরে মেসিন দেওয়া হচ্ছে না তা কি মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন ?

**শ্রী কাশীরাম রিয়াং** (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, দেওয়া হয়েছে। পোর্টেবল মেসিন কমলপুর, খোয়াই ও মেলাঘরে দেওয়া হয়েছে। স্যার, বিগত দিনগুলিতে সেন্ট্রাল ষ্টোরে চালই ছিল না। আমরা ক্ষমতায় এসে ঠিক করি। চালই যেখানে সেন্ট্রাল ষ্টোরে না থাকে, সেখানে মেশিন থাকবে কি করে ? স্যার, এখানে তারা ভুল তথ্য আনছেন।

কাজেই ভুল তথ্য এখানে পরিবেশন করা হচ্ছে এবং ভুল তথ্য পরিবেশন করে হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করছে।

**শ্রী বিমল সিন্‌হা** :- স্যার, আমি চ্যালেঞ্জ জানাচ্ছি মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে মেশীন চলছে, কিন্তু আমি বলছি মেশিন চলে না।

**শ্রী বাদল চৌধুরী** :— স্যার, আমি বলছি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহোদয়কে চেয়ারম্যান করে এই এসেমব্লি থেকে একটা তদন্ত কমিটি গঠন করে এই গুলির তদন্ত করা হোক।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, আপনার অনুমতি নিয়ে আমি বলছি। হাসপাতালগুলিতে ঔষধ নাই মেশীন চালু অবস্থায় নাই ইত্যাদি কথা বলা হয়ে থাকে। সেগুলির প্রতি ব্যক্তিগত ভাবে নজর দিয়েছি এবং টাকাও গ্রান্ট করা হচ্ছে। গ্রান্ট নিয়ে সবসময়ই ঔষধপত্র সবকিছু কিনা হচ্ছে মাননীয় সদস্য সমরবাবু যখন স্বাস্থ্যমন্ত্রী ছিলেন, তখন উনি নিজে হাস-পাতালগুলিতে কিছু ঘুঘুর বাসা তৈরী করেছিলেন। সেই ১০ বৎসরের আবর্জনাগুলি এখন আস্তে আস্তে দূর করে হাসপাতালগুলিতে স্বাভাবিক পরিবেশ ফিরিয়ে আনা হচ্ছে। হাসপাতালগুলিতে সবসময়ই অর্থ মঞ্জুরী দেওয়া হচ্ছে সুতরাং অসত্য কথা বলে আপনারা হাউসকে বিভ্রান্ত করবেন না।

**শ্রী বাদল চৌধুরী** :— স্যার হাসপাতালগুলিতে এক্সরে মেশীন নাই, ঔষধপত্র নাই। আমি চ্যালেঞ্জ করছি। কাজেই মাননীয় মন্ত্রী মহোদয় এখানে বলবেন কিনা যে, এসেমব্লি থেকে একটা তদন্ত কমিটি গঠন করে বিষয়টির তদন্ত করা হবে কিনা ?

**মি: স্পীকার :—** মাননীয় স্বাস্থ্য মন্ত্রী বলেছেন যে উনি বিষয়টি দেখবেন। শ্রীপূর্ণমোহন ত্রিপুরা।

**শ্রী পূর্ণমোহন ত্রিপুরা** ( ছামনু ) **:—** কোয়েশ্চান নং ৫০ স্যার।

**শ্রী অরুন কুমার কর** ( মন্ত্রী ) **:—** কোয়েশ্চান নং ৫০ স্যার।

প্রশ্ন

১) রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরে খালি পদের সংখ্যা কত,

২) এর মধ্যে তফশিলী জাতি তফ্শিলী উপজাতিদের সংরক্ষিত পদের সংখ্যা কত ?

উত্তর

তথ্য সংগ্রহাধীন আছে।

**মি: স্পীকার :—** শ্রী নকুল দাস।

**শ্রী নকুল দাস** ( রাজনগর ) **:—** কোয়েশ্চান নং ৫৭ স্যার।

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) **:—** মিঃ স্পীকার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫৭।

১) প্রশ্ন ১৯৮৮ ইং ফেব্রুয়ারীর পর থেকে ৩১শে ডিসেম্বর ১৯৮৯ ইং পর্যন্ত কতজন সরকারী গেজেটেড অফিসারকে চাকুরীর নির্ধারিত সময় সীমা পার হয়ে যাওয়ার পরও সময়সীমা বাড়ানো হয়েছে,

১) (উত্তর) - ১৯৮৮ইং সনের ৫ই ফেব্রুয়ারীর পর থেকে ১৯৮৯ইং সনের ৩১শে ডিসেম্বর

তারিখ পর্য্যন্ত বিভিন্ন দপ্তরে মোট ১২৫ জন সরকারী গেজেটেড্ অফিসারের চাকুরীর মেয়াদ জনস্বার্থে ও সরকারী প্রয়োজনে বাড়ানো হইয়াছে।

২) (প্রশ্ন)— এর ফলে অন্যান্য অফিসার কর্মচারীদের পদোন্নতির ক্ষেত্রে কোন রূপ প্রতিবন্ধকতা সৃষ্টি করেছে কিনা।

২) (উত্তর)— না।

৩) (প্রশ্ন)— তপশিলী জাতি ও তপশিলী উপজাতিভুক্ত লোকদের কোটা পুরণের ক্ষেত্রে তা অন্তরায় হয়েছে কিনা?

৩। (উত্তর)— না।

**শ্রী নকুল দাস** :– সাপ্লিমেন্টারী স্যার, একজন অফিসারকে তার চাকরীর সময়সীমা শেষ হওয়ার পর বার বার এই রকম দুই, তিন বার একস্‌টেনশ্যান দেওয়া হয়েছে। আর, রক্ষিত আই, পি, এস, সুপারিনটেনডেন্ট অব্ পুলিশ তাঁকে ফারদার করে বার বার এক্সটেনশ্যান দেওয়া হয়েছে। কিন্তু এই ভদ্রলোক মূলতঃ অফিসের কোন কাজ না করে সংগঠনের কাজে যুক্ত আছেন, এই সব তথ্য মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কিনা?

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী):— স্যার, সংগঠনের অধিকার যেটা এডমিনিষ্ট্রেশ্যান অব্ পুলিশ আমরা সেটা বন্ধ করে দিয়েছি পুলিশের দায়িত্ব পুলিশ পালন করে চলেছেন।

**শ্রীনকুল দাস** : সাপ্লিমেন্টারী স্যার, যারা এই রকম তাদের ক্ষেত্রে দুই, তিন বার বাড়ানো হচ্ছে আরো অনেক অফিসার আছেন। যেমন একজন ডাক্তারবাবু আর, বি সরকার তাঁকে বললেন কাজ করার জন্য, তিনি তিন মাস কাজ করলেন তা সত্বেও তাঁকে এক্সটেনশ্যান দেওয়ারত দূরের কথা সেই তিন মাসের বেতন পর্য্যন্ত দেওয়া হয় নি?

**শ্রীসুধীর রঞ্জন মজুদার** (মুখ্যমন্ত্রী):— স্যার, আমি আগেই বলেছি জনস্বার্থে ও সরকারী প্রয়োজনে সেটা বাড়ানো হচ্ছে।

**শ্রীসমর চৌধুরী** ( ধনপুর ) : - সাপ্লিমেন্টারী স্যার, কোন নীতির ভিত্তিতে এক্সটেনশ্যান দেওয়া হচ্ছে ?

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) : - মি: স্পীকার স্যার, সাধারনত: কোন কর্মচারী অবসর গ্রহনের সময় সীমা অতিক্রান্ত হওয়ার পর চাকুরীর সময় সীমা বৃদ্ধির বিষয়ে বিবেচনা করা হয় না। বিশেষ বিশেষ ক্ষেত্রে এবং অত্যন্ত প্রয়োজন বিধায় ও উপযুক্ত প্রার্থী না থাকায় সময় সীমা বাড়ানোর বিষয়ে বিবেচনা ও মঞ্জুর করা হইয়া থাকে। সময়সীমা তখনই বাড়ানোর বিষয়ে বিবেচনা করা হয় বা যখন উক্ত কর্মচারীর প্রয়োজনীয়তা বিশেষ কোন লক্ষ্য পৌঁছানোর জন্যে নির্দ্দিষ্ট সময়ের জন্য অনুভূত হয়। এ ছাড়া যখন পরবর্ত্তী নিম্ন পদে কোন উচ্চপদে উন্নীত কর্মচারী হওয়ার যোগ্যতার শর্তাবলী অপূরনীয় থাকে এবং উচ্চতর পদে প্রমোশনের জন্য প্রয়োজনীয় সময়সীমা অর্জন না করে থাকে, সেই কারনেও চাকুরীর নির্দ্দিষ্ট সময়সীমা পার হওয়ার পরও কোন ক্ষেত্রে অবসরপ্রাপ্ত সরকারী কর্মচারীকে চাকুরীতে বহাল রাখিতে হয়।

আইনানুসারে সরকার ইচ্ছা করিলে উপরোক্ত কারনে সরকারী কর্মচারীদের কার্য্যকালের সময়সীমা ২ বৎসর পর্য্যন্ত বর্দ্ধিত করিতে পারে।

**শ্রীসমর চৌধুরী** ( ধনপুর ) : - সাপ্লিমেন্টারী স্যার, সুনির্দ্দিষ্টভাবে আমি ২ জনের নাম উল্লেখ করছি মানিক লাল গাঙ্গুলী এবং রথীন্দ্র রক্ষিত এই ২ জনকে এই নীতির কোন অংশকে ভিত্তি করে এই ২ জনকে অ্যাক্সটেনশান দেওয়া হয়েছে ? তাদের মত উপযুক্ত লোক কি নাই ?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) : স্যার, আপনারা নিশ্চয়ই জানেন যে ২ জনের নাম বলা হয়েছে তার মধ্যে রথীন্দ্র রক্ষিত উনার কাজ হচ্ছে সি, আই, ডির কাজ। অনেক মামলা উনাদের সময়ের এখনও ফয়সালা হয়নি. উনি সেগুলি দেখছেন। এইটা অন্যকে দেওয়া যায়না যেহেতু উনাকে অনেক গোপনীয় রক্ষা করে চলতে হয়। স্পেশিয়েলাইজড ওয়ার্ক করতে হয় সেজন্য সেটা করা হয়েছে আর মানিক লাল গাঙ্গুলী, আপনারা নিশ্চয়ই জানেন

লটারী কেলেংকারীর কথা, এই নিয়ে এই হাউসে আমি প্রতিশ্রুতিও দিয়েছি এবং উনি এই নিয়ে কাজ করেছেন, তদন্ত করেছেন এবং রিপোর্ট ও বের করেছেন এবং জমাও দিয়েছেন, রিপোর্ট অনুসারে ব্যবস্থা নেওয়া হচ্ছে আইন অনুসারে।

**মিঃ স্পীকার :** — গোয়েন্দা বিভাগের কাজ যখন গভর্ণমেন্ট সিক্রেসি, সব সিক্রেসিত আউট করা ঠিক না।

**শ্রীনকুল দাস :—** স্যার, আমার সাপ্লিমেণ্টারী হচ্ছে এইভাবে প্রমোশান দেওয়ার ফলে সিড্যুল কাষ্ট এবং সিড্যুল ট্রাইব যারা তারা ডিউ টাইমে প্রমোশান পাচ্ছেনা। সিড্যুল কাষ্ট এবং সিড্যুল ট্রাইবরা বঞ্চিত হচ্ছে। সিড্যুল কাষ্ট এবং সিড্যুল ট্রাইবদের বঞ্চিত করার জন্যই ইচ্ছাকৃত-ভাবে এইগুলি করা হচ্ছে।

**মিঃ স্পীকার :—** কোয়েশ্চান আওয়ার শেষ। আজকের কার্য্যসূচীতে যে সমস্ত তারকা চিহ্নিত ( * ) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেগুলির লিখিত উত্তর এবং তারকা চিহ্নবিহীন প্রশ্নগুলোর উত্তরপত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি। ( ANNEXURES — "A" & "B" )

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার :** — এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ একটি নোটিশ মাননীয় সদস্যের নিকট হইতে নিম্নে উল্লেখ্য বিষয়ের উপর পাইয়াছি। সেই নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপন করবার অনুমতি দিয়াছি এবং এই বিষয়ে যে নোটিশ দিয়াছেন তাঁর নাম শ্রী অমল মল্লিক। বিষয় বস্তু হল :- " গত ১৭-১-৯০ ইং রোজ বুধবার রাত্র অনুমান ৯ টা ৩০ মিঃ এর সময় ফটিকরায় থানাধীন ভুধপুর গাঁওসভার কং (ই) সদস্য নৃপেন দাস নিমন্ত্রণ থেকে বাড়ী ফেরার পথে সি, পি, এম, দুস্কৃতকারী দ্বারা আহত হওয়া এবং পরে জি, বি, হাসপাতালে মারা যাওয়ার ঘটনা সম্পর্কে"।

আমি এখন ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য আহ্বান করিতেছি। যদি এক্ষুনি তিনি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখিতে পারিবেন তাহা অনুগ্রহ করিয়া জানান।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) মিঃ স্পীকার স্যার, আমি আগামী কাল এই বিষয়ের উপর আমার জবাব দেব।

**মিঃ ডেপুটি স্পীকার** : — আমি আজ আরেকটি নোটিশ মাননীয় সদস্য শ্রীপূর্ণ মোহন ত্রিপুরা মহোদয়ের নিকট হইতে নিম্নে উল্লেখ্য বিষয়ের উপর পাইয়াছি। সেই নোটিশ পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লেখিত বিষয়টি উত্থাপন করার অনুমতি দিয়াছি। নোটিশটির বিষয় বস্তু হল : — "গত ২২শে নভেম্বর, ১৯৮৯ ইং কৈলাসহর মহকুমার ছৈলেংটা এলাকার সি, পি, এম, নেতা তক্কিরাই দেববর্মা খুন হওয়ার ঘটনা সম্পর্কে"।

আমি এখন ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য আহ্বান করিতেছি। যদি তিনি এক্ষুনি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে তাঁর বক্তব্য রাখিতে পারিবেন তাহা অনুগ্রহ করিয়া জানাবেন।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্য মন্ত্রী) : — মিঃ ডেপুটি স্পীকার স্যার, আগামী-কালইত দিতে হবে, তাই আমি আগামীকালই আমার জবাব দেব।

**মিঃ ডেপুটি স্পীকার** ঃ— আমি আজ আরেকটি নোটিশ মাননীয় সদস্য শ্রীবিমল সিনহা মহোদয়ের নিকট হইতে নিম্নে উল্লেখ্য বিষয়ের উপর পাইয়াছি, নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উৎথাপন করার অনুমতি আমি দিয়াছি এবং নোটিশটির বিষয়বস্তু হল ঃ— "গত ১৯শে জানুয়ারী, ১৯৯০ইং ত্রিপুরা সরকারী শিক্ষক সমিতির ধর্মনগর বিভাগীয় নেতা চিত্তগোপাল স্বামীকে নাসা আইনে আটক করা সম্পর্কে"

আমি এখন ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য আহ্বান করিতেছি। যদি এক্ষুণি তিনি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখিতে পারিবেন তাহা অনুগ্রহ করিয়া জানাবেন।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, এই বিষয়ের উপর আমি আগামী কাল জবাব দেব।

## CALLING ATTENTION

**মিঃ ডেপুটি স্পীকার** :— আজ আমি মাননীয় সদস্য শ্রীবিধুভূষণ মালাকার মহোদয়ের নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল : — "গত ২৬শে ডিসেম্বর ১৯৮৯ইং কৈলাসহর মহকুমার রাতাছড়ার বাবার বাগানের শ্রমিক নেতা উমেশ মারাক খুন হওয়ার ঘটনা সম্পর্কে।" আমি এখন মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তা হলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** :— ( মুখ্যমন্ত্রী ) মিঃ ডেপুটি স্পীকার স্যার, আগামীকাল আমি এই বিষয়ের উপর আমার জবাব দেব।

**মিঃ ডেপুটি স্পীকার** :— আজ আমি আরেকটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রীগোপাল চন্দ্র দাস মহোদয়ের নিকট থেকে পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল : — "গত ২৮শে নভেম্বর ১৯৮৯ইং সন্ধ্যায় রাধাকিশোরপুর থানাধীন শালগড়া বাজার থেকে বাড়ী ফেরার পথে বামফ্রন্ট কর্মী, ও সি পি,আই, (এম) লোক্যাল কমিটির সদস্য কমঃ দুলাল দেবনাথকে নৃশংস-ভাবে খুন করা সম্পর্কে।"

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি আগামী কাল এই বিষয়ের উপর আমার জবাব দেব।

**মিঃ ডেপুটি স্পীকার** : আজ আরেকটি দৃষ্টি আকর্ষণী নোটিশটি আমি মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয়ের নিকট থেকে পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল : — 'গত ২৬শে নভেম্বর, ১৯৮৯ইং পি.আর. বাড়ী থানাধীন গাবতলী ভারত-বাংলাদেশ সীমান্তে ললিত শীলের মৃত দেহ পাওয়ার ঘটনা সম্পর্কে "

**মিঃ ডেপুটি স্পীকার :**— আমি আজ মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয়ের নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো :—

"গত ১৬.১০ ৮৯ ইং পি, আর বাড়ী থানাধীন গাবতলী ভারত বংলাদেশ সীমান্তে ললিত শীলের মৃতদেহ পাওয়ার ঘটনা সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয় কর্ত্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উৎথাপনের সম্মতি দিয়েছি। মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয়কে আমি অনুরোধ করছি ওনার নোটিশটি পড়ার জন্য।

**শ্রীঅমল মল্লিক** ( বিলোনীয়া ) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমার দৃষ্টি আকর্ষণী নোটিশটির বিষয়বস্তু হচ্ছে "গত ১৬ ১০.৮৯ ইং পি আর বাড়ী থানাধীন গাবতলী ভারত বাংলাদেশ সীমান্তে ললিত শীলের মৃতদেহ পাওযার ঘটনা সম্পর্কে।।"

**মিঃ ডেপুটি স্পীকার :**— মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষনী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্যে আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি এই নোটিশটির উপর আগামী কাল ( ২১ ১,১৯৯০ ইং) বিবৃতি দেব।

**শ্রীসমর চৌধুরী** ( ধনপুর ) :— মিঃ স্পীকার স্যার, আমার একটি অত্যন্ত জরুরী এবং গুরুত্ব পূর্ণ কলিং এটেনসন নোটিশ ছিল নোটিশটির বিষয়বস্তু হচ্ছে "গত ৬ই জানুয়ারী যাত্রাপুর থানার নির্ভরপুর পেট্রল ফরেষ্ট অফিসে কিছু সংখ্যক দুস্কৃতকারীদের দুপুরবেলায় দলবদ্ধভাবে হামলা এবং পেট্রল গার্ডদের রাইফেল ও বিপদ দেবনাথ, পেট্রল গার্ডকে বল পূর্বক অপহরন করা সম্পর্কে।"

কিন্তু স্যার, এই নোটিশটির কি হলো তা আমি জানতে চাই। কারন এইটা অত্যন্ত জরুরী এবং গুরুত্বপূর্ণ বিষয়।

**মিঃ স্পীকার :**— এইখানে তিনটার বেশী কলিং এটেনশন নোটিশ তোলা যায় না। এখানে ৪'৫ টা হয়ে গেছে। কাজেই আজ আর কোন নোটিশ এলাউ করা যাবে না।

**মিঃ স্পীকার :**— আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি

তিনি যেন মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন। নোটিশটির বিষয় বস্তু হলো ঃ—

"গত ২১,১২,৮৯ ইং বিলোনীয়া মহকুমার নলুয়ায় কংগ্রেস কর্মী আশুতোষ পোদ্দার সি, পি, এম দুস্কৃতকারী দ্বারা পরিকল্পিতভাবে খুন হওয়া সহ উক্ত এলাকায় বিচ্ছিন্ন কয়েকটা ঘটনায় ৬।৭ জন আহত হওয়া ও সি, পি, এম কর্তৃক সাজানো অপহরনের ঘটনা এবং পরবর্তী কয়েকদিনে আরও একজন জি.বি.তে মারা যাওয়া এবং নলুয়া ও সাক্রুমের মাধবনগরে আরও তিনটি মৃতদেহ পুলিশ কর্তৃক উদ্ধার হওয়ার ঘটনা সম্পর্কে"।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী স্বরাষ্ট্রমন্ত্রী ) ঃ— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর আমি এখন বিবৃতি দিচ্ছি নোটিশটির বিষয়বস্তু হচ্ছে ঃ—

"গত ২১,১২,৮৯ ইং বিলোনীয়া মহকুমার নলুয়ায় কংগ্রেস কর্মী আশুতোষ পোদ্দার সি, পি, এম দুস্কৃতকারী দ্বারা পরিকল্পিতভাবে খুন হওয়া সহ উক্ত এলাকায় বিচ্ছিন্ন কয়েকটা ঘটনায় ৬।৭ জন আহত হওয়া ও সি,পি, এম কর্তৃক সাজানো অপহরনের ঘটনা এবং পরবর্তী কয়েক দিনে আরও একজন জি. বি.তে মারা যাওয়া এবং নলুয়া ও সাক্রুমের মাধবনগরে আরও তিনটি মৃতদেহ পুলিশ কর্তৃক উদ্ধার হওয়ার ঘটনা সম্পর্কে।

গত ২১ ১২.৮৯ ইং তারিখে বেলা ১২-৩০ মিঃ-এর সময় "দক্ষিন ত্রিপুরা জেলার বিলোনীয়া থানাধীন নলুয়াতে একটি ঘটনায় আশুতোষ পোদ্দার নামে একজন কংগ্রেস ( আই ) কর্মী মারা যান এবং আর দুইজন আহত হন। আহত একজন হাসপাতাল যাওয়ার পথে মারা যান। ঘটনায় সি, পি, আই, (এম) দলেরও ৪ জন সমর্থক আহত হন। এই ঘটনাকে কেন্দ্র করে গত ২২ ১২ ৮৯ ইং তারিখ সি, পি, আই ( এম ) দলের পক্ষ থেকে তাহাদের দলের ৫ জন সমর্থককে অপহরণ করা হযেছে বলে এক অভিযোগ দায়ের করা হয়। কিন্তু তদন্ত কালে পুলিশ ৫ জন অপহৃত ব্যক্তির মধ্যে ৩ জনের মৃতদেহ উদ্ধার করেন। ১ জনকে জীবিত অবস্থায় তাহার বাড়ীতেই পাওযা যায়। কিন্তু একজনের খোঁজ এখনও পাওয়া যায় নাই। মৃত ব্যক্তিদের নাম নিম্নে দেওয়া গেল ঃ-

১। আশুতোষ পোদ্দার।

২। ভগীরথ মিত্র।

৩। মানিক নমঃ।

৪। নরেশ চন্দ্র দেবনাথ।

৫। স্বপন দেবনাথ।

এই ঘটনা সমুহের পরিপ্রেক্ষিতে মোট চারটি মোকদ্দমা নথিভূক্ত করা হয়। মোকদ্দমাগুলির বিবরণ নিম্নে দেওয়া গেল ঃ—

(১) নং গত ২১. ১২ ৮৯ ইং তারিখে নলুয়াতে সংঘর্ষের ঘটনার পরিপ্রেক্ষিতে বিলোনীয়া থানায় ভারতীয় দণ্ডবিধির ১৪৮-১৪৯ ৩২৬-৩০২ ধারায় এবং অস্ত্র আইনের ২৭ ধারায় একটি মোকদ্দমা নং ১৩ (১২) ৮৯ নথিভুক্ত করে পুলিশ ঘটনায় জড়িত ৩ জন সি প আই (এম) সমর্থক যথা-(১) শ্রীমাণিক মহাজন (২) শ্রী প্রয়নাথ লস্কর ও (৩) শ্রীতেজেন্দ্র চৌধুরীকে গ্রেপ্তার করেন।

(২) নং অপহৃত ব্যক্তিদের মধ্যে মাণিক নমঃ নামে একজন সি. পি. আই (এম) সমর্থকের মৃতদেহ উদ্ধারের ঘটনাটি বিলোনীয়া থানায় গত ১৩ ১২.৮৯ ইং তারিখ ভারতীয় দণ্ডবিধির ৩০২-২০১ ধারায় মোকদ্দমা ১৫ (১২) ৮. নথিভুক্ত করে এবং ঘটনায় জড়িত সন্দেহে বিলোনীয়া থানাধীন অভয়নগরস্থিত শ্রীশংকর শীল নামে একজনকে গ্রেপ্তার করা হয়।

(৩) নং মনু থানাধীন মধবনগরে অপহৃত নীবেশ দেবনাথ এবং স্বপন দেবনাথের মৃতদেহ উদ্ধারের পরিপ্রেক্ষিতে মনু থানায় ভারতীয় দণ্ডবিধির ৩৬, ৩০২ ২০১ ধারায় মোকদ্দমা নং ৬ (১২) ৮৯ নথিভুক্ত করা হয়। মোকদ্দমাটি বর্তমানে তদন্তাধীন আছে।

(৪) নং শ্রীসুশীল মহাজনের অপহৃত হওয়ার ঘটনাটি বিলোনীয়া থানায় ভারতীয় দণ্ডবিধির ১৪৮ ১৪৯-৩৬৪ ৩২৫ ধারায় মোকদ্দমা নং ১৬ (১২) ৮৯ নথিভুক্ত করে পুলিশ তদন্ত শুরু করে। কিন্তু এখন পর্যন্ত অপহৃত শ্রীসুশীল মহাজনের অপহৃত হওয়ার মোকদ্দমার পরিপ্রেক্ষিতে বিলোনীয়া থানাধীন অভয়নগরস্থিত শ্রীনিখিল মিত্র এবং শ্রীমিন্টু শীল নামক দুইজন কংগ্রেস (আই) সমর্থককে গ্রেপ্তার করা হয়। উপরোক্ত ঘটনাসমূহের তদন্ত কার্য্য চলিতেছে।

শ্রীঅমল মল্লিক :-- পয়েন্ট অব ক্লিয়ারীফিকেসান স্যার! মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই তথ্য আছে কিনা যে, ১৯৮৮ সালের ২রা ফেব্রুয়ারী যখন জোট সরকার ক্ষমতায় আসার পর একটা শান্তির বাতাবরণ সৃষ্টি হয়েছিল এই ত্রিপুরা রাজ্যে। কিন্তু জোট সরকার ক্ষমতায় আসার আগে এই রাজ্যে একটা খুন সন্ত্রাসের রাজত্ব কায়েম করা হয়েছিল। সেই জায়গার মধ্যে বেছে বেছে কতগুলি জায়গার মধ্যে পরিকল্পিতভাবে একটা সন্ত্রাসের সৃষ্টি হয়েছিল কোন প্ররোচনা ছাড়াই। নলুয়ার ঘটনার আগে ২১ ১২ ৯০ ইং এর আগে নলুয়ায় কোন ঘটনা ঘটেনি, নলুয়া ছিল শান্ত। যে নলুয়াতে বিগত বাম শাসনে এমন কোন দিন যেত না যেদিন কোন ঘটনা ঘটত না। সেই নলুয়া '৮৮এর পর থেকে শান্ত ছিল। পরিকল্পিত ভাবে যে মিটিং করে, যারা ছিল বিভিন্ন কেসের খুনী আসামী, এখনও যাদের স্বাভাবিক ভাবে দেখলেই মানুষের মনে ভয়, মানুষ আতংকগ্রস্ত হয়, সেই সমস্ত লোকেরা বাংলাদেশের কিছু লোকের সহযোগিতা সহ নলুয়া বাজারের পাশে সি. পি. এম. এর নেতা এবং ডি ওয়াই. এফের কর্মী বলে দাবী করে। যিনি বিগত কিছু কেসে বাংলাদেশে রেপের কেস থেকে শুরু করে বেশ কিছু কেসের সংগে যুক্ত ছিলেন। সেই সুখেন পাটারী ১৯ তারিখে গিয়ে

কম্যুনিষ্ট পার্টির নেতৃবৃন্দের সংগে এই পরিকল্পনা করেছিলেন, যার কারণে নলুয়াকে অশান্ত করে তোলা হয়েছিল, এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) ঃ — স্যার এই ঘটনাটা অত্যন্ত মর্মান্তিক এবং এটা পুলিশের কাছে খবর আছে. সি. পি, আই, ( এম ) দল নির্বাচনে হেরে তাদের মাথা খারাপ হয়ে গেছে, সেজন্য এই সমস্ত ঘটনা তারা ঘটাচ্ছে । তবে বিষয়টা তদন্তাধীন আছে । অত্যন্ত সিরিয়াস ম্যাটার । তদন্তের স্বার্থে বেশী কিছু বলা যাবে না ।

**শ্রীঅমল মল্লিক** ঃ— স্যার, যে দুজন সাধারণ নিরীহ লোক ভগীরথ আশুতোস মিত্র পোদ্দার, যখন, বরো ক্ষেত থেকে বাড়ী ফিরছিল এবং আর একজন বাড়ী থেকে বাজারে আসছিল । তাদের প্রকাশ্য দিনের বেলায় মাঠের মধ্যে পরিকল্পিত ভাবে হাতের মধ্যে লাঠি, লাঠির মধ্যে লাল ফিতা জড়ানো রাম দায়ের মধ্যে লাল ফিতা বাধা অবস্থায় ১৫।২০ জনের মত লোক সুখেন পাটারী, প্রিয়তোষ লস্কর, লোকনাথ লস্কর এবং বিমল দত্ত সহ ১০।১২ জনের একটা গ্রুপ । যে গ্রুপটা এই ঘটনা করে এবং এই ঘটনা করার পরে সি, পি, এম, নেতৃবৃন্দ সারা বিলোনীয়াবাসী এবং ত্রিপুরাবাসীকে বিভ্রান্ত করার লক্ষ্যে যেভাবে অপহরণের নাটক সাজিয়েছিলেন একটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে সেই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) ঃ— আমি বলেছি তদন্তের স্বার্থে বেশী তথ্য দেওয়া যাবে না । মাননীয় সদস্য তদন্তকারী পুলিশের কাছে সমস্ত তথ্য দিতে পারেন ।

**শ্রীবাদল চৌধুরী** ( আষাঢ়মুখ ) ঃ— মাননীয় সদস্য এবং মাননীয় মন্ত্রী মহোদয় যে সমস্ত কথা বললেন, জোট সরকার ক্ষমতায় আসার পর বিলোনীয়ায় যে ঘটনা ঘটে নলুয়াতে, উনি বলেছেন ৪০ জন সি পি এম, কর্মী তাদের এলাকায় গিয়েছিল, ১৯শে ডিসেম্বর ১৯৮৯ ইং তারা মহকুমা শাসক, এস, ডি, পি, ও এবং বিলোনীয়া থানার ও, সি, এর সংগে দেখা করে তাদের কাছে নামের তালিকা দেওয়া হয় । বলা হয় তাদের নামে কোন রকম মিথ্যা মামলা আছে কিনা । তাঁরা অত্যন্ত পরিস্কার ভাবে জানান যে, তাদের নামে কোন রকম মামলা নেই । আমরা উদ্যোগ নিচ্ছি, আমরা তাদের এলাকায় পাঠাব । এবং তারা এলাকায় ফিরে যান ২০ তারিখে । ২১ তারিখে তাদের উপর সংঘটিত হামলা করা হয় এবং এখানে স্যার, "দৈনিক সংবাদ" পত্রিকা আছে, ২১ তারিখে মুখ্যমন্ত্রীর বিবৃতি আছে রেডিওতে এবং সেখানে বলেছেন, যারা খুন হয়েছেন, আশুতোষ পোদ্দার এবং ভগীরথ মিত্র, তারা বি, এস, এফ, এর গুলিতে খুন হয়েছে । আশুতোষ পোদ্দারের বাবা এফ, আই, আর, করেছেন কোর্টে । সেখানে তিনি বলেছেন আশুতোষ পোদ্দার বি, এস, এর গুলিতে খুন হয়েছে ।

আশুতোষ পোদ্দারের বাবা থানাতে এফ, আই, আর করেছেন এবং সেই এফ, আই, আরে উল্লেখ করেছেন যে তার ছেলে এবং অন্যান্যরা বি, এস, এফের গুলিতে খুন হয়েছেন। স্যার, আপনি চাইলে আমি সমস্ত তথ্য দিতে পারি। স্যার, সেখানে বেধড়ক গুলি চালানো হয়েছে, সেখানে সাক্ষীরা কি বলেছেন, তাও পুলিশ বেশ ভাল করেই জানে যে লাইসেন্স গান এবং বাংলা দেশী পিস্তল দিয়ে তারা গুলি চালিয়েছে, আর তাদের গুলিতেই তারা খুন হয়েছে। এখন পর্য্যন্ত বেশ কয়েক বার মাননীয় মুখ্যমন্ত্রী নলুয়াতে গিয়াছেন, তিনি একবারও বললেন না যে ওরা কংগ্রেস (আই) এর কর্মী যেহেতু তাদের নিজেদের অপকর্মের জন্যই তারা নিজেরা খুন হয়েছে। স্যার, এখানে মাননীয় মুখ্যমন্ত্রী যে স্টেটমেন্ট দিয়েছেন তাতেও বলছেন যে মানিক নমঃ, স্বপন দেবনাথ, দীনেশ দেবনাথ এবং শিশির মহাজন যে কানপুর বিশ্ববিদ্যালয় থেকে এই গ্রামের মধ্যে প্রথম একজন বিজ্ঞানে এম, এস, সি, পরীক্ষা দিয়ে এসেছে, তার দেহ এখনও খুঁজে পাওয়া যায় নি। মাননীয় মুখ্যমন্ত্রী ২২ তারিখে ৩ ৩০ মিঃ নলুয়া যান এবং সেখানে উত্তেজক বক্তৃতা করেন, আর মুখ্যমন্ত্রীর উপস্থিতিতেই সেখান থেকে সি পি এম কর্মিরা কিডন্যাপ হয়েছেন, মুখ্যমন্ত্রীর নির্দেশেই তাদের বধ্যভূমিতে নিয়ে গিয়ে তাদের খুন করা হয়েছে, আর সেই খুনীদের মুখ্যমন্ত্রী নিজের গাড়ী করে বিলোনীয়া ত্যাগ করেছেন। আর সেজন্যই আমি মুখ্যমন্ত্রীকে চ্যালেঞ্জ করছি যে সেদিন তিনি নলুয়াতে গিয়াছিলেন কিনা? সেখানে রাজ্যপালও গিয়াছিলেন তিনি আমাকে এবং আমাদের প্রতিনিধিকে বলেছেন, মুখ্যমন্ত্রী যে বক্তৃতা দিয়েছেন তার টেপ আছে আমরা নিজেরাও তার সেই সব বক্তব্য সংগ্রহ করে রেখেছি। কাজেই মুখ্যমন্ত্রী নিজেই তাদের খুন করেছেন এবং তার নির্দেশেই খুন করা হয়েছে। মুখ্যমন্ত্রী যদি সেখানে না যেতেন তাহলে এসব সি পি এম কর্মীরা সেখানে খুন হত না। কাজেই মুখ্যমন্ত্রী নিজে সেখানে উপস্থিত থেকেই এই সব রাজনৈতিক দলের কর্মীদের খুন করিয়াছেন তাই আমার বক্তব্য হল, হাইকোর্টের একজন সিনিয়র বিচারপতিকে দিয়ে এই ঘটনার তদন্ত করানো হবে কিনা, তা তিনি আমাদের জানাবেন কি?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী)** :— মাননীয় স্পীকার, স্যার, মাননীয় সদস্য এখানে যে সমস্ত তথ্য দিয়েছেন, তার সবই অসত্য কারণ আমি সেখানে গিয়ে কোন রকম উত্তেজক বক্তৃতা দেই নি এবং সেখানকার পরিস্থিতিকে শান্ত করার জন্যই আমি সেখানে গিয়েছিলাম এবং সেখানকার স্থানীয় লোকেরাই আমার কাছে অভিযোগ করেছে যে সি, পি এম দলের বিশেষ করে বাদল বাবুর নাম করেই তারা বলেছে যে, সে নিজেই কর্মীদের উত্তেজিত করে খুন করার জন্য পাঠিয়েছে। কাজেই তাঁর এ সমস্ত বক্তব্য রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত। আমি বলছি সেখানে কে কি করেছে, না করেছে তার সমস্ত কিছুই পুলিশ তদন্ত করছে এবং তদন্ত করে প্রয়োজনীয় ব্যবস্থা নিচ্ছে। কাজেই তদন্তের স্বার্থে এর বেশী কিছু বলা উচিত নয় বলে আমি মনে করি।

**মিঃ স্পীকার ঃ—** দিয়ার ইজ নো ফার্দার ক্ল্যারিফিকেশন, এ্যাজ বিকজ এভরিথিঙ্গ হ্যাজ বীন ক্লেরিফাইড। তাছাড়া মাননীয় মুখ্যমন্ত্রী জানিয়েছেন যে তদন্তের স্বার্থে এর বেশী কিছু বলা যাবে না।

**শ্রীবাদল চৌধুরী ঃ—** মাননীয় স্পীকার, স্যার, আমি এই সভার একজন সদস্য, আমাকে সুযোগ দিতে হবে, কারণ মাননীয় মুখ্যমন্ত্রী আমার বিরুদ্ধে যে অভিযোগ এনেছেন, তার জবাব দেওয়ার জন্যই আমাকে সুযোগ দিতে হবে।

**শ্রীঅমল মল্লিক ঃ—** স্যার, সেখানে রাজ্যপালের সঙ্গে আমরাও গিয়েছিলাম ; আমার সাথে মাননীয় এম, এল, এ শ্রীগৌরাশঙ্কর রিয়াং ছাড়াও বাদল বাবু এবং নকুল বাবুও ছিলেন। নলুয়াতে হাজার হাজার মানুষ ছাড়াও আশুতোষ পোদ্দারের বাবা যার কথা বাদল বাবু নিজেই বলেছেন, তিনিও বলেছেন যে স্যার, আমার একজন ছেলে গিয়েছে তাতে দুঃখ নাই, কিন্তু আর যাতে কারো ছেলে এভাবে না যায়, তার ব্যবস্থা নিন।

গণ্ডগোল

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) ঃ—** স্যার আমি বলছি তদন্তের স্বার্থে আর কিছু বলা হবে না।

**শ্রীঅমল মল্লিক ঃ—** মাননীয় স্পীকার স্যার আমাকে বলতে দিন। স্যার, বিভিন্ন ভাবে সেই দুঃখজনক ঘটনা ঘটার সংগে সংগে সমস্ত অঞ্চলের নেতৃবৃন্দ সেখানে গেলেন এবং সেখানে একটা স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনার চেষ্টা হয়েছিল সেই অবস্থায় আরেকটা ষড়যন্ত্র তৈরী করে ''ডেইলী দেশের কথা'' এখানে কম্যুনিস্ট পার্টির নেতৃবৃন্দরা আছেন, বাদলবাবু নিজেও ছিলেন সেখানে কোন আসামী কোথায় লুকিয়ে রাখা হয়েছে কোন রিপোর্ট না করে বিলোনীয়া শহরে নাটক সৃষ্টি করেছিল। বিলোনীয়ার নলুয়ায় মৃতদেহ অপহরণ করা হলো তার কোন রিপোর্ট বিলোনীয়া থানায় ও সাব্রুম থানায় না দিয়ে বিরোধী দলের নেতা নৃপেনবাবু বিলোনীয়া বাজারের মধ্যে নাটক সৃষ্টি করেন। এতে কি আমাদের সন্দেহ হয় না যে এই খুনের নাটক এখানে তৈরী করা হয়েছিল। সেই ঘটনা নিয়ে ''ডেইলী দেশের কথাতে ''শহীদবেদী তৈরী করা হয়েছিল যে নলুয়াতে ১৭ জন নিখোঁজ ও নিহত হয়েছে। ২৫/১২/৮৯ইং তারিখে ''ডেইলী দেশের কথায়'' বলা হলো যে সুশীল মহাজন, নীরেশ দেবনাথ, স্বপন দেবনাথ, নেপাল পাল, নারায়ণ বিশ্বাস, সত্য নারায়ন মজুমদার, অন্নদা ভৌমিক শিক্ষক প্রদীপ পাটারী, কাজল চৌধুরী ও মিহির মজুমদার তারা শহীদ হয়েছে। কিন্তু যাদের নাম লিপিবদ্ধ করা হয়েছে এখন তারা কোথায় আছে? অন্নদা ভৌমিক, সত্য নারায়ণ মজুমদার বলে নলুয়াতে কোন লোকই নাই। নেপাল পাল বিলোনীয়া কম্যুনিস্ট পার্টি অফিসে আছে। নিখোঁজ মানিক দাস আসামে চলে গেছে মিহির মজুমদার বলছে যে আমি কিছু জানি না। এই যে শিক্ষক প্রদীপ পাটারী এখন আমাকে বলছে যে দাদা আমাকে তো শহীদ বানিয়াছে এখন কি করব ? কাজেই মাননীয় মন্ত্রী মহোদয়কে আমি অনুরোধ করছি এ ঘটনার সুষ্ঠ তদন্ত করা হউক।

**শ্রী সুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— এই তথ্য আমার কাছে নাই তা আমি আগেই বলেছি। তবে মাননীয় সদস্য এখানে যে কথা বললেন তার সমস্ত তথ্য তদন্তকারী পুলিশ অফিসারকে দিলে তদন্ত কার্য্যে সুবিধা হবে। আমরা পুলিশ অফিসারদের নির্দ্দেশ দিয়েছি, গুরুত্ব দিয়ে যেন বিষয়টি তদন্ত করে দেখা হয়। যে কোন দলেরই হউক না দোষী যাতে শাস্তি পেতে পারে সে জন্য যাতে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী বাদল চৌধুরী** :— আমার প্রথম বক্তব্য হচ্ছে, মুখ্যমন্ত্রীকে আমি চ্যালেঞ্জ করছি, যেহেতু উনি বলেছেন খানে ষড়যন্ত্রে আমি আছি। তাই হাইকোর্টের একজন প্রধান বিচারপতিকে নিয়ে তদন্ত কমিশন গঠন করে প্রমাণ করতে হবে। যদি তিনি প্রমাণ করতে পারেন, তাহলে আমি পদত্যাগ করব। আর যদি তিনি প্রমাণ না করতে পারেন, তাহলে উনাকে পদত্যাগ করতে হবে। স্যার, উনি এখানে বলেছেন, পুলিশকে নির্দ্দেশ দেওয়া হয়েছে নিরপেক্ষ ভাবে তদন্ত করার জন্য। কিন্তু আমি বলতে চাই, উনি সেখানে গিয়েছিলেন। পুলিশকে উনি বলেছেন, যাতে গ্রেপ্তার না করা হয়। এটা ঠিক কিনা ?

**শ্রী সুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— সবাই অসত্য বলে। তদন্তেই প্রকাশ পাবে।

**শ্রী বাদল চৌধুরী** :— তদন্ত কমিশন গঠন করা হবে কিনা ?

( ইন্ট্যারাপশান )

**শ্রী বাদল চৌধুরী** :— রাজী আছেন কিনা তা বলতে হবে।

**শ্রী সুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— এখানে চিৎকার করে কি হবে। পুলিশ তদন্ত করছে। তথ্য থাকলে সেখানে দিন। সবই ক্রমশ প্রকাশ পাবে।

( ইন্ট্যারাপশান )

**মিঃ স্পীকার** :— প্লীজ সীট ডাউন।

**মিঃ স্পীকার** :— আজ একটি দৃষ্টি আকর্ষণ নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি ;

যেন মাননীয় সদস্য শ্রী সুনীল কুমার চৌধুরী মহোদয় কর্ত্তক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণ নোটিশ-টির উপর বিবৃতি দেন। নোটিশটির বিষয়বস্তু হল —

"গত ৩১শে আগষ্ট, ১৯৮৯ইং সাব্রুম মহকুমার জলেফা গ্রামের সি, পি, আই (এম) নেতা হারাধন ধরকে একদল দুস্কৃতিকারী কর্ত্তৃক নিহত করার ঘটনা সম্পর্কে"।

**শ্রী সুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, আমি মাননীয় সদস্য শ্রী সুনীল কুমার চৌধুরী মহোদয় কর্ত্তৃক আনীত দৃষ্টি আকর্ষণ নোটিশের উপর এখন বিবৃতি দিচ্ছি —

গত ৩১ আগষ্ট, ১৯৮৯ইং সন্ধ্যা অনুমানিক ৬-৩০ মিঃ সাব্রুম থানাধীন জলেফাতে শ্রী হারাধন ধরের চায়ের দোকানে সর্ব্বশ্রী বিমল শর্মা, বিধান শর্মা, বিমান শর্মা ও অপর কয়েকজন অজ্ঞাত ব্যক্তি উপস্থিত হয়ে চা দোকানের মালিক হারাধন ধরের সঙ্গে ২৯-৮-৮৯ইং তারিখে "দৈনিক সংবাদ" পত্রিকার ব্যাণ্ডেল হারানোর ব্যাপারে তর্কাতর্কি শুরু করে। এই সময় উপরোক্ত ব্যক্তিগণ শ্রী ধরকে মারধর করে গুরুতর জখম করে। এমন সময়ে বিদ্যুতের আলো বন্ধ হয়ে যায় ও দুস্কৃতকারীগণ পালাইয়া যান। এই ঘটনার পর সাব্রুমের দিক হইতে একটি ট্রাক গাড়ী ঘটনাস্থলের দিকে আসায় পথে ঐ গাড়ীতে করিয়া আহত হারাধন ধরকে সাব্রুম মহকুমার মনুবাজার প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে পাঠানো হয় এবং সেখানেই আহত হারাধন ধর মারা যান। উপরোক্ত ঘটনা ভারতীয় দণ্ডবিধির ৩০২ ধারায় ৭(৮) ৮৯নং মোকদ্দমা সাব্রুম থানায় পূর্ব জলেফা সাকিনের শ্রী বিমলচন্দ্র বসাকের অভিযোগ মূলে নথিভূক্ত করা হয় এবং পুলিশ তদন্তকার্য্য আরম্ভ করেন। তদন্তক্রমে পুলিশ নিম্নলিখিত ব্যক্তিগণকে গ্রেপ্তার করে আদালতে প্রেরন করেন।

১) শ্রী বিমল শর্মা ২) শ্রী বিধান শর্মা ৩) শ্রী বিমান শর্মা। সকলেই পূর্ব জলেফা সাকিনের। ঘটনার তদন্তকার্য্য শেষ করিয়া অভিযুক্ত ব্যক্তিগণের বিরুদ্ধে অভিযোগ দাখিল করার জন্য নির্দেশ দেওয়া হয়েছে।

**শ্রী সুনীল কুমার চৌধুরী ( সাব্রুম ) :—** পয়েন্ট অব ক্যারিফিকেশান স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এখানে ভুল তথ্য পরিবেশন করেছেন। নিহত হারাধন ধর কোন দোকানদার নন। নিহত

হারাধন ধর একজন সি, পি, আই (এম) কর্মী এবং সাব্রুম এস, ডি, ও অফিসের একজন ডীড রাইটার। উনার নিজের কোন দোকান ঘর নেই। নিহত হারাধন ধর গত ৩০ আগষ্ট, ভারত বন্ধের দিন মিলন চন্দ্র বসাকের দোকানে বসে গল্প করছিলেন। সেখানে গিয়ে এই দুস্কৃতিকারীরা হামলা করে এবং সেই দোকানের মধ্যেই তাঁকে মারধর করে। মিলন চন্দ্র বসাক নিজে এফ, আই, আর করেন। মিলন চন্দ্র বসাক নিজে একজন কংগ্রেস সদস্য এবং বিগত পঞ্চায়েতের উপপ্রধান ছিলেন।

স্যার হারাধন ধরকে নৃশংসভাবে খুন করা হয়েছে, মাননীয় মন্ত্রী মহাশয় এটার ক্যারিফিকেশান দেবেন কিনা ?

**শ্রী সুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** হারাধন ধর উনার সম্পর্কে আমার কাছে যে রিপোর্ট আছে সেটা পুলিশের রিপোর্ট সেই অনুসারে তিনি চায়ের দোকানের মালিক। আমি এখানে পরিষ্কার নির্দ্দেশ দিয়েছি তদন্ত করে ব্যবস্থা নেওয়ার জন্য এবং এর মধ্যে রাজনীতির সম্পর্ক নেই। সুতরাং উনি যে সমস্ত কথা এখানে বলেছেন সেগুলি সত্য নয়।

**শ্রী সুনীল কুমার চোধুরী ঃ—** পয়েন্ট অব ক্যারিফিকেশান স্যার, আমরা জানি নিহত হারাধন ধর দোকানদার নয় কিন্তু মাননীয় মন্ত্রী বলছেন উনি দোকানদার সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয় এটার ক্যারিফিকেশ্যান দেবেন কি ?

**শ্রী সুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, আমি তো আগেই বলেছি যে, যে রিপোর্ট এই হাউসে পেশ করা হয়েছে সেই রিপোর্ট আমার নয়। এই রিপোর্ট পুলিশ তদন্ত করে দিয়েছেন এটাই নিয়ম এবং পুলিশের রিপোর্টই আমি হাউসে পেশ করছি।

**মিঃ স্পীকার ঃ—** আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রী সুকুমার বর্মণ মহোদয় কর্ত্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর বিবৃতি দেন।

নোটীশটির বিষয়বস্তু হলোঃ—

" গত ১৯সে নভেম্বর, ১৯৮৯ইং সোনামুড়া বিভাগের মেলাঘরস্থিত ক্যামতলী গ্রামে ৫টি বাড়ী আগুন দিয়ে পুড়িয়ে দেওয়ার ঘটনা সম্পর্কে" ।

**শ্রী সুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) ঃ— এই ঘটনা বন্ধের ব্যাপারেই নয়। বন্ধের সঙ্গে এর কোন সম্পর্ক নেই। পত্রিকার ব্যাণ্ডেল নিয়ে ঘটনা।

( গণ্ডগোল )

**শ্রী সুনীল কুমার চৌধুরী** ঃ— স্যাপ্লিমেন্টারী স্যার, আসামীকে গ্রেপ্তার করা হয় নাই কেন ?

**শ্রী সুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) ঃ— স্যার আসামী গ্রেপ্তার করা হয় বলা হয়েছে। বিমান শর্মা, বিধান শর্মা, বিমল শর্মা এদের সকলকে গ্রেপ্তার করা হয়েছে। জোর তদন্ত চলছে। চার্জশীট দেওয়ার কথা বলা হয়েছে। আমি ত বলেছি আইনের কাছে কংগ্রেস, সি, পি, এম নেই। যে আইনের বিরুদ্ধে কাজ করবে আইন তার নির্দিষ্ট গতিতে যাবে। সে সম্পর্কে আর কোন বক্তব্য নাই। আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব যে এই ব্যাপারে সরকারী মনোভাব পরিস্কার যারা এই ধরণের ঘটনা করবেন, যারা চুরি করবেন, যারা দুস্কৃতকার্য করবেন, যারা অপরাধ করবেন তাদের প্রতি সমান মনোভাব নিন, কোন দলীয় মনোভাব না নিয়ে সমান মনোভাব নিন। নিজেদের যারা খুনী তাদের কন্ট্রোল করুন। আমি আপনাকে জিজ্ঞাসা করতে চাই সরকারকে সাহায্য করবেন কিনা ? সরকার প্রস্তুত।

**মিঃ স্পীকার** ঃ— নাউ আই অ্যাম গোয়িং টু নেক্সট কলিং এটেনশান। আজ একটি দৃষ্টি আকর্ষনী নোটিসের উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করব তিনি যেন মাননীয় সদস্য শ্রী সুকুমার বর্মণ মহোদয় কর্তৃক আনীত নিম্নলিখিত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য। নোটিশটির বিষয়বস্তু হল :— গত ১৯শে নভেম্বর ১৯৮৯ইং সোনামুড়া বিভাগে মেলাঘরস্থিত ক্যামতলী গ্রামে ৫টি বাড়ী আগুন দিয়ে পুড়িয়ে দেওয়ার ঘটনা সম্পর্কে" ।

**শ্রী সুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** কলিং অ্যাটেশান— " গত ১৯শে নভেম্বর ১৯৮৯ ইং সোনামুড়া বিভাগে মেলাঘরস্থিত ক্যামতলী গ্রামে ৫টি বাড়ী আগুন দিয়ে পুঁড়িয়ে দেওয়ার ঘটনা সম্পর্কে" । স্যার, গত ১৯ | ১১ | ৮৯ইং বিকাল প্রায় ৩ | ৪টার সময় কং(ই) ও সি, পি, আই (এম) সমর্থকদের একটি স্কোয়াডিংকে কেন্দ্র করে ২ দলের সংঘর্ষ হয় । উক্ত ঘটনায় কতিপয় ব্যক্তি উত্তেজিত হইয়া সোনামুড়া থানায় ক্যামতলী গ্রামে নিম্নলিখিত ৫ ব্যক্তির বাড়ীতে অগ্নিসংযোগ করে । ফলে ১২টি ঘর সম্পূর্ণ ভষ্মীভূত হইয়া যায় । যার অনুমানিক ক্ষতির পরিমাণ ১ লক্ষ টাকার মত । অগ্নিতে ঘর ভষ্মীভুত ব্যক্তিদের নাম গুরুচরণ বর্মণ, নেপাল বর্মণ, সুনীল বর্মণ, শ্রীমতী বিশাখা বর্মণ, অনন্ত কুমার দাস । সোনামুড়া থানায় অন্তর্গত গুরুচরণ বর্মণের অভিযোগমূলে সোনামুড়া থানায় শ্রী হারাধন বর্মণ এবং অপর কয়েক ব্যক্তির বিরুদ্ধে ভারতীয় দণ্ডবিধির ১৪৮ | ১৪৯ | ১৪৭ | ৩২৪ | ৩৩৬ ধারায় ৭ | ১১ | ৮৮ইং মোকদ্দমা নথীভূক্ত করে পুলিশ তদন্তকার্য্য আরম্ভ করে । কিন্তু ঘটনায় জড়িত ব্যক্তিরা পলাতক বিধায় তাহাদিগকে গ্রেপ্তার করা সম্ভব হয়নি । তবে তাহা-দিগকে গ্রেপ্তার করার জন্য জোর ব্যবস্থা নেওয়া হয়েছে । অন্যদিকে সোনামুড়া থানায় ভারতীয় দণ্ডবিধির ৪৪১ | ৩২৩ | ৩৬৯ ধারায় অন্য একটি মোকদ্দমা পুলিশ নথীভূক্ত করেন । উভয় মোক-দ্দমা বর্তমানে তদন্তাধীন আছে ।

**শ্রী রসিকলাল রায় ( সোনামুড়া ) :—** পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, এই ক্যামতলী গাঁওসভায় আমাদের বর্তমান বিধায়ক সুকুমার বর্মণই ছিলেন প্রাক্তন প্রধান । এই এলাকাটা সব সময়েই উত্তপ্ত পরিবেশের মধ্যে ছিল । ১৯৮৫ইং এ পুঁটি মাছ নিয়ে হোমগার্ড খুন হয় আজ পর্য্যন্ত তার কোন বিচার নাই । আমরা সরকারে আসার পর সেই হোমগার্ডের পরিবারকে চাকুরী দিই ওনার কোন তদন্তই সেদিন করেন নি । এই তথ্য মাননীয় মন্ত্রীর কাছে আছে কিনা জানাবেন কি ?

দ্বিতীয়ত : মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর এটাও জানা আছে কিনা যে, মাননীয় সদস্য সুকুমার বর্মণ যে কলিং এটেশান এখানে উৎথাপন করেছেন সেখানে ঘটনা হয়েছে ১৯ তারিখ আর ১৮ তারিখে ওনার যে একটা রাইস মিল আছে সেই রাইস মিলের মধ্যে ওনার কর্মীর সঙ্গে গ্রামের কিছু

লোকজনের কুড়ার টাকা লেনদেন নিয়ে একটা খণ্ডযুদ্ধ হয়েছিল ১৮ তারিখ বেলা ঘটিকার সময়। ১৯ তারিখ মানিক সরকার উপলক্ষ্যে একটা সভা করা হয়েছিল যে সভায় জনসাধারণের কেউ যায় নি। তাই ওদের কর্মীরা ক্ষিপ্ত হয়ে যারা যায়নি তাদের বাড়ী আক্রমণ করেছে। এই তথ্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আছে কিনা জানাবেন কি ?

**শ্রী সুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য সুকুমার বর্মণ যে সমস্ত নাম বলেছেন তারমধ্যে হরিধন বর্মণের নাম এখানে আছে কিন্তু অপর নামগুলি এখানে নাই। তাই এ সম্পর্কে কিছু বলা যাচ্ছে না। আর মাননীয় সদস্য রসিক লাল রায় যেটা বলছেন সেই সম্পর্কে কোন তথ্য এখানে নেই।

**শ্রী সুকুমার বর্মণ** ( নলছড় ) :— পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, ১৯ তারিখ ঘটনা হল আজকে জানুয়ারীর ২৪ তারিখ অথচ আজ পর্য্যন্ত আসামীরা একজনও গ্রেপ্তার হচ্ছেনা। প্রকাশ্যে বাজারে ঘোরাফেরা করছে। এখন আসামীরা পুলিশের সাথে যোগাযোগ করছে, রসিকবাবু সঙ্গে যোগাযোগ করছে। স্যার, ১৯ তারিখ ঘটনার পর ২০ তারিখ মাননীয় রাষ্ট্রমন্ত্রী বিল্লাল মিয়া সেখানে গেছেন। তার সাথে সেই আসামীরা গেছেন, যাদের বাড়ী পুড়েছে তারা আঙ্গুল দিয়ে দেখিয়েছেন যে স্যার এই এই লোকগুলি আগুন দিয়েছে। তারপর মন্ত্রী বলেছেন যে তাদেরকে গ্রেপ্তার করা হবে অথচ আজ পর্য্যন্ত কেন তাদেরকে গ্রেপ্তার করা হল না। তাহলে আমরা কি বুঝব যে সরকারী মদতে তাদেরকে গ্রেপ্তার করা হচ্ছেনা।

**শ্রী সুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, আপনারা নিশ্চয়ই জানেন যে, এটা একটা সীমান্ত অঞ্চল। ওনাদের শিষ্য সামন্তরা এ সমস্ত অপরাধ করে সীমান্ত পেরিয়ে চলে যায়। তবে আমি এটুকু বলছি যে আসামী ধরার সব রকমের চেষ্টা নেওয়া হবে। মাননীয় সদস্যকে বলছি তিনি যেন সহযোগিতা করেন। আর বিল্লাল মিয়া সম্পর্কে যে তথ্য দিয়েছেন সে তথ্য আমার কাছে নেই। কিন্তু ঘটনার জড়িত ব্যক্তিরা পলাতক বিধায় তাদেরকে গ্রেপ্তার করা

সম্ভব হয়নি। তাদেরকে গ্রেপ্তার কারার জন্য জোর ব্যবস্থা নেওয়া হয়েছে। অন্যদিকে সোনামুড়া থানায় ভারতীয় দণ্ডবিধির ৪৪১ | ৩২৩ | ৩৭৯ ধারায় অন্য একটা মোকদ্দমা পুলিশ নথিভূক্ত করেন। উভয় মোকদ্দমা বর্তমানে তদন্তাধীন আছে।

**শ্রী সুকুমার বর্মণ** :— পয়েন্ট অব্ ক্লেরিফিকেশান স্যার, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে এই তথ্য আছে কিনা যে, যেহেতু ২২ নভেম্বর লোকসভার নির্বাচন সেহেতু ২৯শে নভেম্বর মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির কেণ্ডিডেট মানিক সরকারের পক্ষে ক্যাম্পতলীতে আমার নিজের গ্রামের আমার নিজের বাড়ীতে একটি ঘরোয়া সভা ছিল। সেখানে যাতে কেউ উপস্থিত হতে না পারে তারজন্য কংগ্রেস কর্মীরা যারা আসছিল তাদের উপরে আক্রমণ করে এবং প্রথমে ক্যাম্পতলী বাজারের নিরঞ্জন দাস নামে একজন ডি, ওয়াই, এফ কর্মীকে দা দিয়ে কুপিয়ে দেয় এবং পরে বন্দেমাতরম ধ্বনি দিয়ে ৫টি বাড়ীতে দিনের বেলায় আগুন ধরিয়ে দেয়। এই জাতিয় তথ্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী কাছে আছে কিনা জানাবেন কি ?

**শ্রী সুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী )** :— মিঃ স্পীকা স্যার, এই ধরণের তথ্য আমার কাছে নাই।

**শ্রী সুকুমার বর্মণ** ঃ— পয়েন্ট অব্ ক্লেরিফিকেশান স্যার, থানায় যে এফ, আই, আর করা হয়েছে সেখানে কাদের বিরুদ্ধে করা হয়েছে তাদের নাম মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আছে কিনা জানাবেন কি ? স্যার, আমার কাছে যতটুকু তথ্য আছে তাতে হরিধন বর্মণ, পরমেশ্বর দাস, চন্দ্রমোহন দাস, জগদীশ দাস এদের নেতৃত্বে সেখানে ৫টি বাড়ীতে আগুন ধরিয়ে দেওয়া হয়েছে। এই পরমেশ্বর দাস এই ক্যাম্পতলী গাঁওসভার চেয়ারম্যান এবং চন্দ্রমোহন দাস ব্লক কংগ্রেসের একজন সদস্য। তাদের নেতৃত্বে এসব হয়েছে এই তথ্য মাননী স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আছে কিনা জানাবেন কি ?

**শ্রী সুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী )** :— মিঃ স্পীকার স্যার, মামলাটির তদন্ত চলছে। আমি

মাননীয় সদস্যকে বলছি এ সমস্ত তথ্য দিয়ে আসামীদেরকে গ্রেপ্তার করার কাজে পুলিশকে সাহায্য করার জন্য।

**শ্রী রসিকলাল রায় ঃ—** পয়েন্ট অব্ ক্লেরিফিকেশান স্যার, মাননীয়

**শ্রী সুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, এই সমস্ত তথ্য ঠিক। কারণ গত ১০ বছরে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সমর্থকরা যে সমস্ত অপরাধ করেছে তাদের বেশীরভাগ ক্ষেত্রেই আসামীদের গ্রেপ্তার করা হয়নি, তাদের বিচার করা হয়নি, এমনকি আজও হচ্ছে না। কারণ তাদের খোঁজে পাওয়া যাচ্ছে না— তাদের কেউ হয়তো বাংলাদেশে পালিয়ে গেছে, কেউ হয়তো পশ্চিম-বাংলায় পালিয়ে গেছে আবার তাদের কেউ কেউ এখানে বিধানসভার এম, এল, এ হয়েছে এসে-ছেন। কাজেই এইটা নতুন ঘটনা নয়- পালিয়ে যাওয়া অসম্ভব নয়।

**শ্রী সমর চৌধুরী ( ধনপুর ) :—** পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী এম, এল, এ-দের সম্পর্কে বলেছেন যে, কেউ কেউ বাংলাদেশে পালিয়ে গেছেন এইসব কথা বলেছেন। আমি স্যার, আপনার রুলিং চাচ্ছি যে, মাননীয় মুখ্যমন্ত্রী সমস্ত এম, এল, এ-দের সম্পর্কে যা বলেছেন তা উইথ্ড্র করা হোক।

( গণ্ডগোল )

**শ্রী সুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, এঁরা এইটা ভালকরেই জানেন কারা এই সমস্ত করছে।

**শ্রী বাদল চৌধুরী ( ঋষ্যমুখ ) :—** পয়েন্ট অব্ অর্ডার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রীকে এই সমস্ত এম, এল, এ, দের নাম বলতে হবে।

**শ্রী সুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, উনারা যেন আপনাকে বাধ্য না করেন ওদের নাম বলতে।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার ঃ—** দ্যা হাউস ইজ্ এডজর্ন্ড টিল ২, ০০ পি; এম।

**মিঃ স্পীকার** :— সভার পরবর্তী কার্য্যসূচী হলো, লেয়িং অব রিপ্লাইস অব দি পোষ্টপণ্ড কোয়েশ্চানস। বিধানসভার গত অধিবেশনে আনীত পোষ্টপণ্ড আনষ্টার্ড কোয়েশ্চান নং ৫৮,২৩ এবং পোস্টপণ্ড ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ২৫৮-এর উত্তর দেওয়া সম্ভব হয়নি।

আমি এখন গ্রাম উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি পোষ্টপণ্ড আনষ্টার্ড কোয়েশ্চান নং ৫৮— এর উত্তরপত্র সভার টেবিলে পেশ করার জন্য।

**শ্রীজওহর সাহা : ( রাষ্ট্র মন্ত্রী ) :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি পোষ্টপণ্ড আনস্ট্যার্ড কোয়েশ্চান নং ৫৮-এর উত্তরপত্র সভার টেবিলে পেশ করছি।

**মিঃ স্পীকার** :— এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি, পোষ্টপণ্ড ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—২৫৮ এবং পোষ্টপণ্ড আনষ্টার্ড কোয়েশ্চান ২৩-এর উত্তরপত্র সভার টেবিলে পেশ করার জন্য।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী )** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি পোষ্টপণ্ড ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ২৫৮ এর এবং পোষ্টপণ্ড আনষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ২৩-এর উত্তরপত্র সভার টেবিলে পেশ করছি।

## MOTION OF THANKS ON THE GOVERNOR'S ADDRESS

**মিঃ স্পীকার** :— সভায় পরবর্তী কার্যসূচী হলো :— মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাঁর উপর আলোচনা।

ধন্যবাদসূচক প্রস্তাবটি দিয়েছেন মাননীয় সদস্য শ্রীরসিকলাল রায় মহোদয় এবং সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রী গৌরী শংকর রিয়াং মহোদয়। প্রস্তাবটি হলো :—"নিম্নলিখিত মর্মে ত্রিপুরার। মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে :— অদ্য ২১ শে জানুয়ারী, ১৯৯০ ইং সোমবার মাননীয় রাজ্যপাল এই সভায় ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীর ভাবে কৃতজ্ঞ এবং রাজ্যপাল মহোদয়কে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছেন। মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে, ধন্যবাদসূচক প্রস্তাবের উপর আমি কয়েকটি সংশোধনী নোটিশ পেয়েছি। সংশোধনীগুলির তালিকা মাননীয় সদস্য মহোদয়দের নিকট বিতরণ করা হয়েছে। উক্ত তালিকাভুক্ত সমস্ত সংশোধনী প্রস্তাবগুলি সভায় উৎথাপিত করা হয়েছে বলে গন্য করা হলো। আলোচনা শুরু হবার পুর্বে উভয় দলের হুইপদের আমি অনুরোধ করব এই আলোচনায় তাঁদের দলের যে সকল সদস্য অংশ গ্রহণ করবেন তাহাদের নামের একটি তালিকা আমায় দেবার জন্য।

আমি অনুরোধ করব এই আলোচনায় তাঁদের দলের যে সকল সদস্য অংশ গ্রহন করবেন। তাদের নামের একটি তালিকা আমায় দেবার জন্য।

আমি এখন মাননীয় সদস্য শ্রী রসিকলাল রায় মহোদয়কে অনুরোধ করছি মূল প্রস্তাবটি এবং সংশোধনী প্রস্তাবের উপর আলোচনা আরম্ভ করতে।

আলোচনার জন্য সময় নির্দিষ্ট করা হয়েছে ১৮০ মিনিট।

আলোচনায় অংশ নিয়ে সরকার পক্ষের সদস্যগণ ১০০ মিনিট বক্তব্য রাখতে পারবেন এবং বিরোধী দল ৮০ মিনিট বক্তব্য রাখতে পারবেন।

**শ্রী রসিকলাল রায় ঃ—** ( সোনামুড়া ) মাননীয় অধ্যক্ষ মহোদয়; মাননীয় রাজ্যপাল মহোদয় গত ২২-১-৯০ইং তারিখে এখানে যে ভাষণ দিয়েছেন আমি সেই ভাষণটিকে পূর্ণ সমর্থন করছি। মাননীয় বিরোধী দলের সদস্যরা এখানে রাজ্যপালের ভাষণের উপর সংশোধনী প্রস্তাব এনেছেন। তাঁদের অভিযোগ, রাজ্যে নাকি খুন-সন্ত্রাস ইত্যাদি হচ্ছে এবং তা রাজ্যপালের ভাষণে নেই।

তারপরই এখানে দেখছি মাননীয় সদস্য শ্রীবৈদ্যনাথ মজুমদার একটা সংশোধনী প্রস্তাব এনেছেন যে তাদের কর্মীদের সাজানো মামলায় হয়রাণি করা হচ্ছে। একজন বলছেন গ্রেপ্তার নেই, আর একজন বলছেন যে অযথা গ্রেপ্তার করা হচ্ছে। কাজেই আমি মনে করি এই সংশোধনীগুলি আনা হয়েছে বিরোধী পক্ষ থেকে শুধু বিরোধিতা করার লক্ষ্যেই। এর মধ্যে সত্য কিছুই নেই। উনারা শুধু ত্রিপুরা রাজ্যে এবং পশ্চিম বঙ্গেই চেঁচামেচি করছেন। সারা পৃথিবী থেকে কমিউনিস্ট পার্টি রিফিউজী হয়ে যাচ্ছে। সেই অবস্থায় তারা দেখছেন যে ত্রিপুরাতে সরকার যেভাবে রাজ্যের উন্নতি করে যাচ্ছে তাতে এখানেও তারা আর কোন দিন ক্ষমতায় ফিরতে পারবেন না। তারা বুঝতে পারছেন যে যেমন করে সারা পৃথিবী থেকে কমিউনিস্ট পার্টি উৎখাত হয়ে যাচ্ছে তেমনি করে এই ত্রিপুরা রাজ্য থেকেও তারা উৎখাত হয়ে যাবেন। কাজেই তার কোন গত্যন্তর না দেখে তাঁর রাজ্যপালের ভাষণ বয়কট করলেন। রাজ্যপাল কি বলতে এসেছেন সেটা না শুনেই তাঁরা চেঁচামেচি শুরো করে দিলেন।

আজকে তাঁরা অভিযোগ করছেন যে ত্রিপুরা রাজ্যে আইন শৃঙ্খলা নেই। কিন্তু জনগণ তাদের কথা মানতে নারাজ। তাই গত নভেম্বরে যে দুইটি লোকসভার এবং একটি বিধানসভার নির্বাচন হলো, তাতে জনগণ এই সরকারের প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে তিনটি আসনেই সরকারী প্রার্থীকে জয়যুক্ত করেছেন এবং কমিউনিষ্ট পার্টিকে ত্যাগ করেছেন। এটা রাজ্যপালের ভাষণে আছে। এটা বাস্তব এবং সত্য ঘটনা। আপনাদের আদর্শটা কি ? যে বিশ্বনাথ প্রতাপ সিংকে আপনারা বন্ধু প্রধানমন্ত্রী বলে সমর্থন করছেন, তিনি কে ? তিনি তো কংগ্রেস সরকারেরই একজন মন্ত্রী ছিলেন কেন্দ্রে। যে সমস্ত মন্ত্রীরা সদস্যদের মধ্যে একটি বিচ্যুতি ধরা পড়ে কংগ্রেস তাকে দলে রাখেনা। তাকে তাড়িয়ে দেয় এবং এমন করেই বিশ্বনাথ প্রতাপ সিংকে তাড়িয়ে দেওয়া হয়েছে। তাঁকেই আপনারা সমর্থন করছেন। অর্থাৎ কংগ্রেস

যাকে তাড়িয়ে দেবে আপনারা তাকেই সমর্থন করবেন । এই হল আপনাদের আদর্শ । তারাই আপনাদের ফুলের মালা হয়ে যায় ।

আপনারা কোন কমিউনিষ্ট পার্টির নীতিতে বিশ্বাসী, আপনারা কোন গণতন্ত্রে বিশ্বাসী, তার জবাব আপনাদের এই হাউসে দিতে হবে । কারণ, আপনারা এখনকার স্মরণ নিয়েছেন বা কার আদর্শ গ্রহণ করেছেন ? — সেই আদর্শ কি ভি, পি; সিংহের আদর্শ না বি, জি, পির আদর্শ । আপনাদের অস্তিত্ব তো আজকে সারা পৃথিবীর থেকে মুছে যাচ্ছে, এই ভারতবর্ষ থেকেও আর মুছে যেতে আর বেশী দিন লাগবে না । আর, সেজন্যই আপনারা আজকে চিৎকার শুরু করে দিয়েছেন রাজ্যপালের ভাষণ প্রসঙ্গে । আপনারাই তো বিনন্দ জমাতিয়ার মত উগ্রপন্থীকে হাত করে নিয়েছিলেন, আপনারাইতো পঞ্চায়েত নির্বাচনের প্রাক্‌কালে সেই বিনন্দ জমাতিয়াকে নিজেরা খুন করিয়েছেন; কারণ আপনাদের নির্বাচনে জিততে হবে । ( বিরোধী বেঞ্চ— আপনারা কি উগ্রপন্থী বিজয় রাঙ্খলের সংগে চুক্তি করেন নি ? ) হ্যাঁ, আমরা করেছি, করেছি এই কারণে যে ত্রিপুরা রাজ্যের মধ্যে আপনারা যে অশান্তি সৃষ্টি করে গিয়েছিলেন, সেই অশান্তি, সেই বিশৃঙ্খলা এবং দাঙ্গা ইত্যাদির থেকে ত্রিপুরা রাজ্যে আবার শান্তি ফিরিয়ে আনার জন্য আমরা বিজয় রাঙ্খলের সংগে চুক্তি করেছি, আর এটা আজ করেছেন আমাদের নেতা রাজীব গান্ধী । এবং চুক্তি করে ত্রিপুরা রাজ্যে যে শান্তি ফিরে এসেছে, এটা আজকে ত্রিপুরা রাজ্যের প্রতিটি মানুষ স্বীকার করে । অবশ্য, আপনাদের কথা আলাদা, কারণ; আপনারা ভাল কাজকে কোন দিনই স্বীকৃতি দেন নি, হয়তো এটা আপনাদের ইজম বিরোধী । আপনারা তো সেই দিন কেন্দ্রের কাছ থেকে উগ্রপন্থীদের পুনর্বাসন দেওয়ার জন্য কোটি কোটি টাকা এনেছিলেন, কিন্তু আমি জিজ্ঞাসা করি আপনারা কতজন উগ্রপন্থীকে পুনর্বাসন দিয়েছেন ? না কি উগ্রপন্থীদের পুনর্বাসনের নাম দিয়ে কেন্দ্র থেকে টাকা এনে নিজেরাই ভাগ বাটোয়ারা করে নিয়েছেন । আমরা কিন্তু আপনাদের মত সেই রকম কিছু করিনি, আমরা চুক্তি মত যতজনকে পুনর্বাসন দেওয়ার কথা; তাদের সবাইকে কোন না কোন প্রকার পুনর্বাসন দিয়ে দিয়েছি । তারপর; ত্রিপুরা রাজ্যে টি, এন, ভির সঙ্গে চুক্তির ফলে বর্তমানে ত্রিপুরা রাজ্যে যে শান্তি বিরাজ করছে, সেটাকে নষ্ট করার জন্য আপনারা তো নানা ধরনের উস্কানি দেওয়া শুরু করে দিয়েছেন, তাতে আর একটা উগ্রপন্থী দলের সৃষ্টি করেছেন, যেটার নাম হচ্ছে টি, এন, এল, এফ । কিন্তু আমাদের সরকারের এ্যাক্টিভিটিজের দরুন সেইটা আপনাদের সৃষ্টি টি, এন, এল, এফের ৫৪ জন উগ্রপন্থী ইতিমধ্যে সরকারের কাছে আত্ম সমর্থন করেছেন । মাননীয় স্পীকার, স্যার, আজকে আমরা এই রাজ্যের আইন শৃঙ্খলা, অর্থনীতির বুনিয়াদকে যখন আরও শক্তিশালী করতে চলেছি, যেখানে গ্রাম অথবা শহরের দিন মজুরদের আর্থিক

অবস্থার উন্নতির বিধান করতে চলেছি, যার জন্য আমরা এই পর্যন্ত ৭৮ লক্ষ ৯৭ হাজার টাকা খরচ করে তাদের জন্য ৫ লক্ষ ৪৭ হাজার শ্রমদিবস সৃষ্টি করতে পেরেছি। স্যার; শুধু তাই নয়, তাদের জন্য আরও নানা রকমের পরিকল্পনা গ্রহন করা হয়েছে পঞ্চায়েতের মাধ্যমে যাতে আর ৯ কোটি টাকার উপর খরচ করা হবে। সরকার যখন এই সমস্ত জনমঙ্গল পরিকল্পনারগুলি গ্রহণ করছেন, তখন আপনারা চিৎকার শুরু করে দিয়াছেন যে সরকার যা করছে, তাতে জনগনের কোন মঙ্গল হবে না, অতএব বিশ্বনাথ, তুমি শীঘ্রই এই সরকারকে সরিয়ে দাও, আর তা না হলে, আমরা এই ত্রিপুরা রাজ্যের সরকারী গদীতে আসতে পারব না। এই তো হচ্ছে আপনাদের অপচেষ্টা। ১৯৮০ সালের ভ্রাতৃ-ঘাতি দাঙ্গায় যে হাজার হাজার লোকের রক্তের বন্যা বয়ে দিয়েছিল সেটাকি ত্রিপুরা রাজ্যের মানুষ কোনদিন ভুলতে পারবে ? তখন কি এই রাজ্যে আইন শৃঙ্খলা বলে কোন জিনিস ছিল ? আজকে অবশ্য আপনারা উগ্রপন্থী নয়, কারন উগ্রপন্থীদের কাছ থেকে আপনাদের বিচ্ছিন্ন করা গেছে, তাই আপনারা শুধু সি. পি, এম পার্টি অথবা একদা প্রচলিত নাম বাম-ফ্রন্ট। কাজেই আপনাদের অভ্যাস বশতঃ আপনারা যে দীরগ স্বাদ একবার পেয়েছিলেন, সেটাকে আজও ভুলতে পারছেন না আর সেজন্যই বিশ্বনাথের সরনাপন্ন হচ্ছেন এই বলে যে ত্রিপুরাতে আইন শৃঙ্খলা বলে অবশিষ্ট কিছু নেই, কাজেই এই সরকারকে শীঘ্রই গদিচ্যুত কর। সি. পি. আই ( এম ), কম্যুউনিষ্ট পার্টি তথা বামফ্রন্ট এই রাজে খুনখরাপি ঘটিয়ে বলছে যে এখানে আইন শৃঙ্খলা নেই। তবে আনারা জেনে রাখুন এটা রাজ্যপালের ভাষণেও উল্লেখ আছে যে যারা এই রাজ্যে বিশৃঙ্খলা সৃষ্টি করবে তাদেরকে এই সরকার গেফতার করতে দিধা করবেন না। সে যেই হউক, রাজের আইন শৃঙ্খলার স্বার্থে এটা করা হবে। রাজ্যে বিশৃ-ঙ্খলা সৃষ্টি করা আপনাদের নেতা দশরথবাবু নৃপেন বাবুরা ভারতের উপপ্রধানমন্ত্রী দেবীলাল মহাশয়কে গিয়ে বলেছেন। যে ত্রিপুরা রাজ্যে আইন শৃঙ্খলা নেই এটা ভেংগে দিতে হবে। শ্রীদেবীলাল মহোদয় বলেছেন যে তাহলে তো পশ্চিম বাংলার সরকারকেও ভেংগে দিতে হয়। যান হৈ চৈ করবেন না। তারপরে মহাশয়রা ত্রিপুারা রাজ্যে এসে নলুয়ার মত একটা জায়গা বেছে নিলেন। মাননীয় সদস্য প্রাক্তন মন্ত্রী বাদলবাবুর এলাকা। তার কর্তৃত্বে এই ঘট-নার সৃষ্টি করেছেন। এই ঘটনা ঘটানো হয়েছে বাদলবাবুর এলাকা। তার কর্তৃত্বে এই ঘটনার সৃষ্টী করেছেন। এই ঘটনা ঘটানো হয়েছে বদলবাবুর বন্ধু প্রাক্তন গাঁও প্রধান সুখেন পাটারীর নেতৃত্বে। সে বাংলাদেশে চলেগেছে। বাংলাদেশেও খুনখারাপি করে সেখানে ছয় মাস হাজত ভোগ করেছে। তারই নেতৃত্বে এই সমস্ত ঘটনা ঘটেছে। আপনারা

এই সমস্ত ঘটনা করে এই সরকারকে ভারতের সংবিধান সমস্ত যে সরকার এই সরকারকে ভাংতে পারবেন না। ত্রিপুরার উন্নয়নের সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে বলা হয়েছে। ১৯৮৮-৮৯ সালে দারিদ্র দূরীকরণ প্রল্লপে আমাদের টার্গেট ছিল ৮২৬২ জনকে আই. আর, ডি, পি. সাহায্য দেওয়া। কিন্তু ইম্‌পলিমেনটেশন করতে গিয়ে ২৭৭৪১ জন কে দেওয়া হয়েছে। এর মধ্যে কে কম্যুনিষ্ট পার্টির লোক কে কংগ্রেস সেটা বিচার করা হয় নি। আপনাদের আমলে যারা কংগ্রেস এবং টি, ইউ, জে. এস পার্টি করতো তারা কোন সাহায্যে গত দশ বছরে পায় নি। তাহাদেরকে অনাহারে পেট টিপে ধরে রাখা হয়েছিল। আজকে আমাদের সরকার সেই সমস্ত লোকদের কে সাহায্য দেবে। যারা বিগত দশ বছরে ছিটেফুটা পায় নি।

চাকুরী? বলা বাহুল্য যারা আজকে বিধায়ক হয়ে এখানে এসেছেন তাঁদের মধ্যে অনেকেই বামফ্রন্টের আমলে একটু ভাতের জন্য চিৎকার করতে হয়েছিল। আপনারা এখানে চিৎকার করে কি বাধা দিতে পারবেন? আজকে যুবকদের বয়স সীমা পার হয়ে গেছে। তারা ঘুরছে চাকুরী চাই, চাকুরী চাই বলে। বিগত আমলে বামফ্রন্ট সরকার তাদের নির্যাতন করেছেন। আজকে আমাদের ঘরের দরজায়, দরজায়, মন্ত্রীদের বাড়ীতে, বাড়ীতে. বারান্দায়, বারান্দায় ধর্ণা দিচ্ছে চাকুরী পাবার জন্য। আপনারা চিৎকার করছেন এখানে। লজ্জা করে না। কেন চিৎকার করছেন? দেশের স্বার্থে?

**মিঃ স্পীকার :—** স্যার, গ্রামীণ উন্নয়নের স্বার্থে এই পর্যন্ত আমাদের এগ্রিকালচারেল ডিপার্টমেন্ট উপজাতী গোষ্ঠীকে স্বয়ং সম্পূর্ণ করার জন্য যে পরিকল্পনা নিয়েছেন সে পরিকল্পনার মধ্যে আছে, ২০টি গ্রামে এ পর্যন্ত ৪ হাজার পরিবারকে শুধু মাত্র সব্জী চাষের মাধ্যমে পূনর্বাসন দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। এছাড়া. আরো ২৩টি গ্রামের ৪, ৫০০ জুমিয়া পরিবারকে সব্জী চাষের মাধ্যমে পূনর্বাসন দেওয়ার ব্যবস্থা করা হবে। আই. আর. ডি; পি, এর মাধ্যমে ব্যবস্থা নেওয়া হচ্ছে। বামফ্রন্টের মাননীয় সদস্যদের আমি জিজ্ঞাসা করতে চাই, আপনাদের আমলে এই টাকা কি হয়েছিল? হ্যাঁ, আপনারা এখানে আমাদের এ প্রশ্ন করতে পারেন। কিন্তু এই প্রশ্ন করার অধিকার আপনাদের কংগ্রেসই দিয়েছে। আপনারা কি ত্রিপুরা রাজ্যের মানুষকে এতই বেকুব পেয়েছেন যা বুঝাতে চাইবেন তাই পারবেন। আপনারা ১০ বছর শাসন করে কয়টি কাজ করে গেছেন? আর আজকে কয়টি কাজ হচ্ছে, এর হিসাব করুন বসে বসে। জবাব দিন? আজকে আমাদের মন্ত্রীরা প্রত্যেকটি গ্রামে গিয়ে প্রত্যেকটি মানুষকে ভাত খেতে দিচ্ছে। মানুষকে মানুষের মর্যাদা দিচ্ছে। আজকে জোট সরকার দেখছে না, কে কংগ্রেস, কে, টি, ইউ, জে, এস, কে নকসাল; কে সি, পি. আই; (এম)? গিয়ে দেখুন, আপনাদের প্রাক্তন প্রধানরা কংগ্রেসে চলে আসার জন্য লাইন দিয়েছে।

মিঃ স্পীকার, স্যার; পুলিশ প্রশাসনের কথা বলছেন; আপনারা উঠাচ্ছেন। যখন কংগ্রেস কর্ম্মীদের হত্যা করা হত, বিনা বিচারে হয়রানী করা হত সেটা ঠিক কিনা ? আপনারা অস্বীকার করতে পারবেন, তদানীন্তন স্বরাষ্ট্রমন্ত্রী অস্বীকার করতে পারেন। আপনারা কংগ্রেস কর্ম্মীদের খুন করেন নি। আপনারা কি অস্বীকার করতে পারবেন যে আপনারা এই ত্রিপুরা রাজ্যের হাজার হাজার কংগ্রেস কর্মীদেরকে খুন করেন নি ? এই সোনামুড়া বিভাগের কতটা হত্যা কাণ্ড আপনারা ঘটিয়েছেন তাতো আপনারা হাতে করে গুনতে পারবেন। আমার সরকার খুনী কোন দলের লোক সেটাতো বিচার করে না। খুনী যে দলেরই হোক তাকে গ্রেপ্তার করছেন। কিন্তু এই দৃষ্টান্ততো বামফ্রন্ট সরকারের আমলে ছিল না। খুনী সি, পি, আই ( এম ) সমর্থক হলে আপনারা খুনীকে আড়াল করে রাখতেন। ঝগড়া থাকতে পারে। সেজন্য আমার দলের লোক হলে তাকে যেমন শাসন করব তেমনি আপনাদের দলের লোক গণ্ডগোল করলে তাকেও আমরা ছেড়ে দেব না। এই খাতির নেই। গত বিধানসভায় মাননীয় সমর বাবু কি করেছিলেন ? উনার স্ত্রীকে কংগ্রেস ( আই ) কর্মীরা অত্যাচার করেছে বলে বিধানসভায় এসে তিনি তোলপাড় করেছিলেন। সম্পূর্ণ মিথ্যা ঘটনা নিয়ে বিধানসভায় তুলকালাম কাণ্ড করেছিলেন। ছিঃ ছিঃ এটা লজ্জাস্কর ব্যাপার। এরপর এসে তিনি স্বীকার করলেন যে কথাটি ভুল। এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক।

**শ্রী সমর চৌধুরী : ( ধনপুর ) :—** পয়েন্ট অব ক্যারিফিকেশান স্যার; আমি যা জানতে পেরেছিলাম তাই তখন বিধানসভায় এসে বলেছিলাম। পরবর্ত্তি কালে আমার অভিযোগটা ভুল বলে জানতে পারি। কিন্তু মাননীয় সদস্য এখানে আমার নামে মিথ্যা অভিযোগ করছেন।

**মিঃ ডেপুটি স্পীকার :—** এটা পয়েন্ট অব অর্ডার হয় না।

**শ্রী রসিকলাল রায় :—** কিন্তু আপনাকে ধন্যবাদ দেই যে আপনি পরবর্ত্তি কালে কথাটা ভুল বলে স্বীকার করে নিয়েছিলেন। আপনি বিরোধী দলের একজন হুইপ। কথাটার সত্যতা যাচাই করে আপনার অভিযোগ করা উচিৎ ছিল। আপনাদের কর্মীদের ভাগ্য ভাল এবং আমাদেরও ভাগ্য ভাল যে কংগ্রেসে ( আই ) এবং টি, ইউ, জে, এস কর্মীরা তখন কোন সন্ত্রাস সৃষ্টি করে নি। অন্যথায় ঘন্টাখানের মধ্যে কয়েক হাজার খুন হয়ে যেতে পারত। এই জোট সরকার অত্যন্ত সচেতনতা অবলম্বন করেছিলেন বলেই তখন কোন দুর্ভাগ্য জনক ঘটনা ঘটেনি। আমি আপনাদের কাছে অনুরোধ করছি আপনাদের কিছু দলীয় পত্রিকা

আছে, সেই পত্রিকাগুলি যেন ত্রিপুরার ২৭ লক্ষ মানুষের স্বার্থে, আমাদের এই জোট সরকারের স্বার্থে নয়, ত্রিপুরার লক্ষ লক্ষ মানুষের স্বার্থেই মিথ্যা খবর আপনারা ছাড়বেন না। আমি কয়েকটা উদাহরণ দিচ্ছি— যেমন নলুয়া। আপনাদের কর্মীরা সেদিন হঠাৎ করে একটি মিথ্যা খবর রটিয়ে দিল যে, আপনাদেরই একজন কর্মী মানিক মজুমদার খুন হয়ে গেছে। এর এক ঘন্টার মধ্যেই কংগ্রেস-এর দুইজন কর্মী খুন হয়ে গেল।

মিঃ ডেপুটি স্পীকার স্যার, খুনের ঘটনা যখন শেষ হয়ে গেছে, কংগ্রেস যখন হত্যা হয়ে গেছে তারপর মানিক সরকার এসে দাঁড়িয়েছেন ঐ নলুয়া বাজারের সামনে এবং উনি বলছেন আমি ঠিক আছি। আপনাদের আমি আর কি বলব এতএব মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় বিরোধী সদস্যদের কাছে আমি অনুরোধ রাখবো উনারা যে এমেণ্ডমেণ্টগুলি এনেছেন সেগুলির কোন ভিত্তি নেই। আমি প্রমান করে দিয়েছি সে দিকে লক্ষ্য রেখে আপনারা এই এমেণ্ডমেন্টগুলি প্রত্যাহার করে নেবেন ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ মানুষের সার্থে এবং ত্রিপুরা রাজ্যের সার্বিক উন্নয়নের জন্য। এইটুকু বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রী গৌরীশংকর রিয়াং।

**শ্রী গৌরীশংকর রিয়াং ( শান্তির বাজার ) :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, গত ২১ শে জানুয়ারী, ১৯৯০ইং মাননীয় রাজ্যপাল এই পবিত্র বিধানসভায় যে ভাষণ রেখেছেন আমি সেই ভাষণকে পূর্ণ সমর্থন করছি এবং মাননীয় বিরোধী সদস্যদের উর্বর মস্তিষ্ক থেকে যে সমস্ত এমেণ্ডমেন্টগুলি বহু কষ্টে বের করেছেন, সেগুলির বিরোধীতা করে আমি আমার বক্তব্য রাখছি। মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি স্পেসিফিক দুটি পয়েন্টের উপর আলোচনা করবো। একটা হচ্ছে এখানে মাননীয় সদস্য তরনীবাবু এ্যামেণ্ডমেন্ট আনতে চেয়েছেন "রাজ্যের উপজাতী জনগোষ্ঠীর শিল্পকলা চর্চা এবং বিকাশের পথ রুদ্ধ করে দেওয়া সম্পর্কে।" আপনাদের ধন্যবাদ। কারন আপনারা রাজনীতি করেন জাতির স্বার্থে নয়, দেশের স্বার্থে নয়, ব্যক্তি স্বার্থের জন্য। কারণ ত্রিপুরায় কি ঘটনা ঘটছে এই খবর উনারা রাখেন না। রাজ্যপালের ভাষণের ২৮ নম্বর পয়েন্ট যদি পড়তেন তাহলে দেখতে পারতেন উপজাতি জনগোষ্ঠীর শিল্পকলা সংস্কৃতি ও সাহিত্যের গৌরবময় ঐতিহ্যকে পুনর্জাগরুক করার জন্য যথাযথ গুরুত্ব দেওয়া হচ্ছে। আন্তঃ রাজ্যসাংস্কৃতিক বিনিময় পরিকল্পনার কর্মসূচীর অঙ্গ হিসাবে অধিকতর উপজাতি শিল্পী-

কে এখন রাজ্যের বাইরে পাঠানো হচ্ছে। উনারা যদি ত্রিপুরা রাজ্যে থাকতেন, ত্রিপুরা রাজ্যের বাসিন্দা হতেন তাহলে দেখতে পেতেন এই সমস্ত শিল্পীদের রাশিয়াতেও পাঠানো হয়েছে। কিন্তু উনারা এইগুলি অস্বীকার করছেন এটা অত্যন্ত দুঃখজনক কারণ উনারা রাজনীতির ক্ষেত্রে সত্যকে মিথ্যা বলছেন, মিথ্যাকে সত্য করে ত্রিপুরা রাজ্যে বিভ্রান্তির সৃষ্টি করে উনাদের রাজনৈতিক ফায়দা লুটার জন্য সচেষ্ট হচ্ছেন। আমি আশা করছি মাননীয় সদস্য তরনী দেববর্মা বাবু উনার ভুল বুঝতে পারবেন। আর একটা সংশোধনী প্রস্তাব এনেছেন মাননীয় সদস্য রসিরামবাবু। "ত্রিপুরা উপজাতি এলাকা স্ব-শাসিত জেলা পরিষদ সম্পর্কে" প্রথম দিনে এই নিয়ে আলোচনা হয়েছে, আমি সাপ্লিমেন্টারী কোয়েশ্চান করেছিলাম, মাননীয় কৃষিমন্ত্রী এর উত্তর দিয়েছেন। স্বশাসিত জেলা পরিষদকে কোটি কোটি টাকা দেওয়া হয়েছে। সেই টাকাগুলি খরচ করতে পারেনি. এটা আমরা জানি। এগুলি ওদের ইনস্পেকটর শিক্ষক বা স্কুলের হেডমাষ্টার এর মাধ্যমে বিলি বন্টন করছেন। বহু প্রমান আছে। ওরা সমস্ত প্ল্যানের টাকা, বাজেটের টাকা গ্রামের লোককে ডেকে এনে বিলি করেন। বিষয় কি ? জঙ্গল কাটিং। কত দিতে হবে ? ৫ হাজার টাকা। এইভাবে ওরা টাকাগুলি বিলি করছেন। ওরা চিৎকার করছেন, মাঠে ময়দানে লাফাচ্ছেন এই বলে ত্রিপুরা সরকার এ, ডি, সি সরকারকে টাকা দিচ্ছে না। সেদিন মিছিলে এত জনসমাগম তার কারন নিশ্চয়ই জানেন। এ, ডি, সির টাকা দিয়ে গাড়ী ভাড়া করে আনা হয়েছে।

**শ্রীসমর চৌধুরী :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য এখানে যে কথা বলছেন যে এ. ডি সির টাকা দিয়ে গাড়ী ভাড়া করে লোক আনা হয়েছে. এটা সম্পূর্ণ অসত্য। তারা নিজেরা ভাড়া দিয়ে এসেছে।

**শ্রী গৌরীশংকর রিয়াং :—** আমি প্রমান দেখাতে পারি। স্যার. আমি কোপারেটিভ ব্যাঙ্কের যখন চেয়ারম্যান, ল্যাম্‌স এবং প্যাক্‌সের মাধ্যমে আই. আর; ডি, পির টাকা সেংশান করতে হয় এবং করি এবং ল্যাম্‌স এবং প্যাক্‌সের টাকা ডিসবার্স হয়। আমি এই সম্পর্কে কতগুলি ঘটনার কথা বলতে পারি, আমি এখানে ২-১ টা ঘটনার কথা বলব। ল্যাম্‌সের ডাইরেক্টার আমাকে বললেন— স্যার, কালকে যে আই, আর. ডি, পির টাকা বিলি করব রসিদ বই কোথায় ? আমি অবাক হয়ে গেলাম। উনি বললেন আগের সরকারের আমলে ল্যাম্‌সের টাকা সেংশান করলে পরে ওরা একটা বই দিয়ে দিত। একদম বাস্তব সত্য। আমি প্রমান করতে পারি বিধানসভায়। আমাকে নির্দেশ দেওয়া হত পেমেন্টের সঙ্গে সঙ্গে তার ফিফ্‌টি পারসেন্ট রসিদ কেটে উনাকে দেওয়া হত। এমনিভাবে লক্ষ লক্ষ টাকা

কামাই করেছেন। সেই টাকা দিয়ে উনারা স্বর্ণমন্দির তৈরী করেছেন। এমনিভাবে বিভিন্ন উন্নয়নের টাকা, ত্রিপুরাবাসীর টাকা খরচ করেছেন। আর ওরা আবার বিধানসভায় এসে চিৎকার করছেন। আর ভি. পি, সিং কি বলে তাতে আর তাদের আনন্দ ধরে না। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এমনিভাবে বহু সংশোধনী প্রস্তাব এনেছেন। সমস্ত কিছু রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে। আমি বলব রাজ্যপালের ভাষণটাকে আবার ভাল করে পড়ুন। এই ভাষণটা পড়ে ওরা ওদের যে বিভ্রান্তমূলক মনোভাব এবং তারা যে ভুল করেছেন সেই ভুল স্বীকার করে তাদের সমস্ত সংশোধনী প্রস্তাব তুলে নিয়ে এই সরকারের সঙ্গে সহযোগিতা করুন। ত্রিপুরার ২৪ লক্ষ মানুষের স্বার্থে আমার রাজ্যপালের ভাষণকে সমর্থন করে শান্তি ও প্রগতির লক্ষ্যে এগিয়ে আসুন। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** অনারেবল মেম্বার শ্রী বৈদ্যনাথ মজুমদার।

**শ্রী বৈদ্যনাথ মজুমদার ( চণ্ডীপুর ) :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করে দুয়েকটি কথা বলছি। মাননীয় রাজ্যপাল যে ভাষণ সেদিন দিয়েছিলেন তার সংগে বাস্তবের কোন মিল নাই বলে আমি বিরোধীতা করছি।

আমাদের বিরোধী পক্ষ থেকে যে অ্যামেণ্ডমেন্ট আনা হয়েছে আমি সবগুলিকে সমর্থন করে দুয়েকটী বিষয়ের উপর আলোচনা করছি। এই জোট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর ত্রিপুরা রাজ্যে যে সন্ত্রাস সৃষ্টি হয়েছে তারমধ্যে প্রথম সন্ত্রাসমূলক আক্রমণ হেনেছে ওরা গণতন্ত্রের উপর। ওরা সমস্ত নির্বাচিত সংখ্যাগুলিকে ভেঙ্গে দিল। পঞ্চায়েত থেকে শুরু করে সমবায় পর্যন্ত ভেঙ্গে দিল। এই সরকারের খুন ৫-২-৮৮ থেকে শুরু হল। আমাদের দলের প্রার্থী পবিত্র করের গাড়ীর ড্রাইভারকে ওরা প্রথম খুন করল। তারপর থেকে আমাদের দলের নেতা ও কর্মী শতাধিক খুন হয়েছে। গত ২৫ শে সেপ্টেম্বর আমি মাননীয় রাজ্যপালের সঙ্গে দেখা করেছিলাম সেখানে তখন উপস্থিত ছিলেন ত্রিপুরা রাজ্যের মুখ্য সচীব, আমি জিজ্ঞাসা করেছিলাম যে জুট মিলের মেইন গেইট থেকে আমতলী থানা কতদূর যে প্রকাশ্য দিবালোকে এত লোকের সামনে কি করে তপন দাস খুন হল ? শুধু তাই নয়, সারা ত্রিপুরা রাজ্যে যত খুন হয়েছে খুনীরা মন্ত্রীর বাড়ীতে গিয়ে বলে অপারেশন ইজ সাকসেসফুল। স্যার; নারী ধর্ষণ থেকে শুরু করে আজ পর্যন্ত জোট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে বিগত সেপ্টেম্বর মাস পর্যন্ত রাষ্ট্রপতির কাছে ৮১ পৃষ্ঠায় একটা মেমোরেণ্ডাম দাখিল করা হয়েছে এবং স্যার, এইটা যখন দাখিল করা হয় তখন সেখানে উপস্থিত ছিলেন ত্রিপুরা বিধান-

সভার বিরোধী দলনেতা শ্রী নৃপেন চক্রবর্তী, উপনেতা শ্রী দশরথ দেব, শ্রী নারায়ণ কর, মানিক সরকার প্রমুখও সেখানে উপস্থিত ছিলেন। এই ৮৪ পৃষ্ঠার মেমোরেণ্ডামের মধ্যে জোট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে সেপ্টেম্বর মাস পর্যন্ত কবে কোথায়- কে কোথায় খুন হয়েছে, কে করেছে, কোথায় করেছে এবং কোন মেয়েকে কবে কোথায় কে নির্যাতন করেছে এইসব সেখানে রয়েছে।

স্যার, এইখানে বাংলাদেশের লোকদের নাম ভোটার লিস্টে কত নাম্বারে সেটা রয়েছে তারও উল্লেখ রয়েখে। এবং তারপর থেকে এই পর্যন্ত যে সমস্ত খুন-সন্ত্রাস হয়েছে, গৃহদাহ এক একটি বাড়ি ওরা পুড়িয়ে দিয়েছে।

( ট্রেজারী বেঞ্চ থেকে : আর ধর্ষনের কথা বললেন না ? )

**শ্রী বৈদ্যনাথ মজুমদার :** আর ধর্ষনের কথা যদি বলেন তাহলে আমি রেফারেন্স দিচ্ছি- ১৯৮৯ সালের ৬ই এপ্রিল সি; পি, এম বিধায়ক শ্রী সমর চৌধুরী এবং শ্রী বাদল চৌধুরী এক প্রশ্নের জবাবে তদানিন্তন স্বরাষ্ট্রমন্ত্রী বলেছিলেন যে, ১৯৭৮ সালের ফেব্রুয়ারী থেকে ১৯৮৯ সালের ১৭ই মার্চ পর্যন্ত রাজ্যে ১৪০ জন খুন এবং ৪৬ জন নারী ধর্ষনের ঘটনা ঘটেছে। এটা এসেম্বলিতে আনসার দেওয়া হয়েছে। স্যার, এইটা দলমত এর প্রশ্ন নয়, রাজ্যপালের ভাষণের প্রথম হেডিংস্ এ সেকেণ্ড প্যারাতে বলা হয়েছে "১৯৮৯ সালে সংসদের দুটি কেন্দ্র ও সিমনা বিধানসভা কেন্দ্রে নির্বাচন হয়েছে জনগণ যথার্থ চেতনার সঙ্গে তাদের গণতান্ত্রিক অধিকার প্রয়োগ করে আমার সরকারের নীতি ও পরিকল্পনার প্রতি আস্থা জানিয়েছেন।"

স্যার, সাবিধান যখন তৈরী হয় তখন জাতীয় কংগ্রেস ছিল সংখ্যাগরিষ্ঠ। যখন এইটা হয় তখন একজন মাত্র লোক ছিলেন— তিনি হচ্ছেন সোমনাথ লাহিড়ী— তখন তিনি বলেছিলেন— দেশের লক্ষ লক্ষ মানুষ লড়াই করছেন দেশের জন্য। এবং দেশ স্বাধীন হওয়ার পরে, আমাদের ভোটাধিকার এর অবস্থাটা কি হয়েছে ? বিগত লোকসভা নির্বাচন ও সিমনা নির্বাচনে কি হয়েছে ? এখানে ট্রেজারি বেঞ্চে বসে আছেন আপনারা। যারা করিয়েছেন, যারা করেছেন, সারা ভারতের মানুষ জানেন কি হয়েছে এখানে। এটা আমাদের কথা নয়। কংগ্রেস ( আই ) কে যারা ভালবাসেন, যারা সংসদীয় গণতন্ত্রে বিশ্বাসী তাদের কয়েকজন আমাদের পরিচিত আছেন। সেটাকে আজ ধ্বংস করে দেওয়া হয়েছে। সি, পি, এম হতে হবে এটা প্রশ্ন নয়। প্রশ্ন হচ্ছে সংসদীয় গণতন্ত্রে আমরা আমাদের ভোটাধিকার আমরা প্রয়োগ করতে পারব কিনা ? এই দেশের মধ্যে আমরা আমাদের ভোটের

অধিকার আমরা প্রয়োগ করতে পারব কিনা ? এই বইটি দেখিয়ে ত্রিপুরা রাজ্যের লক্ষ লক্ষ মানুষকে যদি জিজ্ঞেস করি, বইটির প্রথম প্যারাগ্রাফের প্রেটিংসের পর দুই নাম্বারে আছে। জিজ্ঞাসা করতে চাই আপনারা ভোট দিতে পেরেছিলেন কিনা ? বাস্তব অবস্থার সংগে এর সম্পূর্ক আছে কিনা ? আমাদের ট্রেজারি বেঞ্চের বন্ধুদের কমেন্টস্ শুনেছি। ১০টা নির্বাচন আমরা করিয়েছি। কোথা থেকে কি একটিও অভিযোগ এসেছিল ? আমার বরুদ্ধে একটাও অভিযোগ আনতে পারেনি কেউ। এসব আর আমাকে বলতে হবে না। স্বাধীনতার আগে থেকে নির্বাচন দেখছি। আজকে আমি অত্যন্ত আশ্চর্যান্বিত, হতভম্ব। আমার মত ত্রিপুরা রাজ্যের লক্ষ লক্ষ লোক হতভম্ব। একটি সম্মানীয় পদে আসীন, রাজ্যপালকে দিয়ে এই কথাগুলি বলানো হয়েছে। ১০০ ভাগ অসত্য এবং উল্টো হয়েছে।

স্যার, ওরা যখন দেখল যে, দিল্লীতে রাজীব গান্ধী সরকারের বিরোদ্ধে একের পর এক অভিযোগ আসছে, সারা দেশের মানুষ বলতে শুরো করলেন যে, এই সরকার আর রাখা যায় না। এখানে ট্রেজারি বেঞ্চে যারা আছেন; তখন তাঁরা আতংকিত হয়ে গিয়েছিলেন। ১৯৮৭ ইং এর অক্টোবর মাসে টি, এন, ভি,র সাহায্য নিয়ে, গোপন চুক্তি করে এবং মিলিটারী নামিয়ে জোট সরকার এখানে বসেছেন। এই রাজীব গান্ধীর আনুকুল্যে এবং সন্তোষমোহন দেব তখন রাজীব গান্ধীকে ২টী আসন উপটৈকন দেওয়ার জন্য নেমেছিলেন। তারা তো অকৃতজ্ঞ হতে পারেন না। শ্রী বৈদ্যনাথ মজুমদার— তারা তো অকৃতজ্ঞ হতে পারে না। কিন্তু সারা দেশে কংগ্রেস (আই) দল ৩৮·২১ ভাগ মাত্র ভোট পেয়েছে। (এ ভয়েস— আপনারা কত পেয়েছেন) আমাদের ছোট পার্টি। এটা কোন লুকোনোর বিষয় নয়। (এ ভয়েস— কেরালাতে কি হয়েছে বলুন) আমেথিতে রিগিং হয়েছে। ভারতের প্রাক্তন প্রধানমন্ত্রী, রাষ্ট্রপতি হচ্ছেন সব চাইতে সম্মানিত ব্যাক্তি। তারপই প্রধানমন্ত্রী। তিনি বলতে পারতেন তাঁর সরকারদের, মাফিয়া দের যে, অন্য ক্ষেত্রে তোমরা রিগিং করলেও আমার ক্ষেত্রে তোমরা রিগিং করো না। কিন্তু না, সঞ্জয় সিংকে নিগ্রহ করা হোল, রাজমোহন গান্ধীকে নিগ্রহ করা হোল। সেদিন রাত্রেই ভারতের বিশিষ্ট ব্যক্তিরা রাষ্ট্রপতির কাছে দেখা করে বললেন, যে প্রধানমন্ত্রীর ক্ষেত্রে এইরকম রিগিং হয়েছে, তাহলে গণতন্ত্রের কোন অবশিষ্ট থাকবে না। আর এখানে শাসকগোষ্ঠী উপজাতি যব সমিতি এবং কংগ্রেস (আই) দুটি লোকসভা আসনে নির্বাচনের প্রহসন করলো। ভোটার লিষ্টে কারচুপি করা হল, বাংলাদেশের নাম ঢুকানো হল। কোন প্রতিবাদ গ্রাহ্য হল না।

পূর্ব কেন্দ্রে ১৯৮৪ ইং সনের নির্বাচনে উপজাতিদের ৩০টা অ্যাসেমব্লী কনস্টিটিউন্সেতে বামফ্রন্টের প্রার্থী বেশী ভোট পেয়েছে। আর এবার ১৮৭ টি বুথে হল হা পুরো অথবা আংশিক রিগিং। এবার ৮, ১০৪ ভোটে বাজুবন রিয়াং হেরে গেলেন। আমি দুই একটা উদাহরণ দিচ্ছি। ফটিকরায় ভসেম্বলী সেগমেন্টে রাধানগর পোলিং বুথে ওরা ৭০০ ভোট পান আমরা পাই দুই ভোট। নিউ রাজনগরে ওরা ৬১৭ টা ভোট পেয়েছে, আমরা পেয়েছি ১৩ টা ভোট। আসাম বস্তিতে ওরা পেয়েছে ৯১৬ ভোট, আমরা পেয়েছি ৫ টা ভোট। ৫২ সাল থেকে এই সমস্ত ট্রাইবেল এলাকায় আমরা তিন হাজারের উপর ভোট পেয়ে আসছি। যার মধ্যে কংগ্রেসের একটি ভোটও নেই। মানুষের লক্ষ লক্ষ চোখ খোলা আছে। তারা দেখেছে। তাদের বলা হয়েছে, আপনারা তো কংগ্রেসকে ভোট দেবেন না। কেন রৌদ্রে দাঁড়িয়ে কষ্ট করবেন? আপনাদের কাজটা আমরাই করে দিচ্ছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আপনার সময় শেষ হয়ে গেছে।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার :—** স্যার, আমাকে ৫ মিনিট সময় দিন। পূর্ব কেন্দ্রে যখন আমি ছৈলেংটাতে গেলাম, ভোট হচ্ছিল সেখানে। ওখানে তক্কিরাম দেববর্মাকে গলা কাটা মুরগীর মত যেমন ফেলে দেয়, তেমনি করে তাকে কেটে ফেলে রেখেছে। আর, পাশের ঘরে রনজিত দাস থরথর করে কাঁপছে। এরকম বীরচন্দ্র মনুতে তো আপনারা অনেককে খুন করেছেন এবং তার পরের দিনই মুখ্যমন্ত্রী এবং আপনারা অনেকেই সেখানে গিয়েছিলেন। কাজেই আপনাদের পক্ষেই এসব সম্ভব। আপনারা যে ভোটের রিডিং মাস্টার সেই সম্পর্কে আমি এখানে কিছু কথা তুলে ধরছি, যেমন— ত্রিপুরার পূর্ব আসনে আমরা ১৯৮৪ এর লোকসভা নিবাচনে ৪১, ০৬৩ ভোটে জিতেছিলাল, আর, ১৯৮৮ তে বিধানসভার ৩০ টি সেগমেন্টে আমরা মোট ২৯, ৬১৬ ভোট বেশী পেয়েছি। কিন্তু ১৯৮৯ সালের লোকসভার রিগিং করার ফলে আমরা পেয়েছি মাত্র ৮; ১০৪ ভোট। তেমনি পশ্চিম ত্রিপুরা আসনে ১৯-৮৩ লোকসভার নির্বাচনে আমাদের প্রার্থী ৩, ৫৮০ ভোটে জিতেছিল এবং ১৯৮৮ এর বিধান-সভার নির্বাচনে ৩০টি সেগমেন্টে তারা ২৮৮টি ভোট বেশী পেয়েছিলেন. কিন্তু এবারে তাদের প্রার্থী সন্তোষমোহন দেব ১ ৬৬, ০০০ ভোট বেশী পেয়েছেন। অর্থাৎ পূর্ব আসনে মোট ১৮৭টী বুথে রিগিং করা হয়েছে আর পশ্চিম আসনে মোট ৩৬৩টী বুথে রিগিং করা হয়েছে। তার-পর ইষ্ট কনসটিটিউন্সীর ৫১— ফটিকরায়ের রাধানগর বুথে ওরা পেয়েছে ৭২৬টী ভোট, আর

আমরা পেয়েছি মাত্র ২টি ভোট, আর নিউ রাজনগর বুথে কংগ্রেস ( ই ) পেয়েছে ৭২৫ টি ভোট, আমরা সেই জায়গায় পেয়েছি ১৩ টী ভোট, তারা পেয়েছে ২১৬ টি ভোট. আমরা পেয়েছি ৫ ভোট। পশ্চিম ত্রিপুরার বিশালগড় বিধানসভা কেন্দ্রে ১৯৮৮ এর নির্বাচনে আমরা পেয়েছিলাম ৮, ১০৬ টি ভোট, আর কংগ্রেস পেয়েছিল ১০, ০৬৮টী ভোট, আর এবার লোক-সভার ভোটে আমরা তা পেয়েছি মাত্র ১, ১১৯ টী ভোট এবং কাংগ্রেস ( ই ) পেয়েছে ২০, ৯০৪ ভোট। চড়িলামে ১৯৮৮ তে বিধানসভার ভোটে আমরা পেয়েছিলাম ৮, ৭৭২ টি ভোট আর কাংগ্রেস ( ই ) পেয়েছিল ৯, ৬৮০ ভোট। এবার লোকসভার ভোটে আমরা পেয়েছি ২; ৪৬১ ভোট এবং কংগ্রেস ( ই ) পেয়েছে ২০, ৩৪৪ টি ভোট। তারপর. সিমনাতে ১৯৮৮ এর বিধানসভার নির্বাচনে আমরা পেয়েছিলাম ১০, ৩১৮ ভোট, আর টি, ইউ, জে, এস পেয়েছিল ৬; ৬০৫ টি ভোট। আর এবার লোকসভার নির্বাচনে টি, ইউ, জে, এস পেয়েছিল ৮; ৬৫৬ ভোট, আর আমাদের সি, পি, এম পেয়েছে ৪, ৯৩২ টি ভোট আর এই কেন্দ্রে ভোট বাতিল বা রিজেক্ট হয়েছে ৫, ৩৮৮ টি ভোট। এতে হাসির কিছু নেই. ট্রেজারী বেঞ্চের বন্ধুরা ভুলে যাবেন না যে রাজনীতিতে পরিবর্তন হয় এতে অপরিবর্তনীয় বলে কিছু নেই। কিন্তু মানুষের যে, মৌলিক অধিকার সেটার উপর তো হস্তক্ষেপ করা অনুচিত এবং তা করলে পরে মানুষ কাউকে ক্ষমা করবে না। স্যার, আমাদের যারা কাউন্টিং এজেন্ট ছিল, তাদের মারধোর করে সেই গণনা কেন্দ্র থেকে বের করে দেওয়া হয়েছে। ভারতের ইতিহাসে এই ধরনের ঘটনা কোথাও হয় নি। এখানে খুনখারাপি করে ওরা নিজেরাই নিজেদের কবর খুঁড়ছেন। ত্রিপুরা রাজ্যের মানুষ ওদেরকে ক্ষমা করবে না। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ ডিপুটি স্পীকার : - মাননীয় সদস্য বাদল চৌধুরী।

শ্রী বাদল চৌধুরী ( ঋষ্যমুখ ) : - মাননীয় ডিপুটি স্পীকার স্যার, এখানে বিরোধী পক্ষ থেকে যে সমস্ত অ্যামেণ্ডমেন্টস আনা হয়েছে, সেগুলিকে সমর্থন করে এরা রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে, আমি আমার বক্তব্য শুরু করছি। মাননীয় রাজ্যপাল এখানে সঠিক কথাই বলেছেন. নতুন দশকের সূচনা হয়েছে। ৮০ দশক ছিল শ্রীমতী ইন্দিরা গান্ধী ও গান্ধীর স্বৈরতান্ত্রিক শাসন। সেটার সমাপ্তি ঘটেছে। দেশের মানুষ কংগ্রেস ( আই ) কে ঝাটিয়ে বিদায় করেছে। নূতন ভাবে এখানে গণতন্ত্রকে সম্প্রসারিত করা হচ্ছে। এখানে আইন

শৃঙ্খলা নিয়ে গর্ব করা হচ্ছে। আমরা যারা বিরোধী দলের সদস্যরা এখানে আছি আমাদের মধ্যে ১৪ জনের উপর আক্রমণ হয়েছে। সমস্ত এফ আই. আর, থানায় জমা আছে। রাজ্যসভার সদস্য নারায়ণ কর মহোদয়ের উপরও আক্রমণ হয়েছে। তারপর সংসদ প্রতি-নিধি যারা এখানে এসেছিলেন তারাও আক্রান্ত হয়েছিলেন। এই খুনী বাহিনীর হাতে। ওরা বলতে পারেন যে, ওরা একবার আক্রান্ত হয়েছেন। ওরা আইন শৃঙ্খলা নিয়ে এখানে গর্ব করছেন। খুন নারী ধর্ষন নিয়ে একটা সরকার কি ধরণের ভাণিয়াতী করতে পারে এই বিধানসভায় তার একটা উদাহরণ দিচ্ছি। মাননীয় সদস্য গোপাল দাস মহোদয়ের দুইটি প্রশ্ন ছিল ( ১ ) এখানে জুট সরকার ক্ষমতায় আসার পর এই পর্যন্ত কতটি শ্লিলতাহানি, খুন ও ডাকাতীর হামলা হয়েছে ? ( ২ ) ১লা এপ্রিল পর্যন্ত কতটি ঘটনা ঘটেছে ? এখানে তথ্য তারা দিয়েছেন ৫২ জন। যোগ করলে হয় ৮৫ জন। বিধানসভা থেকে সার্কু-লেট করা হয়েছে যে ১লা এপ্রিল থেকে ৫ মাসের খুনের সংখ্যা ১৬৯ জন। ৫ মাসে ১৬৯, আর ১৯ মাসে খুন দেখানো হয়েছে ৫২ জন। সমস্ত বিলোনীয়া বীরচন্দ্র থানায় খুন হয়েছে ১৪ জন। এখানে তথ্য দেওয়া হয়েচে। ১লা সেপ্টেমবর ১৯৮৯ ইং স্যন্দন পত্রিকা লিখছে যে মুখ্যমন্ত্রী নির্দেশ দিয়েচেন যে, যারা ৩০৭ ধারায় আটক আছে তাদেরকে জামিনে চেড়ে দেওয়ার জন্য। ১লা সেপ্টেম্বর, ১৯৮৯ ইং স্যন্দন পত্রিকায় প্রকাশিত হয়েছে। তারপরেও কি বলতে হবে, এইখানে আইন শৃঙ্খলা আছে ? এইখানে উজান ময়দানের ঘটনা, এটা কারো অজানা নয়। একজন আণ্ডার সেক্রেটারীকে দিয়ে মুখ্যমন্ত্রী দেশের সর্ব্বোচ আদালতে এফিডেভিট করেচেন যে, মুখ্যমন্ত্রী নিজে গিয়ে সাহায্য বিলি বন্টন করছেন। আমরা কোথায় আছে ? এটা আইন শৃঙ্খলা ? একটা সরকার, একজন মুখ্যমন্ত্রী সুপ্রীম কোর্টে এই ধরণের তথ্য দিলেন। এই ধরনের তথ্য আজকে সাভাকে বিভ্রান্তি করা যেতে পারে। নলুয়ায় খুনী পুলিশের সঙ্গে তাস খেলে। মুখ্যমন্ত্রী নিজে সেখানে বলেচেন, খুনীদের গ্রেপ্তার করা হবে না। এই প্রতিশ্রুতি কি তাঁরা দিতে পারবেন যে নিরপেক্ষ তদন্ত হবে। স্যার, এই সর-কারের কাচে এটা আশা করা যায় না কোন অবস্থাতেই। স্যার, সবচেয়ে লক্ষনীয় এবং নজিরবিহীন ঘঠনা হচ্ছে খুনের কেস ( রায় দেওয়া শুধু বাকী ) প্রত্যাহার করে নেওয়া হচ্ছে। হতে পারে, খুনীরা মন্ত্রীদের কাছাকাছি লোক। স্যার, বাগমায় সুনীল সরকার, বিশালগড়ের হৃদয় পাল, বিলোনীয়ার মহীতোষ চক্রবর্ত্তি এদের কেইস প্রত্যাহার হয়েচে। কংগ্রেস তো ৩২ বৎসর একটানা শাসন করে গেছে, মধ্যে বামফ্রন্টও ১০ বৎসর শাসন করেছে।

এমন একটি নজির কী দেখাতে পারবেন, যখন মামলা প্রত্যাহার করা হয়েছে।

( ভয়েসেস্ ফ্রম ট্রেজারী বেঞ্চ :— পরিমল হত্যা মামলা, গৌতম দত্ত হত্যা মামলা ) না, প্রত্যাহার করা হয়নি একটিও। শিক্ষক তাকে নাসায় গ্রেপ্তার করা হয়েছে। ধর্মনগরে থাকে, মন্ত্রীর কাছের লোক ব্যবসা ঠিক মত করতে পারছেন না; কাজেই প্রতিপক্ষকে নাসায় গ্রেপ্তার কর। যদি করতে হয়; ট্রেজারী বেঞ্চে যারা আছে তাঁদের আগে কর। গত ২ বৎসরে মানুষের উপর তাঁরা যা অত্যাচার করেছে তাতে তাঁদেরই আগে গ্রেপ্তার করা উচিত। এই রাজ্যকে তাঁর একটা জেলের কয়েদী খানায় রূপান্তরিত করছে। এর জন্য নিরাপত্তা আইন আরো বাড়িয়ে দেওয়া হল।

( ভয়েসেস্ ফ্রম অপজিশান বেঞ্চ :— আমরা বাড়াইনি। নৃপেন বাবু বাড়িয়েছেন ) কোন্ পরিস্থিতিতে বাড়ান হয়েছিল তা আপনারা জানেন। দেশে তখন কি অবস্থা চলছিল তাও আপনারা জানেন। কিন্তু আপনারা করেছেন কেন গণতন্ত্র প্রেমী হয়ে ? এটাও বলার অপেক্ষা রাখে না বীরচন্দ্রের ঘটনা। পুলিশকে আগে থেকে তৈরী করা হল। বিচারপতিকে আগাম প্রমোশন দেওয়া হল। মাননীয় মুখ্যমন্ত্রী; বিধায়ক তাঁরা গাড়ী তৈরী করে রাখলেন আসামীদের সরিয়ে আনার জন্যে। একজন ঠুটো জগন্নাথ বিচারপতিকে দিয়ে তদন্ত করানোর ব্যবস্থা করা হলো যিনি গত বিধানভা নির্বাচনে কংগ্রেসের পাক্ষে কাজ করেছিলেন। ঘৃনাভাবে সেই তদন্ত কার্য্য প্রত্যাখ্যান করলেন সেখান কার মানুষ। বীরচন্দ্র মনুতে সে দিন মানুষও সাক্ষী দেন নি, সেই তদন্ত কমিশনের কাছে হাজির হন নি। টি, এন, ভি. চুক্তি নিয়ে আপনারা এখানে গর্ব করছেন। এর বিরুদ্ধে দেশের বিভিন্ন পত্রিকায় অনেক খবর বেড়িয়েছে। এ মিজোরামের পত্রিকায় রাজীব-রাংখল-লালখানওয়ালা চুক্তির বিরুদ্ধে অনেক খবর বেড়িয়েছে। ঐ পার্লামেন্টেও এর বিরুদ্ধে কথা উঠেছে। কিন্তু রাজীব গান্ধীও একবারের জন্যও এই বক্তব্যের প্রতিবাদ করেছিলেন ?

**শ্রী সুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য পার্লামেন্ট সম্পর্কে এখানে অভিযোগ করছেন। আর মাননীয় প্রাক্তন প্রধান মন্ত্রী রাজীব গান্ধী সম্পর্কে এখানে বক্তব্য রাখছেন, যিনি এই হাউসে উপস্থিত নেই।

**শ্রী বাদল চৌধুরী :—** আমি শুধু বলেছি যে উনি প্রতিবাদ করেন নি। স্যার, বিদেশী অনুপ্রবেশকারীদের সম্পর্কে এখানে আতংক প্রকাশ করা হয়েছে। এই ষ্টেটসম্যান

পত্রিকাতে বিজয় রাংখল ইন্টারভিউ দিয়েছে যে প্রায় ১ লক্ষের মত মানুষ বাংলাদেশ থেকে এসে এ রাজ্যে আশ্রয় নিয়েছে গত কয়েক বৎসরে। ভোটার লিষ্টে তাদের নাম অন্তর্ভুক্ত করা হয়েছে। এর ফলে এ দেশের ট্রাইবেলরা শুধু ক্ষতিগ্রস্ত হবে না, এ রাজ্যের অর্থ-নীতিও বিপন্ন হবে, দেশের ভারসাম্য নষ্ট হবে। স্যার, জওহর রোজগার যোজনা চালু করা হয়েছে। সবাই জওহর লালের শিষ্য। গত বৎসর এই জওহর রোজগার যোজনায় ৪৫ লক্ষ শ্রমদিবস সৃষ্টি করা হয়েছে। এ রাজ্যে ৪ লক্ষের মত মজুর আছে। এই ৪৫ লক্ষ শ্রম দিবসে তারা কতদিন কাজ পাবে। আজকে মানুষকে অনাহারে রেখে উনারা জওহর লালের নামকে ডোবানোর ব্যবস্থা করছেন। তারপরও তারা এখানে গর্ব করছেন। সেদিন বিধানসভা অভিযানে ৫০ হাজার মানুষ অংশগ্রহন করেছে। তারা গত দুই বৎসরে আপনাদের চেহারা বুঝে ফেলেছে। কাজেই এই জনগণের নোটিশকে আপনারা মেনে নেন। নাহলে এ রাজ্যের মানুষ আপনাদেরকে ছুড়ে ফেলে দেবে। তারজন্য আপনারা তৈরী হন।

**মিঃ ডেপুটি স্পীকার :—** শ্রী ধীরেন্দ্র চন্দ্র দেবনাথ।

**শ্রী ধীরেন্দ্র চন্দ্র দেবনাথ :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, গত ২২ তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয় এখানে যে অভিভাষণ দিয়েছেন সেটাকে আমি সমর্থন করি এবং মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণের উপর মাননীয় বিরোধী দলের সদস্য মহোদয়রা যে সমস্ত সংশোধনী বিল এনেছেন সেগুলিকে আমি বিরোধিতা করছি। স্যার, মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির চরিত্র বর্ননা করে আমি এখানে কিছু বক্তব্য রাখছি। তাদের চরিত্র হচ্ছে মিথ্যা প্রচার এবং মিথ্যাটাকে জনসমক্ষে তুলে ধরা। ভাবতে লজ্জা হয়। বিগত ১০ বছর ধরে আমরা মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির নেতৃত্ব দেখেছি এ রাজ্যে। সেদিন তারা কি করেছিলেন? স্যার, আজকে এখানে মাননীয় অনিল বাবু বলেছেন জুট মিলের বিপন্ন। কারন, সেখানে আজকে উনার রামদা এবং বোমা তৈরীর ইণ্ডাষ্ট্রি নেই। তাই নাকি জুট মিলে একেবারে ধ্বংস হয়ে যাচ্ছে। মিঃ স্পীকার স্যার, গত ১০ বৎসরে মাননীয় বিরোধী সদস্যদের চেহারা দেখেছি। তখন আমরা এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছিলাম তাদেরকে যে উনারা আর সরকারে আসতে পারবেন না। কারণ ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ জনগণ আপনাদের চিনতে ভুল করেন নি তারই প্রতিশ্রুতি হিসাবে মাননীয় বিরোধী সদস্যরা সরকারে আসতে পারেন নি। আমরা যখন বিরোধী আসনে ছিলাম তখন বামফ্রণ্ট সরকারকে বার বার বলেছিলাম মণ্ডল কমিশনের রিপোর্ট কার্যকরী করার জন্য। মাননীয় স্পীকার স্যার, আজকে মাননীয়

বিরোধী সদস্য বলেছেন রাজ্যে আইন-শৃঙ্খলা নেই কিন্তু উনাদের সময় তো বিধায়ক গৌতম দত্ত, বিধায়ক পরিমল সাহাকে হত্যা করা হয়েছিল এবং বিধায়কদের সে দিন কোন নিরাপত্তা ছিল না; তাহলে কি এইটা বুঝতে হবে যে উনাদের সময়ে রাজ্যে আইন-শৃঙ্খলা ছিল ? উনারা কত জনকে করেছেন তার হিসাব দিতে পারবেন কি ? ৮০ সনের জুনের দাঙ্গায় ১৪ হাজার লোককে খুন করা হয়েছিল। স্যার, নির্বাচনের পরে দেখেছি মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির নেতারা ভি, পি সিংয়ের ঘন্টা বেঁধে বোম ফুটিয়েছে। বাইরে থেকে সমর্থন, হঠাৎ দরজা খুলে দেবে। মাননীয় স্পীকার স্যার, উগ্রপন্থীর নায়ক কারা ছিলেন ? ঐ দশরথবাবু, নৃপেনবাবু, গণমুক্তি পরিষদ তাদের সংগে যোগ দিয়েছিলেন। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির তারা যদি ক্ষমতায় আসতে পারে তাহলে একটা সরকার গঠন হবে, সেটা হবে উগ্রপন্থীর সরকার। সেই উগ্রপন্থীর সরকার খতম হয়ে গেল, আর দশরথবাবু, নৃপেনবাবুর মাথাটা খারাপ হয়ে গেল। খুন বন্ধ হয়ে গেল। তাদের মাথাটা খারাপ হয়ে গেল। আবার আরম্ভ করেছিল টি. এস. এল. এফের নাম দিয়ে। আমরা দেখেছি সেখানে অনিল বাবুর শিষ্যও আছে। যারা আত্মসমর্পন করবে তাদের কমিউনিষ্ট পার্টি করলে কিছু দেওয়া হবে। সব কমিউনিষ্ট। আপনাদের সময় শেষ হয়ে আসছে। মাননীয় স্পীকার স্যার, ওরা বলছেন কারেন্টের খুঁটি নাকি দেওয়া হচ্ছেনা. সব বন্ধ করে দিচ্ছে। তাদের লজ্জা হওয়া উচিত। বামফ্রন্টের আমলে একটা গ্রামে ২ টা খুঁটি দিয়েছে; গ্রাম শেষ হয়ে গেল। সি, পি, আই (এম) এর বাড়ীতে ৩২ টা খুটি দেওয়া হয়েছে। আজকে ওরা দরদী হয়ে গেছেন। পাপে বাপকেও ছাড়ে না। আপনাদের সময় শেষ হয়ে আসছে। আগামী ইলেকশানে অনিলবাবুও আসতে পারবেন কিনা সন্দেহ আছে। সিমনা নির্বাচন দেখেছেন ত ? জনগন কি রায় দিয়েছেন ? গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত হয়ে এসেছেন আমাদের বিধায়ক। আপনারা আপনাদের সময়েতে ঋণমেলার বিরোধিতা করেছিলেন। এখন বলছেন ঋণমেলা পায়না। কার জন্য বলেছেন ? আপনাদের জন্য বলছেন ? বলুন আপনাদের কার লাগবে. আমরা দেব। আপনারাত ঋণমেলার বিরোধিতা করেছিলেন। আমরা বলেছিলাম ঋণমেলা দেব, আমরা দিয়েছি। কংগ্রেস যা বলে তাই করে। খুনের নায়ক কারা আমরা জানি। যেই মাত্র খুনের নায়ক হবে তখন নৃপেনবাবুর মাথায় নানা রকম বুদ্ধি খেলে, তাকে বিধানসভার সদস্য করা। এইযে তেলিয়ামুড়ার বিধায়ক জীতেন সরকার উনার নামে এখনও কেইচ আছে। যেইমাত্র যাবজ্জীবন কারাদণ্ডের হবে মনে করলেন,

এম, এল, এ, শীপ দাঁড় করিয়ে দিলেন। খগেন্দ্রবাবু উনি ত উগ্রপন্থীর নায়ক। রসিরাম বাবুর কথা ত বলেই লাভ নেই। মান্দাইত কেটে শেষ করেছেন। আমাদের ভাবতে লজ্জা হয়; আপনারা যে কি করে মুখটা দেখান। অনিলবাবুর কথা ত বলেই লাভ নেই। আপনি হলেন ১ নম্বরের রিগিং মাষ্টার। ইলেকশানের পরে আপনার ভোটের বাক্স পাওয়া যায় না। ৩ দিন পরে ভোটের বাক্স পাওয়া গেছে। আর তা না হলে এইবারই অনিলবাবু বিধানসভায় আসতে পারতেন না। আবার কংগ্রেস রিগিং করে বলে চিৎকার দেয়। এই রাজ্যের মানুষ আর সি, পি, এম চায়না। এইযে মাছের পোনা; ভাবতে লজ্জা হয়, বি, ডি, সি, তে আমরা ধরেছি। আমি তখন ছিলাম বিরোধী দলের সদস্য। পোনা গিয়াছিল ৮০ হাজার, উনি চক্রান্ত করে তখন একজন সি, পি; এমের প্রধানের পুকুরে সব পোনা ফেলে দিয়াছেন। আমরা বিচার দিয়েছিলাম ওনার কাছে। এই মাছ নিয়ে বিক্রী করে সমস্ত টাকা আত্মসাৎ করে দিয়েছেন। লক্ষ লক্ষ টাকা এভাবে আত্মসাৎ করেছেন।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য রাজ্যপালের ভাষণের উপর সীমাবদ্ধ রাখুন।

**শ্রী ধীরেন্দ্র চন্দ্র দেবনাথ :—** মিঃ স্পীকার স্যার, এখন ওনারা বলছেন যে চাকুরীতে বর্তমানে কোন নীতি নাই। বামফ্রন্টের আমলে কি নীতি ছিল? শিক্ষিত বেকারদেরকে আপনারা ওভার এইজ করে দিয়েছেন; মৃত বলে ঘোষণা দিয়েছেন। আমরা তখন এই বিধানসভায় বলেছিলাম যে বামফ্রন্ট যাদেরকে মৃত বলে ঘোষণা করেছিল আমরা তাদেরকে জীবিত করব। আমরা তাদেরকে চাকুরী দিয়েছি স্যার। বহু মায়ের আপনারা সতীত্ব নষ্ট করেছেন।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য মাননীয় রাজ্যপালের ভাষণের উপর সীমাবদ্ধ রেখে আপনার বক্তব্য রাখুন।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য আপনি মাননীয় রাজ্যপালের ভাষণের উপর সীমাবদ্ধ রেখে আপনারা বক্তব্য রাখুন।

**শ্রী ধীরেন্দ্র চন্দ্র দেবনাথ :—** মিঃ স্পীকার স্যার, আমরা, এস. টি ও এস, সি দেরকে চাকুরী দেব। আমাদের খাদি বোর্ডের আমি চেয়ারম্যান সেখানে এস, টি ও এস, সি দের রোটার না মেনে ৮ জন বাঙালীকে আপনারা চাকুরী দিয়েছেন। আবার বলছেন ট্রাইবেল দরদী।

এই সরকার রোষ্টার মেনে চাকুরী দিচ্ছে। মিঃ স্পীকার স্যার, আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ.

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী গোপাল চন্দ্র দাস।

**শ্রী গোপাল চন্দ্র দাস** ( শালগড়া ) :— মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন. তার সাথে আমি একমত হতে পারছিনা। এই রাজ্যের মানুষের যেসব বাস্তব সমস্যা সেগুলির কোন উল্লেখ এখানে নাই। মাননীয় রাজ্যপাল তাঁর ৫৭ নং অনুচ্ছেদে বলেছেন। মাননীয় রাজ্যপালের ভাষণের ৫৭ নম্বর অনুচ্ছেদে বলা হয়েছে "সংবিধানের ষষ্ঠ তপশীলের ব্যাখ্যা অনুযায়ী গ্রাম পরিষদ ও অন্যদিকে পঞ্চায়েতের ভূমিকা সম্পর্কে সিদ্ধান্ত গ্রহনের পর এবং গ্রাম পরিষদ কর্তৃক পঞ্চায়েত ও ষষ্ঠ তপশীলে প্রদত্ত উভয় কার্য্য সম্পাদনের সম্ভাব্যতা যথাযথ ভাবে পরীক্ষা করার পর ১৯৯০ সালের মধ্যে পঞ্চায়েত নির্বাচনও অনুষ্ঠীত হবে।"

স্যার, কিন্তু আমরা দেখেছি যে এই জোট সরকার ক্ষমতায় এসেই প্রথমে যেটা করলেন সেটা হচ্ছে— এই রাজ্যের সমস্ত নির্বাচিত যে পঞ্চায়েতগুলি ছিল সেগুলিকে তারা ভেঙ্গে দিলেন। এবং স্যার, শুধু তাই নয় এই পঞ্চায়েতগুলিকে ভেঙ্গে দিয়ে সেসমস্ত জায়গায় তাদের দলীয় লোকদের দিয়ে তাদের পেটোয়া লোকদের দিয়ে উন্নয়ন কমিটির নামে লুঠপাট কমিটি গঠন করেছেন। এবং সেই লুটপাট কমিটির নেতারা পঞ্চায়েতে এক বিরাট দুর্নীতির আখড়া গড়ে তুলেছে এবং আমরা দেখেছি যে আর, এল. ই. জি. পি. এস, আর, ই, পি, এবং এমন কি নতুন যে জহর যোজনা চালু করা হয়েছে সেসব যোজনার জন্য যে সামান্য কিছু টাকা পয়সাও সেখানে যাচ্ছে সেগুলি সাধারণ মানুষ যারা লেবার যাদের লেবার কার্ড রয়েছে তাদের হাতে দেওয়া হচ্ছে না-তাদের কোন কাজ দেওয়া হচ্ছে না।

স্যার, আমরা দেখেছি এই পঞ্চায়েতগুলির যে ফেমিলি রেজিষ্টার সেখানে সমস্ত বাংলাদেশী লোকদের নাম ঢুকিয়ে দেওয়া হয়েছে এবং সেখানে যারা এই দেশের নাগরিক, ৩০ | ৪০ বছর এখানে বসবাস করছেন-তাদের সিটিজেনসিপ কার্ডও রয়েছে-সেখানে তাদের নাম কেটে দেওয়া হচ্ছে। কারণ তারা নাকি বামফ্রন্টের কর্মী-তাদের নাম কেটে দিচ্ছো এবং এই ব্যাপারে তাদের বিরোদ্ধে শত শত অভিযোগ রয়েছে - সে সকল অভিযোগের কোন তদন্ত হচ্ছে না, তাদের বিরোদ্ধে কোন বিচার নেওয়া হচ্ছেনা।

স্যার, আমরা আরো দেখেছি রেশন কার্ড নবীকরনের ★ ★ ★

**শ্রীজওহর সাহা** ( অনারেবল মিনিষ্টার অব্ ষ্টেট ) :— পয়েন্ট অব্ অর্ডার স্যার, আমাদের এখন নতুন কার্ড দেবার জন্য প্রাথমিকভাবে বিভিন্ন পঞ্চায়েতগুলিতে সার্ভে করছেন। নতুন রেশন কার্ড এখানো গভার্ণমেন্ট প্রেস থেকেও বের হয়নি। সুতরাং নতুন রেশন কার্ড দেবার কোন প্রশ্ন এখানে আসে নাই। অথচ এখানে মাননীয় সদস্য বলছেন যে, তাঁর কাছে প্রমান রয়েছে যে-নতুন রেশন কার্ড দেওয়া হচ্ছে এবং তার বিনিময়ে কার্ড পিছু টাকা পয়সা নেওয়া হচ্ছে বিনা রসিদে। এইটা এই সরকারের বিরোদ্ধে তাদের অপপ্রচার। এটা সম্পূর্ণ অসত্য কথা। এরা জনগণ থেকে সম্পূর্ণ বিচ্ছিন্ন। এটা তাদের কথা থেকেই বুঝা যায়।

**শ্রী গোপাল চন্দ্র দাস** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়

**শ্রীজওহর সাহা** ( রাষ্ট্র মন্ত্রী ) :— স্যার, উনি যে কথাটা বলেছেন, আমি চেলেঞ্জ দিচ্ছি। যে পত্রিকায় এটা বেড়িয়েছে সেই পত্রিকায় প্রতিবাদ পত্র দেওয়া হয়েছে। কাজেই উনি এটা প্রমাণ করুন। উনি এটা প্রমাণ না করতে পারলে বিধানসভা থেকে পদত্যাগ করবেন কিনা ? আর আমিও বলে রাখছি যে, আমি যদি প্রমাণ না করতে পারি তাহলে আমিও এই বিধানসভা থেকে পদত্যাগ করব।

**শ্রী সমীররঞ্জন বর্মন** ( মন্ত্রী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয় এটা একস্পানসড্ করা হউক। উনি বলেছেন যে এটা আমি পত্রিকায় দেখেছি। **This is very bad Precedent.**

**মিঃ স্পীকার** :— উইদ্ আউট গিভিং এনি এবিডেনস্। আত্মসাতে কোন অভিযোগ এবং কারও সম্পর্কে কিছু বলা ঠিক হবে না। এট ইজ্ একস্পানস্ড্।

**শ্রী গোপাল দাস** :— মাননীয় স্পীকার স্যার, পত্রিকা থেকে কোটেশান করা যায় এবং এটা রেফার করা যায়।

**মিঃ স্পীকার** :— হ্যাঁ, তা করতে পারেন। কিন্তু আগে বলেছেন যে, মন্ত্রীরা টাকা আত্মসাৎ করেছেন। এবং সংগে জড়িত আছেন।

**শ্রী সমীররঞ্জন বর্মণ** ( মন্ত্রী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি পরিস্কার বলেছেন যে, উনার সম্পুর্কে সুনির্দিষ্ট অভিযোগ আছে। এবং আমি সেটা দিচ্ছি। পরে আবার উনি এখানে এসমস্ত কথা বলছেন।

* * * Expunged as Ordered by the Chair.

মিঃ স্পীকার স্যার, আমি নির্দিষ্ট পত্রিকার কথাই এখানে বলছি। গত ১২ই জানুয়ারী ডেইলী দেশের কথা পত্রিকায় পরিষ্কার অভিযোগ আনা হয়েছে। তিনি আই; কে রায়ের বাড়ী ৫ লক্ষ টাকা দিয়ে কিনেছেন। হরিদাস মুখার্জির বাড়ি ২০ লক্ষ টাকা দিয়ে কিনেছেন। নিজের নামে নয়। বেনাম দিয়ে কিনেছেন। এটা স্যার, কোটেশান করা যায়। এটা গণতান্ত্রিক সম্মত।

**শ্রী সুধীররঞ্জন মজুমদার ( মুখ্য মন্ত্রী ) :** - পয়েন্ট অব অর্ডার স্যার, উনি নিজেই বলেছিলেন যে উনি ডকুমেন্টস্ দিবেন। এখন উনি বলছেন যে উনি পত্রিকায় দেখেছেন। তাহলে ডকুমেন্টস্ যখন দিতে পারেন নাই, সেটা এক্সপানগুড্ করা হউক্।

**শ্রী সমর চৌধুরী ( ধনপুর ) :**— স্যার, এই খবর সম্পর্কে সরকারের কোন বক্তব্য নেই

**শ্রী সুধীররঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :**— স্যার, যে পত্রিকাটির কথা উনি বলেছেন সেই পত্রিকায় আমরা কোন প্রতিবাদ দিলে ছাপায় না। সেজন্য আমরা সেই পত্রিকাটিতে প্রতিবাদ পত্র দেওয়া বন্ধ করে দিয়েছি। সেজন্যই সারা ত্রিপুরার মানুষ এই পত্রিকাটিকে বলেন— 'ডেইলি মিছা কথা'।

**শ্রী গোপাল দাস :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই জোট সরকার সম্পূর্ণ দুর্নীতি-গ্রস্ত হয়ে পড়েছে। সে কারনেই রাজ্যের হাজার হাজার মানুষ ২২ শে জানুয়ারী বিধানসভা অভিযান করেছিলেন। দাবী ছিল যে, এই সরকারের আর ক্ষমতার থাকার অধিকার নেই এবং অবিলম্বে তাঁদেরকে পদত্যাগ করতে হবে।

**মিঃ স্পীকার :**— প্লীজ, সীট্ ডাউন। টাইম ইজ ওভার।

**শ্রী গোপাল দাস :**— স্যার মাত্র এক মিনিট সময় দিন আমাকে। মাননীয় অধ্যক্ষ মহোদয়; আমি আমার ২-৩ টি ঘটনার কথা উল্লেখ করতে চাই। আমরা লক্ষ্য করেছি গত ১৯ | ১২ | ৮৯ ইং তারিখে আমার এলাকায় মুড়া বাড়ীতে পুলিশের উপস্থিতিতে বামপন্থী কর্মীদের কিভাবে হেনস্থা করা হয়েছে। সেখানে এ এস, আই, বিমল দত্তের উপস্থিতিতে কংগ্রেস ( ই ) সমাজ বিরোধীরা তার বাড়ী আক্রমণ করে এবং মানিক দে; আসাম থেকে এসেছিল, তার আত্মীয়, তাকে আক্রমণ করা হলো এবং তাদের উপর মিথ্যা মামলা সাজানো হল। হরাতে এক সংখ্যালঘু মুসলিম সম্প্রদায়ের বাস, সেখানে রাত্রে সেই মুসলমান লোকটাকে না পেয়ে তার মাকে নির্যাতন করে মারপিট করা হল এবং তার বাড়ীর অন্যান্য লোকজনকে গ্রেপ্তার করা হল। কাজেই এই অত্যাচার মানুষ বরদাস্ত করবে না। সেজন্যই এই সরকারের পদত্যাগ করতে হবে। এটা ত্রিপুরার মানুষের দাবী। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :**- অনারেবল মিনিষ্টার শ্রী রবীন্দ্র দেববর্মা।

**শ্রী রবীন্দ্র দেববর্মা ( রাষ্ট্র মন্ত্রী ) :**— মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, এই ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, তাকে আমি সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি।

রাজ্যপালের ভাষণে পিছিয়ে পড়া অনগ্রসর ত্রিপুরার লোক এবং বামফ্রন্ট শাসনের দীর্ঘ দশ বছরে যে সমস্ত লোক আরও পিছিয়ে পড়েছেন, সেই শাসনের সময়ে পাহাড়ী বাঙালী দাঙ্গায় যারা আরও অত্যাচারিত হয়েছিন এবং যে অরাজকতার সৃষ্টি হয়েছিল, সেটা দূর করে ত্রিপুরার ২৩ লক্ষ লোকের স্বার্থে প্রগতিশীল কাজ করার জন্য বর্তমান সরকার যে পদক্ষেপ নিয়েছেন রাজ্যপালের ভাষণে পরিষ্কার তার উল্লেখ রয়েছে। বিরোধী দলের সদস্যরা বলেছেন যে এই ভাষণে কিছুই উল্লেখ নেই। হ্যাঁ, এই ভাষণে ১৯৮০ সনের জুন মাসের দাঙ্গার উল্লেখ নেই। এটা নিশ্চয়ই থাকার কথা নয় এবং সারা ত্রিপুরা রাজ্যের মানুষ তাঁদের শাসনে যে রকম হতাশাগ্রস্ত হয়ে পড়েছিলেন নিশ্চয়ই তারও উল্লেখ নেই।

বিরোধী দলের সদস্যরা নির্বাচনে রিগিং-এর কথা উল্লেখ করেছেন। যখন উনারা ক্ষমতায় ছিলেন তখন ডিস্ট্রিক্ট কাউন্সিলের নির্বাচনের কথা মনে পড়ে। তখন বিরোধী কংগ্রেস (আই) — টি; ইউ, জে, এস, ১৩ টি সীট পেয়েছিল। তখন সেই সময়ের মুখ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন যে অশুভ শক্তির হাতে ক্ষমতা চলে যাচ্ছে। তারপর দুটি সীট তখনও ঘোষণা করার বাকী ছিল। তখন আমাদের পোলিং এজেন্টদের মার পিট করে ভোট কেন্দ্র থেকে বের করে দেওয়া হয়। তখন আমি উপস্থিত ছিলাম। তারপর আমি কোন রকমে পালিয়ে আত্মরক্ষা করি। ডিস্ট্রিক্ট কাউন্সিলের বর্তমান চেয়ারম্যান তখন যে কেন্দ্রে দাঁড়িয়েছিলেন, সেই কেন্দ্রের একটি পোলিং বুথে ৭২৭ টি ভোট কাষ্টিং হয়। তার মধ্যে ৭২৬ টি পান সি, পি; এম এবং একটা পেয়েছিল যুব সমিতি। তারমানে আমাদের দুই জন এজেন্ট ছিল। তাদের মধ্যে একজন আমাদের ভোট দিয়েছিল। অন্যজন তাদের দিয়েছিল। বাকী যারা বাইরে ছিল তারা কেউ দেয় নি। এটা কি বিশ্বাসযোগ্য ? এবার কি হয়েছে ? করবুকে ইচ্ছা করে ঝগড়া লাগানোর জন্য একটা ছোট ছেলেকে আমাদের পোষ্টারের উপর পোষ্টার লাগাবার জন্য পাঠিয়ে দিল সি, পি, এম। তাকে যখন জিজ্ঞাসা করলাম কেন সে এমন করছে ? তখন সে তেরা তেরা কথা বলতে শুরু করল। এরপর যদি কোন রকম অপ্রীতিকর ঘটনা ঘটত তা হলে তারা বলার সুযোগ পেত যে একজন মন্ত্রীর সামনে কি করে সেই ছেলেটা মার খেল। অর্থাৎ কোন কারণে সে যদি আঘাত পায়, তখন তারা স্বাভাবিক ভাবে বলবেন যে একজন মন্ত্রী হয়ে কি করে আমার ছেলেকে মারধোর করতে গেল। এবার কিন্তু পরিকল্পিত ভাবে আপনারা সেটা করেছেন। সেদিন আপনাদের পুলিং বুথের অফিস থেকে কি পাওয়া গিয়েছে— দা, কোদাল, তীর, ধনুক, ক্যারেটি করার জিনিস, এবং সাবল, আর সেই সাবলের মাথায় লাল ফ্লেগ লাগিয়ে সাবল কাঁধে নিয়ে পাহারা দিচ্ছে। তা দেখে আমি বি; এস, এফ-কে খবর পাঠালাম, বি. এস. এফ গিয়ে তাদের জিজ্ঞাসা করলো, এই কি ব্যাপার ? তারা উত্তর করলো এটা আমাদের কালচার, স্যার, এভাবে প্রতিটি জায়গায়, ওরা পাহাড় অঞ্চলে রিগিং করেছে। আর তা হলে আপনারা যে কথা বলছেন যে আগের বার পূর্ব আসনে আপনারা ৪২ হাজার ভোটে জিতেছেন; এবার কি করে সেখানে মহারাজা জিততে পারে। কিন্তু আপনারা যদি এবার আগের মত রিগিং না করতেন, তাহলে তো আপনারা এক লক্ষ ভোটে ডিফিট খেতেন। পশ্চিম ত্রিপুরা আসন

সম্পর্কে আপনারা বলছেন যে এবার ১ লক্ষ ৬৬ হাজার হয়ে গেল কি করে, তা আপনারা বুঝতে পারছেন না। বুঝবেন কি করে ? সেই বুঝবার ক্ষমতা যে আপনারা হারিয়ে ফেলেছেন। এই সরকার ক্ষমতায় আসার পর ত্রিপুরা রাজ্যের মানুষের ভবিষ্যৎ দেখিয়ে দিয়েছে তাই এই রাজ্যের মানুষ তাদের মধ্যে আস্তা ফিরে পেয়েছে এবং তারা এই সরকারকে সমর্থন করছেন এবং আস্থা নিয়ে তারা এবার তাদের পছন্দের প্রার্থীকে ভোট দিয়েছেন। আর সেজন্যই আপনারা বলছেন ১ লক্ষ ৬৬ হাজার কি করে হল, সেটা আপনারা বুঝতে পারছেন না যেখানে নাকি আগে আপনারা ৩৩ হাজার ভোটে জিতেছিলেন। এটা হতে পারে, কারন জনসাধারণ আজকে আর আপনাদের পক্ষে নেই। এরপর, গত ইলেক্শানের সময়ে আপনাদের গুরুদেব পশ্চিম বঙ্গের মুখ্যমন্ত্রী সল্ট লেইক স্টেডিয়ামে কি বলেছেন, সেটা আপনাদের জানা আছে কি ? উনি বলেছেন যে আমরা সাইন্টিফিক পদ্ধতিতে রিগিং করার পর যদি কেউ সেটা ধরতে না পারে, তাহলে আমাদের কি করার আছে ? এতে কি বুঝা যায় না, যে উনারাই রিগিং মাষ্টার এবং উনারাই রিগিং করে থাকেন ? আজকে ১/২ বৎসর নয়, স্বাধীনতার পর থেকে ৩৭ | ৪০ বৎসর ধরে কংগ্রেস দেশ শাসন করে আসছে, রিগিং শব্দ তো তখন কারও জানা ছিল না, আপনারাই তো এই রিগিং শব্দ মানুষকে শিখিয়েছেন। এই ত্রিপুরা রাজ্যেও তো কংগ্রেসী শাসন ছিল, তখন তো এই রাজ্যের মানুষ রিগিং শব্দটা কি জানতো না ? আপনারা সরকারে এসে গত ১০ বছরে ত্রিপুরা রাজ্যের মানুষকে এই রিগিং শব্দটা শিখিয়েছেন। আর কি করে রিগিং করতে হয় সেটাও শিখিয়েছেন। তারপর আপনারা এখানে ল এ্যাণ্ড অর্ডারের কথা বলছেন, এটা কি; না এই রাজ্যে নাকি আইন শৃঙ্খলা নেই। এই আইন শৃঙ্খলা বলতে কোনটা বুঝায়— এখানে বাদল বাবু উল্লেখ করেছেন এবং বলেছেন যে গত ১৯ মাসে এই রাজ্যে নাকি ৫২ জন খুন হয়েছেন। আপনাদের কি এটা মনে আছে ? যে ১৯৮৭ সালে আপনারাই এই বিধানসভায় তথ্য দিয়েছিলেন যে এক সালে নাকি ১২০ জন খুন হয়েছে, সেই আপনাদের আমলেই। আর এই সরকারের আমলে যদি ১৯ মাসে ৫২ জন খুন হয়ে থাকে তাহলে তো আপনাদের আমলের তুলনায় অনেক কম খুন হয়েছে। আমরা অবশ্য বলছি না যে খুন হওয়া উচিত, খুনের রাজত্ব যাতে বন্ধ করা যায়, তার চেষ্টা আমরা করছি। কিন্তু আসল কথা হল, আপনারা যতদিন থাকবেন, ততদিন খুন খারাপি চলতেই থাকবে। কারণ আপনারা নিজেরা খুনে বিশ্বাসী, আপনারা খুনীকে পছন্দ করেন এবং খুনীকে আশ্রয় দেন। আমরা কিন্তু এই খুন দমন করার চেষ্টা করছি এবং আগামী দিনে যাতে একটি খুনও না হয়, সেই চেষ্টাই আমরা চালিয়ে যাচ্ছি। তাই আপনাদের কাছে আমার অনুরোধ যে আপনারা খুনের রাজত্ব পরিত্যাগ করুন। আপনাদের আমলে এই রাজ্যে ১৯৮০ সালের জুনের দাঙ্গায় ৪ হাজার খুন হয়েছে, কিন্তু আমরা মনে করি এবং এই রাজ্যের মানুষ জানে যে এর সংখ্যা আরও বেশী। আপনারা তো সেই সময় পাকিস্থানের ভুট্টোর মত আমাদেরকে ফাঁসি দেওয়ার জন্য একটা ট্রাইবিউন্যাল গঠন করে ছিলেন, এমন একটা ব্যবস্থা করেছিলেন যাতে আমরা ঐ ট্রাইবিউন্যাল ছাড়া অন্য কোন কোর্টের কাছে না যেতে পারি, এমন কি আমরা

যাতে কারো কাছে আপিল পর্যন্ত না করতে পারি। ( বিরোধী পক্ষ— এসব কথা ঠিক নয়, আপিলের ব্যবস্থা ছিল )। আগে তো শুনুন, আপনারাই তো এসব করেছিলেন, এখন অস্বীকার করলে কি হবে, ত্রিপুরার মানুষ সেটা জানে। রুমানিয়ার মেস্কোকে যে ভাবে ধরা হয়েছে, সেভাবে তো আপনারাও আমাদের ধরতে চেয়েছিলেন। কিন্তু ত্রিপুরা রাজ্যের মানুষ সচেতন, স্যার, তারা গরীব হতে পারে, অশিক্ষিত হতে পারে, কিন্তু তারা মূর্খ নয়। ওরা এসব জানে বলেই; আজকে ওরা আপনাদের সরিয়ে দিয়েছে এবং ভবিষ্যতেও আরও সরিয়ে দেবে। কেননা, আপনারা তো ২ দিন আগে বলেছেন, 'নৃপেন বাঁচাও' এরপর বলেছেন দশরথ বাঁচাও, এখন বলছেন এ, ডি, সি, বাঁচাও। তারপর, হয়তো একদিন এই বিধানসভায় এসে বলবেন পদত্যাগ করো, কিন্তু কি কারেণ ? ১৯৮০ সালের জুনের দাংগায় আপনারা পদত্যাগ করেন নি কেন ? এই রাজ্যে সেই সময়ে হাজার হাজার মানুষের অস্তিত্ব ছিল না। তখন তো আপনারাই ক্ষমতাকে আঁকড়ে ধরে রেখেছিলেন। আজকের যিনি প্রধান মন্ত্রী, বিশ্বনাথ প্রতাপ সিং; তিনি তদকালে উত্তর প্রদেশের ডাকাতদের পর্যন্ত দমন করতে পারেন নাই, সেই কারনে তো তিনি নিজেই উত্তর প্রদেশে মুখ্যমন্ত্রীর পদ থেকে পদত্যাগ করেছিলেন। আমি জিজ্ঞাসা করতে চাই, সেই দিন কি আপনাদের নৃপেন বাবু পদত্যাগ করেছিলেন ? এতবড় খুনখারাপির ঘটনা করেও নৃপেনবাবু পদত্যাগ করলেন না কেন ? এখন ত্রিপুরা রাজ্যে শান্তি ফিরে এসেছে। বিধানসভার সামনে ওরা বিশৃঙ্খল অবস্থার সৃষ্টি করেছিল। বাদলবাবু এটাকে বলছেন গাড়ী অপেক্ষা করার জন্য এই ঘটনা হয়েছে। ইট, বরাক বাঁশের বড় বড় লাঠি নিয়ে তারা এই তাণ্ডব করছে। উনি এখানে বলেছেন যে, না এখানে গাড়ী অপেক্ষা করার জন্য তামসা করছে। আপনার পার্টির সমর্থকদেরকে বলুন এই বিশৃঙ্খল অবস্থা চলতে দেওয়া হবে না। মাননীয় স্পীকার স্যার; এরপর উনারা আরও বলছেন, একটা রেওয়াজ তুলেছেন যে কেন্দ্রে রাজীব গান্ধীর পতন। আমরা তো দুটো লোকসভার আসন এবং সিমনা আসনেও জয়লাভ করেছি। কিন্তু বিজয় উৎসব করলো ওরা। আমরা যারা পরীক্ষায় পাশ করে, যারা ইলেকশনে জিতে বিজয় উৎসব তারাই করে। কিন্তু পরাজিতরা বিজয় উৎসব করতে শুনি নি। কেন্দ্রে ১৯৭৭ সালে একবার জনতা পার্টি এসেছিল। আর এইবার এসেছে। কিন্তু সি, পি, আই ( এম ) তো আসেনি। বগল বাজায় কেন ? একটা গল্প মনে পড়ছে স্যার, একবার এক কেবলা ফূর্তি করছে। কারণ জিজ্ঞাসা করলে বললো মামার ঘোড়া চড়ে কি মজা, কি মজা। জিজ্ঞাসা করা হল তুই কোন সময় ঘোড়া চড় নাই, তুই কি করে মজা বুঝলে ? বললো মামা তো চড়ছে। ওদের অবস্থাও হয়েছে তাই। কেরালায় যেখানে সি, পি, আই ( এম ) এর বড় ঘাটি ছিল সেটা ধুয়ে মুছে গেছে, তামিলনাড়ুতে ধুয়ে মুছে গেছে। সেটা বলছেন না কেন ? এখন আছে একমাত্র পশ্চিমবঙ্গে সেটাও গায়ের জোরে রাখা হয়েছে। ঠিকবে না। বিদেশে কি হচ্ছে ? পুলাণ্ড, হাংগেরী, চেকোশ্লোভাকিয়া, পূর্ব জার্মানী এবং রোমানিয়া। এটা আপনাদের কেডার বাহিনীকে বুঝান। মাননীয় স্পীকার স্যার, উনারা বলছেন যে, আমরা নাকি কংগ্রেসের লেজ। আমি জিজ্ঞাসা করি আপনারা কার লেজ ? আপনারা কার লেজ ? কারো না কারোর লেজ ত হবেনই। অতএব, এই কথা আর বলবেন না। আজকে এখানে আপনারা ট্রাইবেলের এনইসিসের কথা বলছেন। আজকে ট্রাইবেল, ট্রাইবেল করছেন। ট্রাইবেলদের জন্য চোখের জল ফেলছেন। যখন বিপদে পড়েন তখন দশরথবাবু। দশরথবাবুকে তখন দেবতা

ভাবেন। দশরথবাবুর মুখে কৃষ্ণ দর্শন করেন। দশরথবাবুকে ছাড়া হবে না। কিন্তু মুখ্য-মন্ত্রীর বেলায় তিনি উপযুক্ত নন; তিনি অসুস্থ। কাজেই সরিয়ে দাও। উপজাতি নয়, নয়। একটা কক্-বরকে কথা আছে,

"হাতায় কৌরাগ" ভামনা ফুরুকায়,
কামাদি চৌরাইরগ' কামাদি চৌরাইরগ'।
মালা ফান গীনাং চানা' ফুরুকায়।
থাংদি চৌরাইরগ' থাংদি ॥

( শক্ত পাহাড়ের গায়ে যখন কাজ করার দরকার হয়, তখনই যুবক যুবতীদের আমন্ত্রণ জানানো হয়। আবার যখন শক্তিশালী শূকর মেরে খাওয়ার আয়োজন করা হয়, তখনই যুবক যুবতী-দের চলে যাওয়ার জন্য বলা হয় )।

উপজাতিকে সব সময় কাছে রাখেন। যখন ভাগ হবে তখন কিন্তু উপজাতি আর নাই। এটা আমরা দেখেছি ছামনুতে; সেই গোবিন্দ বাড়ীতে, সেই খেদা ছড়াতে, সেই গণ্ডাছড়াতে। যখন আধাহারে, অনাহারে উপজাতি মানুষ আর থাকতে না পেরে আসাম, মিজোরামে চলে গিয়েছিল সেই সব উপজাতি মানুষ এই সরকারের আমলে আবার ফিরে এসেছে। মিঃ স্পীকার স্যার, চাকুরীর ব্যাপার উনারা বলছেন। আমি বলতে চাই, অভিরাম বাবু ( বর্ত্তমানে উনি আর নেই; মারা গেছেন। তবু বলতে হয় ) যখন কো-অপারেটিভ মিনিষ্টার ছিলেন সে আমলের একটি চিত্র তুলে ধরতে চাই। কনজিউমার্স ষ্টোর্স, সেখানে ২০০ থেকে ২৫০ জন কর্মচারী আছেন। তার মধ্যে মাত্র ২ জন আছেন ক্লাস ফোর। বামফ্রন্টের আমলে ১৮৫ জনকে নিয়োগ করা হয়েছিল। তার মধ্যে একজন মাত্র উপজাতি আছেন। এইত তাদের উপজাতি দরদীর নমুনা। কনজিউমার্স ষ্টোর্স কিংবা আইতরমায় উপজাতি থাকতে পারে না? শুধু মাত্র উপজাতিই ১ জন আছেন। তফসীলী জাতির কিন্তু একজনও নেই স্যার, এটা নাম এস, সি, এস, টি, দরদী? নিজেদের পার্টির ক্যাডারদের ঢুকিয়ে তছনছ করার চেষ্টা। আজকে আমরা আইতরমায় ৩১ লক্ষ টাকা লাভ করেছি। ওদের আমলে ৬ লক্ষ টাকার লস হয়েছিল। যে সময় আমরা ক্ষমতায় আসি এবং এই ২২ মাসে সেখানে ৩১ লক্ষ টাকা লাভ করি। আজকে এটাকে নষ্ট করার জন্য, বানচাল করার জন্য আন্দোলনের হুমকি দিচ্ছেন। ২ জন কর্মীকে সাসপেণ্ড করার পরিপ্রেক্ষিতে ২১ শে জানুয়ারী থেকে ধর্মনগরে ডাক দিয়েছেন। এটা আপনারা করবেন না। অফিসারকে মারধোর করেছে, এজন্য সাসপেণ্ড করা হয়েছে। তাদেরকে তো আমরা মাথায় তুলে নিয়ে নাচতে পারি না। স্যার, আমার বক্তব্য আর দীর্ঘ করতে চাই না, শেষ করার আগে আমি বলব, সারা ভারতবর্ষের যে চিত্র; সারা পৃথিবীর যে চিত্র, জোট সরকারের যে সমস্ত কার্য্য-কলাপ, উন্নয়নের জন্য যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করা হয়েছে, মানুষের মনে যে ভবিষ্যতের আশার আলো ঢুকাতে পেরেছে এটা ধ্বংস করবেন না। সহযোগিতা করুন, দেখবেন, এতে আপনাদের মঙ্গল হবে। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার :—** অনারেবল মেম্বার শ্রী সুকুমার বর্মন।

**শ্রী সুকুমার বর্মন** ( নলছড় ) ঃ— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল মহোদয় এই বিধানসভায় যে ভাষণ রেখেছেন সেটার সহিত আমি একমত হতে পারছি না। কাজেই বিরোধীতা করে আমি আমার বক্তব্য শুরু করছি। মাননীয় রাজ্যপালের ভাষণের ৪০ নং ও ৪৩ নং প্যারায় বলা হয়েছে, সরকার মৎস্য চাষ ও সমবায় আন্দোলনের ক্ষেত্রে বিশেষ গুরুত্ব আরোপ করেছেন। স্যার; আমি একটি উদাহরণ দিয়ে প্রমান করছি যে; সরকার এ ব্যাপারে কিছুই করছেন না। বামফ্রন্ট সরকারের সময়ে এই ত্রিপুরা রাজ্যে মৎস্য চাষী এবং সমবায়

( যাদের মাছের উপরই জীবন ও জীবিকা নির্ভর করত ) তাদের জন্য ১০৮ টা সমবায় সমিতি তৈরী করে সেগুলির মাধ্যমে তাদের হাতে জলাশয় তুলে দেওয়া হয়েছিল।
স্যার, আমরা দেখেছিলাম বামফ্রন্ট সরকারের আমলে ১০৮ টা সমবায় সমিতি ছিল এবং সেই সমবায় সমিতিগুলির হাতে জলাশয় তুলে দেওয়া হয়েছিল, জাল দেওয়া হয়েছিল, মাছের পোনা দেওয়া হয়েছিল। এই ভাবে তাদেরকে স্বয়ং সম্পূর্ন করে তাদের একটা ইনকামের ব্যবস্থা করে তাদের পরিবারগুলিকে বাঁচিয়ে রাখা হয়েছিল। কিন্তু আজকে এই জোট সরকার ক্ষমতাসীন হবার পর আমরা দেখেছি এই সমস্ত সমিতিগুলিকে ভেংগে দিয়েছে। সেখানে যে নির্বাচিত কমিটিগুলি ছিল, সেই কমিটিগুলিকে ভেংগে দিয়ে নিজেদের মনোনীত লোকদেরকে সেখানে বসিয়েছেন। আজকে জেলেদেরকে সাবসিডি দেওয়া হচ্ছে না, জাল, সুতো ইত্যাদি দেওয়া হচ্ছেনা না মাছের পোনা কিছুই দেওয়া হচ্ছে না। যে সমস্ত কোপারেটিভগুলি বামফ্রন্টের আমলের মাছ চাষ করত, তাদের হাতে যে সমস্ত জলাশয়গুলি ছিল, সেগুলি তাদের হাত থেকে কেড়ে নেওয়া হয়েছে। আজকে সেই সমস্ত পরিবারগুলি বিপন্ন। আর যে সমস্ত মনোনীত কমিটিগুলি করা হয়েছে, আজকে তারা লুন্ঠের রাজত্ব সৃষ্টি করেছে। স্যার, আগরতলায় ফিসারী এপেক্স কোপারেটিভ সোসাইটি নামে একটা তৈরী করা হয়েছিল। উদ্দেশ্য তার অন্তর্ভুক্ত যে সমস্ত কোপারেটিভগুলি আছে সেগুলিকে এই কোপারেটিভ সোসাইটি ইত্যাদি ভাবে সাহায্য করবে এবং ত্রিপুরা রাজ্যে যে মাছের চাহিদাও পূরণ করবে। আমরা এও দেখেছি এই কোপারেটিভের মাধ্যমে চাকমা শরণার্থীদেরকে শুটকী মাছ সাপ্লাই করা হত, মৎস্য জীবিদেরকে ভুর্তুকীতে সুতো, জাল, মাছের পোনা; চুন, খৈল ইত্যাদি সাপ্লাই করত। কিন্তু এই জোট সরকার ক্ষমতাসীন হবার পর চাকমা শরনার্থী এবং এ রাজ্যের গরীব মৎসজীবিদেরকে কিছুই সাহায্য করছে না। এবং তার যে নির্বাচিত কমিটি ছিল সেটাকে ভেংগে দিয়ে নিজেদের মনোনীত লোকদের হাতে সেটা তুলে দেওয়া হয়েছে যারা বোম্বে, মাদ্রাজ-এর সঙ্গে মাছের ব্যবসার ট্রাংজেকশান করছে সেই মনোরঞ্জন দাস, অর্জুন দাস দের। যার ফলে আজকে গরীব মৎসজীবিরা জাল, সুতো, মাছেরপোনা, চুন, খৈল কিছু পাচ্ছে না। সরকার এই এ্যাপেকস কোপারেটিভকে যে ভুক্তকী দিত, সেই ভুক্তকী দিয়ে তারা গরীব মৎসজীবিদেরকে মাছের পোনা সাপ্লাই করত। কিন্তু আজকে কিছুই সাপ্লাই করা হচ্ছে না। আজকে ত্রিপুরা রাজ্য তেমন মাছের চাষ হচ্ছে না। স্যার, রুদ্রসাগরে একটা কোপারেটিভ সোসাইটি ছিল যখন বামফ্রন্ট সরকার ক্ষমতায় ছিল। তখন সেই জলাশয়ে মাছের জাঁক করা হত এবং আজকেও করা হয়। তখন সেই জাঁক থেকে কুইন্টালে মাছ আসত। কিন্তু আজকে ১০ কে, জি, মাছও আসে না। যত হিসাবে দেখানো হচ্ছে যে লক্ষ লক্ষ টাকা মাছের পোনা উৎপাদন হচ্ছে। স্যার, রুদ্রসাগরে আজকে দুই বৎসর অতিক্রান্ত হয়ে গেল কোন নির্বাচনের ব্যবস্থা করা হচ্ছে না। লক্ষ লক্ষ টাকা চুরি করা হচ্ছে কিন্তু কোন আউট করা হচ্ছে না। বামফ্রন্ট সরকারের আমলে প্রতি বছর সেখানে সাধারণ সভ্যদের কাছে হিসবা দাখিল করতে হত। কিন্তু আজকে এই দুই বৎসর অতিক্রান্ত হয়ে গেছে একটা সাধারণ সভাও করা হয় নি। রুদ্রসাগর কোপারেটিভের মাছ ধরার জাল ছিল এবং সেই জাল দিয়া যারা মাছ ধরে দিত তাদের ওয়েজ দেওয়া হত। আজকে সেই জাল যে কোথায় চলে গেছে তার কোন খুঁজ নেই। নৌকাগুলিও কোথায় চলে গেছে তারও কোন হদিশ নেই। গরীব মৎশ্যজীবিদেরকে ভর্তুকীতে সাহায্য করার জন্য সরকার থেকে টাকা দেওয়া হয়, কিন্তু তারা নিজেদের ব্যবসার স্বার্থে সে টাকা খরচ করছেন না।

মিঃ ডেপুটি স্পীকার স্যার, রুদ্রসাগর কো-অপারেটিভের চেয়ারম্যানের জন্য গাড়ী ভাড়া করা হয়েছে কিন্তু আমরা দেখছি গত লোকসভার ইলেকশানের সময় কংগ্রেসী কর্মীরা সেই গাড়ী ব্যবহার করেছেন ইলেকশানের কাজের জন্য। সমিতির উন্নয়নের কাজের জন্য সেই গাড়ী ব্যবহার করা হয়নি। যদি হিসাব করা যায় তাহলে দেখা যাবে ৩৪ হাজার টাকা গাড়ী ভাড়া দিতে হয়েছে।

শ্রী রসিক লাল রায় (সোনামুড়া) :— পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য যেটা বলেছেন উনারা বছরে একবার কো-অপারেটিভের হিসাব নিকাশ করতেন কিন্তু আজ পর্যান্ত সেই সমস্ত কো-অপারেটিভের কোন হিসাব নিকাশ দেওয়া হয়নি এবং অডিটও করা হয়নি।

শ্রী সুকুমার বর্মণ ঃ— মাননীয় সদস্য যেটা বলেছেন সেটা সম্পূর্ণ অসত্য।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য আপনার সময় শেষ আপনি বসুন।

শ্রী সুকুমার বর্মণ ঃ— মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমাকে এক মিনিট সময় দিন। কৃষিজীবিদের উন্নতির জন্য যে অর্থ খরচের কথা উনারা বলছেন সেখানে আমরা দেখছি সেটা ধ্বংসের দিকে নিয়ে যাচ্ছেন। তাই স্যার, রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য এখানেই শেষ করলাম।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রী রসিরাম দেববর্মা।

শ্রী রসিরাম দেববর্মা (মান্দাই বাজার) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল গত ২১শে জানুয়ারী, ১৯৯০ইং এই বিধানসভায় যে ভাষণ রেখেছেন সেই ভাষণের সঙ্গে আমি এক মত হতে পারছি না। কারণ উপজাতিদের উন্নয়নের সম্পর্কে এখানে যা বলা হয়েছে তার একটুও কার্য্যে পরিনত করা হয়নি। আমরা দেখেছি এই সরকার প্রতিষ্ঠিত হওয়ার সঙ্গে সঙ্গে অটোনোমাস ডিষ্ট্রিক কাউন্সিলকে দুর্ব্বল করার জন্য এবং ভাঙ্গার জন্য নানা ভাবে চেষ্টা করা হচ্ছে। ১৯৯০ সালের অটোনোমাস ডিষ্ট্রিকট কাউন্সিলের জন্য ৪৯ কোটি, ৩৪ লক্ষ টাকা রাজ্য সরকার অনুমোদন দিয়েছিলেন কিন্তু সেই টাকার মধ্যে আজকে জানুয়ারী মাসের ২৪ তারিখ এখন পর্য্যন্ত সেই টাকার মধ্যে মাত্র ২২ কোটি, ৯৮ লক্ষ, ৩১ হাজার, ২৪০ টাকা দেওয়া হয়েছে মাত্র। ২৬ কোটি, ৩৫ লক্ষ, ৬৮ হাজার, ৭৬০ টাকা এখনও এ, ডি, সি পাননি। বৎসর শেষ। রাজস্ব খাতে ৩ কোটি ৮৪ লক্ষ টাকা পাওনা। তার মধ্যে মাত্র ৩৮ লক্ষ ১৫ হাজার টাকা দেওয়া হয়েছে।

**শ্রী নাগেন্দ্র জমাতিয়া** (মন্ত্রী) :— পয়েন্ট অব অর্ডার স্যার, এইখানে এ, ডি. সির বাজেট নিয়ে বিতর্ক চলেনা। কারণ এই হাউসে এ, ডি, সির বাজেট নিয়ে আলোচনার কোন সুযোগই নাই। আমরা এর কোন জবাবই দিতে পারবনা। স্যার, আপনি উনাকে বুঝিয়ে বলুন এ, ডি, সির বাজেট নিয়ে এখানে বিতর্ক করার কোন সুযোগই নাই। রাজ্যপালের ভাষণে এইটার কোন উল্লেখ নাই।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখুন।

**শ্রী নাগেন্দ্র জমাতিয়া** (মন্ত্রী):— এইখানে আমাদের আরও গুরুত্বপূর্ণ আলোচনার বিষয় আছে। কিন্তু উনি সময় নষ্ট করছেন। এইগুলি আলোচনার মধ্যেই আসেনা।

**শ্রী রসিরাম দেববর্মা** ঃ— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এ, ডি, সি যাতে টাকা খরচ করতে না পারে, আপনারা সবাই জানেন এ, ডি, সির নিজস্ব মেশিনারী নাই রাজ্য সরকারের মেশিনারী দিয়েই তাদের কাজ করতে হয়। পশুপালন বিভাগে যে টাকা এ, ডি, সিকে দেওয়া হয়েছে পশ্চিম ত্রিপুরায় ১৪ লক্ষ ৬৮ হাজার।

**শ্রী নাগেন্দ্র জমাতিয়া** (মন্ত্রী) :— পয়েন্ট অব অর্ডার স্যার, যেটা নিয়ে আলোচনার সুযোগ নাই, সেটা নিয়ে আলোচনা করা হবে কিনা সেটা জিজ্ঞাসা করতে চাই। এইটা বলা যেতে পারে রাজ্য সরকারের কি ভূমিকা, এর সঙ্গে পলিসি কি এইগুলি বলুন। এইখানে অংকের হিসাব নিয়ে আলোচনার কোন সুযোগই নাই।

**শ্রী রসিরাম দেববর্মা** ঃ— স্যার, এ, ডি, সির টাকা খরচের হিসাব ওরা চাইতে পারে কিনা ? এইটা সম্পূর্ণ স্বশাসিত সংস্থা।

**শ্রী দ্রাউ কুমার রিয়াং** (মন্ত্রী) :— পয়েন্ট অব অর্ডার স্যার, এ, ডি, সি কি ত্রিপুরা রাজ্যের বাইরে, না ভারতবর্ষের বাইরে ? নিশ্চয়ই এ, ডি, সির কাছে রাজ্য সরকারের হিসাব চাওয়ার অধিকার আছে। যেহেতু রাজ্য সরকার টাকা দেয়। কেন্দ্রীয় সরকার যদি রাজ্যে সরকারের কাছে হিসাব চাইতে পারে, তেমনি রাজ্য সরকারও এ, ডি, সির কাছে টাকার হিসাব চাইতে পারে। তারা ব্লকের মাধ্যমে খরচ করতে পারে না। তারা শিক্ষকের মাধ্যমে খরচ করে।

**শ্রী সমর চৌধুরী** (ধনপুর) :— এ, ডি, সি সংবিধানের তৈরী। কাজেই সেটা রেফারেন্স হিসাবে আসতে পারে।

**শ্রী রসিরাম দেববর্মা ঃ—** কৃষকদের কৃষির উন্নতি জন্য রাজ্যপালের ভাষণে বলা হয়েছে। কৃষি উৎপাদনের মূল সত্ব হল জল। সেই জলের জন্য বামফ্রন্টের আমলে যে সমস্ত ডিপ-টিউব-ওয়েল, লিফট ইরিগেশান করা হয়েছিল সেটা এখনও চালু করা হয় নাই।

মিঃ ডেপুটি স্পীকার ঃ— মাননীয় সদস্য টাইম ইজ ওভার আপনার বক্তব্য কনক্লুড করুন।

**শ্রী রসিরাম দেববর্মা ঃ—** এই সমস্ত কারণে রাজ্যপালের এই যে অসত্য ভাষণ সেটাকে সমর্থন করতে পারিনা এবং বিরোধী দলের সদস্যরা যে সংশোনীগুলি এনেছেন এইগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

মিঃ ডেপুটি স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রী ফয়জুর রহমান।

**শ্রী ফয়জুর রহমান (কৃত্তি) :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ২২ তারিখ মাননীয় রাজ্যপাল এই জোট মন্ত্রী সভার তৈরী করা একটা বক্তব্য এখানে রেখেছেন সে ভাষণকে আমি সমর্থন করতে পারছি না। কারণ এই ভাষণে ত্রিপুরার ২৪ লক্ষ মানুষের সমস্যা সম্পর্কে কোন উল্লেখ নেই। এই ত্রিপুরা রাজ্যের সংখ্যালঘুদের মান-সম্মান ও নিরাপত্তার অভাবের কথা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। সারা রাজ্যের মধ্যে গণতন্ত্রপ্রিয় মানুষরা লক্ষ্য করছেন যে সংখ্যালঘু মানুষকে মন্ত্রীরা খুন করছেন। মাননীয় মন্ত্রী সমীর বর্মণ বিশালগড়ে গত লোকসভা নির্বাচনের সময় সংখ্যালঘু অংশের মানুষ মসজিদ মিয়াকে খুন করার নেতৃত্ব দিয়েছেন। বর্তমানে হাইকোর্টে তার মামলা চলছে। তার পরে সংখ্যালঘুদের একমাত্র যে সাংবিধানিক অধিকার এই ত্রিপুরা রাজ্যের মধ্যে বামফ্রন্টের আমলে প্রতিষ্ঠিত হয়েছিল। ওয়াকফ বোর্ড, যে ওয়াকফ বোর্ডের মাধ্যমে সংখ্যালঘুদের উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকার পদক্ষেপ নিয়েছিল, এই সরকার ক্ষমতায় আসার পর সম্পূর্নরূপে অচল করে দিয়েছে। আজকে এই অংশের মানুষ দারুণ দুর্দশার মধ্যে দিন যাপন করছেন। বামফ্রন্টের আমলে যারা মুসলমান ছাত্র তারা বুকগ্র্যান্টস পেয়েছে, টাইপেণ্ডের টাকা পেয়েছেন। এই টাকা পাওয়ার পর ছাত্রদের মধ্যে একটা উৎসাহ হয়েছিল। আগরতলা, কৈলাসহর, উদয়পুর বিভিন্ন জায়গায় ওয়াকফ বোর্ডের মাধ্যমে রেষ্ট হাউজ হয়েছিল। আগরতলার শিবনগরে ১০ লক্ষ টাকা খরচ করে রেষ্ট হাউজ করা হয়েছিল। আজকে সেটাকে নষ্ট করে দেওয়া হয়েছে। এই আগরতলা শহরে রাজ্যের বিভিন্ন মহকুমা থেকে বিলোনীয়া, ধর্মনগর, সোনামুড়া, সাব্রুম প্রভৃতি জায়গা থেকে যেসব ছাত্ররা আগরতলায় আসত তাদেরকে থাকার জন্য ব্যবস্থা করে দেওয়া হয়েছিল।

তারপর রাজ্যের বিভিন্ন মহকুমা ধর্মনগর, কৈলাসহর, সোনামুড়া প্রভৃতি থেকে যখন আগরতলায় আসে উচ্চ শিক্ষা লাভের জন্য— তাদের থাকার জায়গা এখানে আগে পাওয়া যেত না। কিন্তু বামফ্রন্ট সরকার প্রথম ভারতবর্ষের মধ্যে একমাত্র রাজ্যে এই ত্রিপুরা যেখানে এম, এল, এ, হোষ্টেলকে সংখ্যালঘু ছাত্রদের অন্য ছাত্রাবাস করে দিয়েছেন। আছে অন্য কোন রাজ্যে ? বাম-ফ্রন্ট সরকার এবং ওয়াকফ বোর্ড সিদ্ধান্ত নিয়েছিলেন যে আরও একটা ছাত্রীবাস করতে। কিন্তু জোট সরকার আসার পর সেটা আর হয় নাই। এমনকি তারা ওয়াকফ বোর্ডকেও অচল করে দিয়েছে আর ছাত্রীবাস হওয়ার তো আর কোন আশাই নাই। এই হলো অবস্থা।

তারপর হজ কমিটি এই রাজ্যে যারা সংখ্যালঘু মুসলিম যারা মক্কাতে যাওয়া হজে যাওয়ার সময় ভীষণ অসুবিধা ভোগ করতো কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে এই হজ কমিটি গঠন করে ভারতবর্ষের বিদেশ মন্ত্রকের সঙ্গে যোগাযোগ করে এই রাজ্যের হজ ছাত্রীদের হজে পাঠানোর ব্যবস্থা করেছিলেন। সঙ্গে মেডিক্যাল টিম দিয়েছিলেন এবং তাদের নিরাপত্তার ব্যবস্থা করে-ছিলেন। কিন্তু আজকে কোথায় ? তা বন্ধ হয়ে গেছে।

তারপর মোক্তব মাদ্রাসা এই সমস্ত গভার্ণমেন্ট-ইন-এইড রুলস ১৯৮৩ তে চালু করে মাদ্রাসার শিক্ষকদের প্রাইমারী স্কেল এ বেতনভাতা দেবার ব্যবস্থা করেছিলেন। কিন্তু এই জোট সরকার ক্ষমতায় আসার পরে একজনও মোক্তব মাদ্রাসার শিক্ষক বেতনভাতা পেয়েছে এমন কোন নজীর নেই।

তারপর চাকুরীর ক্ষেত্রে এই জোট সরকার ক্ষমতায় আসার পরে মুসলিম ছেলেমেয়ে একজনও চাকুরী পায় নাই। বামফ্রন্ট সরকার যে অফার দিয়েছিলেন তাও বাতিল করে দেওয়া হয়েছে জোট সরকার ক্ষমতার আসার পরে। একটা বিকলাঙ্গ মেয়ে আমার এলাকার মধ্যে আছে সে অফার পেয়েছিল কিন্তু জোট সরকার ক্ষমতায় আসার পরে সে অফারটা বাতিল দেওয়া হলে সে মেয়েটি মানসিক ভারসাম্য হারিয়ে মারা যায়। ধর্মনগরে তার নাম হচ্ছে রোশনা বেগম। তারপর শরীফা খাতুন তাকে— তাদের চাকুরী দেওয়া হয়েছিল এডুকেশনে কিন্তু তার অফারটাও বাতিল করে দেওয়া হয়েছে। তারপর ফুলবাড়ী মাদ্রাসা, ধর্মনগর, মাননীয় অধ্যক্ষ মহোদয়ের এলাকা— সেখানে মাননীয় শিক্ষামন্ত্রী গিয়েছিলেন এবং সেখানে তিনি কি প্রতিশ্রুতি দিয়েছিলেন ? মাননীয় অধ্যক্ষ মহোদয় আজ পর্য্যন্ত দরজা খুলেছেন- সংখ্যালঘুদের শিক্ষা আপনারা চাননা। এই রাজ্যের সংখ্যালঘু মুসলিম যারা রয়েছেন তাদের কি এই রাজ্যে থাকার অধিকার নাই।

তারপর আজকে সংখ্যালঘুদের মধ্যে যারা কংগ্রেস করেন তাদের মধ্যেই একজন কংগ্রেসী নেতা ধর্মনগরের আবদুল হাফিজ খাঁ তিনি নিরাপত্তার জন্য ধর্মনগরের মহকুমা শাসকের কাছে একটা পিটিশন দিয়েছেন এবং একখানা আমাকেও দিয়েছেন স্থানীয় এম, এল, এ, হিসেবে। এই তার

পিটিশন আমার কাছে আছে— আপনি বললে স্যার, এইটা আপনার কাছে দিতে পারি। তার দুইটা মেয়ে অষ্টম শ্রেণীতে পড়ে প্রত্যকরায় হাইস্কুলে। এই মেয়েগুলি স্কুল থেকে বাড়ী ফেরার পথে গুণ্ডারা তাদের অপহরণ করে নিয়ে যাওয়ার চেষ্ট* করেছিল। এই কংগ্রেস নেতা মহকুমা শাসকের নিকট পিটিশন দিয়েছেন তার পরিবারের নিরাপত্তার জন্য। এই হলো অবস্থা। তারপর পুলিশী নির্য্যাতন মাননীয় অধ্যক্ষ মহোদয় আপনি আমার পাশাপাশি এলাকার লোক।

  

**মিঃ স্পীকার** ঃ— এখানে স্পীকার সম্পর্কে যেসব বক্তব্য রাখা হয়েছে দিজ ওয়ার্ডস্ উয়িল বি একস্পাঞ্জড্।

**শ্রী ফয়জুর রহমান** ঃ— এই বলে আমি এইটার বিরোধিতা করে এবং বিরোধী দলের সদস্যদের পক্ষ থেকে যে সংশোধনী মোশান এসেছে সেগুলিকে সমর্থন করে আমার বক্তব্য এখানেই করছি।

**মিঃ স্পীকার** ঃ— মাননীয় সদস্য শ্রী সুনীল চৌধুরী।

**শ্রী সুনীল কুমার চৌধুরী** (সাব্রুম) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ প্রস্তাবকে বিরোধিতা করে আমি কিছু বলছি। আমাদের বামফ্রন্টের পক্ষ থেকে যে সমস্ত সংশোধনী এসেছে, তাকে আমি পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি।

এই রাজ্যে দূর্নীতির অভিযোগ এনে ৭০৪টি পঞ্চায়েতকে ভেঙ্গে দেওয়া হয়েছে। এতে আমি অত্যন্ত আশ্চর্য হয়েছি। ২৩ মাস অতিক্রান্ত হয়ে গেল অথচ একটা অভিযোগ এখন পর্য্যন্ত একজনও সাজা পেয়েছেন এটা এখনও জানতে পারলাম না। পঞ্চায়েত এবং পৌরসভা ভেঙ্গে দেওয়া হল দূর্নীতির জন্য। অথচ বিগত ২৩ মাসের মধ্যে একটিও অভিযোগ প্রমাণ করতে পারেননি। এই কথাগুলি রাজ্যপালের ভাষণের মধ্যে নেই।

এই রাজ্যের চা-বাগানগুলির অবস্থাটা বর্তমানে কি হয়েছে? এই রাজ্যে বেশ কিছু চা-বাগান ছিল। সেই বাগানগুলির অর্থনৈতিক অবস্থা ভেঙ্গে পড়ার কারণে সরকারকে রুগ্ন বাগান বলে ঘোষনা করতে হয়েছিল। তারপর সরকার এগুলি নিয়ে গেলেন। সরকার কো-অপারেটিভ করে সেগুলি চালু করার চেষ্টা করেছিলেন। তৎকালীন বামফ্রন্ট সরকার তা করেছেন। কিন্তু আমরা এখানে দেখতে পাচ্ছি যে, একটা একটা করে কো-অপারেটিভ চক্রান্ত করে ভেঙ্গে দেওয়া হচ্ছে। যেগুলি আপনারা ভাঙ্গতে পারেন নি সেগুলি নিয়ে কোর্টে মামলা চলছে। আর আপনারা যেগুলি

* * * Expnuged as ordred by the chair.

নিয়েছেন, সেগুলি নিয়ে আপনারা সেখানে কি করেছেন ? তৈরী করেছে উন্নয়ন কমিটি। তারপর অবস্থাটা কি করলেন ? আমার এলাকাতে একটি ছোট চা বাগান আছে। তার নাম ছোট বিল। ১ লক্ষ চারা লাগিয়ে সেটি চালু করলেন। এখন সেখানে সব ফাঁকা। ধুসর অবস্থায় সেই বাগানটি পড়ে আছে। সব শুকিয়ে গেছে। কাজেই আমাদের এটা বুঝতে হবে যে, উন্নয়নের জন্য কোন মানসিকতা আপনাদের নেই লুটপাট কমিটি সব আপনারা করেছেন। সব লুটপাট করছে।

আর একটা কথা আমি বলছি। ল্যাম্পস করা হয়েছিল। গ্রামীণ অনুন্নত শ্রেণীর লোকদের জন্য। গরীব জাতি-উপজাতি মানুষদের জন্য। এই ল্যাম্পসের উদ্দেশ্য তাদের হাতে নিত্যপ্রয়োজনীয় সামগ্রী পৌছে দেওয়া। তাদের উৎপাদিত সামগ্রী ক্রয় করে বাজারে নির্দিষ্ট দামে বিক্রি করার লক্ষেই এটি গড়ে উঠেছিল। এভাবে তাদের সহায়তা করার জন্য। আপনারাই বলেন না আজকে এই অবস্থার জন্য দায়ি কে ? আজকে রেশনটা পর্য্যন্ত পান না। হাজার হাজার অভিযোগ। পূর্ব সাক্রুম, গাঁওখোলার লোকেরা একবার নয়, দুইবার তিনবার করে এস. ডি. ও'র কাছে অভিযোগ জানিয়েছেন যে, তারা রেশন পাচ্ছেন না। তারপর উন্নয়ন কমিটির যিনি চেয়ারম্যান, তাকে রেশন শপ দেওয়া হল। আর তিনি সব খেয়ে লুটপাট করে সব শেষ করে বসে আছেন। আর জনসাধারণ সেখানে কিছুই পাচ্ছেন না। এখানে রাজ্যের মুখ্যমন্ত্রী একটা লোক সম্পর্কে বলছেন যে, তিনি নাকি ব্যবসায়ী। একটা প্রফেশানের মধ্যে আছে তাকে বলা হচ্ছে ব্যবসায়ী। এরকমই সব বলা হয়। আজকে এখানে রিগিং হয়েছে। এটা অস্বীকার করতে পারেন না। আমেথি, সেখানে ৯৭টি কেন্দ্রে পুনরায় নির্বাচন করতে হয়েছে। এটা একবার চিন্তা করে দেখেছেন কি যে,কি জিনিষ আপনারা এনেছেন দেশে। এটা সবলতার লক্ষণ নয়, এটা দুর্বলতার লক্ষণ। এজন্য আপনারা এখানে ত্রিপুরা রাজ্যে তিনটা লোককে খুন করলেন। এরকম করে যতই চেষ্টা করুন লোককে বিভ্রান্ত করা যাবে না। এই সমীর বাবু, সুধীরবাবু যারা নাকি রিগিং-এর নেতৃত্ব দিয়েছেন তারা একবার চিন্তা করে দেখুন যে এটা সরলতার লক্ষণ নয়। কাজেই এখানে যে সংশোধনী এসেছে তাকে সমর্থন করে এবং রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তাকে বিরোধিতা করে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় সদস্য শ্রী মাখনলাল চক্রবর্তী।

**শ্রী মাখনলাল চক্রবর্তী** (কল্যাণপুর) **ঃ—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে গত ২২ তারিখে রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তার বিরোধিতা করে এবং আমার দলের পক্ষ থেকে যে সংশোধনী গুলি এসেছে সেগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি।

স্যার, এই রাজ্যপালের ভাষণ একটা কাগজের বাঘ। ত্রিপুরার বাস্তব পরিস্থিতির সঙ্গে এই

ভাষণের কোন মিল নেই। ২৩ মাসের এই সরকার আজ দেউলিয়া। প্রশাসনে লাল বাতি জ্বলছে। আজকে নিয়োগ বন্ধ, সমস্ত কাজকর্ম বন্ধ। এমন কি পত্রিকা খুললে দেখা যায় জুট মিলের কর্মীরা বেতন পাচ্ছেন না। ১৭ টা ইট ভাট্টা বন্ধ হওয়ার মুখে। তাতে হাজার হাজার শ্রমিক বেকার হওয়ার মুখে। হাজার হাজার তাঁতী যারা কাপড় বুনেন তাদের তাঁত বন্ধ হওয়ার মুখে, বিক্রয় কর দেওয়া হচ্ছে না। এই পরিস্থিতির মধ্যে রাজ্যপালের ভাষণে এখানে বলছেন তাঁরা যে অনেক উন্নতি হয়েছে। গত ২২ তারিখে মুখ্যমন্ত্রী বলেছেন যে ওভার ড্রাফট ৮৬ বার কাটা হয়েছে এবং ১০ লক্ষ টাকা সুদ দেওয়া হয়েছে। এটা কার স্বার্থে। আজকে বৃদ্ধদের বৃদ্ধভাতা বাড়লো না, শ্রমিকের মজুরী বাড়লো না। স্কুলগুলিতে টিফিন বন্ধ হয়ে রয়েছে। মন্ত্রীরা হিল্লী দিল্লী করছেন জনগণের টাকায়। জনগণের টাকা নিয়ে ছিনিমিনি খেলছেন। রাজ্যপালের ভাষণে তিনি স্বীকার করেছেন যে এই রাজ্যে আয় বা সম্পদ বাড়াবার জন্য কিছু কর বৃদ্ধি করা হচ্ছে। বিদ্যুতের মাশুল বাড়ানো হচ্ছে, রিক্সা লাইসেন্স ফী বাড়ানো হচ্ছে এবং গরীব রিক্সা ওয়ালাদের এই ভাবে সর্বনাশের দিকে ঠেলে দেওয়া হচ্ছে। জিনিষ পত্রের দাম বাড়ছে। লবন তিন টাকা কিলো হয়েছে।

**শ্রী মাখন লাল চক্রবর্তী ঃ—** আজকে লবনের কে, জি ৩ টাকা, চিনির দাম ১৫ থেকে ১৬ টাকা কে, জি, তারপর আজকে রেশন সপগুলিতে চাউল নাই, আটা নাই, অন্ততঃ পত্রপত্রিকাতে তো আমরা তাই দেখছি। আজকে বলা হচ্ছে যে কৃষিক্ষেত্রে নাকি গত বছরের তুলনায় ৩০ শতাংশ উৎপাদন বৃদ্ধি পেয়েছে। আর, তা যদি হয়, তাহলে আজকে অনাহারে মানুষ মরছে কেন। দামছড়াতে কেন বুভুক্ষ মানুষগুলির উপর গুলী চালানো হল, এমন কি আজকে আমার এলাকার ঘিলাতলীতে মানুষ খাদ্যের অভাবে অনাহারে মরছে। স্যার, শুধু কি তাই, তেলিয়ামূড়া ব্লক এলাকায়, আজকে একটি সীজন্যাল বাঁধ নাই, যেখানে বৎসরে এমন সময় এ এলাকাতে বরো ফসলের চাষ হত, বামফ্রন্টের আমলে তো এ এলাকার প্রচুর সীজন্যাল বাঁধ ছিল, তাছাড়া ওভার ফ্লো তো ছিলই। স্যার, মহারানী এত বড় একটা এলাকা, সেখানে আগে অনেকগুলি সেচ প্রকল্প ছিল কিন্তু এখন সেখানেও এক ফোটা জল পাওয়া যাচ্ছে না। ওভার ফ্লোর কথা বাদই দিলাম। বিভিন্ন এলাকার মধ্যে যে সমস্ত উন্নয়ন কমিটিগুলি আছে, সেগুলি উন্নয়নের নামে শুধু লুটপাঠ করেই চলছে। কাজেই সরকারী প্রশ্রয়ে যেসব দুর্নীতি চলছে, সেগুলি বিরুদ্ধে গত ২২ তারিখে এই আগরতলা শহর দিয়ে হাজার হাজার মানুষ একত্রিত হয়ে প্রতিবাদ জানিয়েছে, সেটাই শেষ নয়, প্রয়োজনে এই সরকারের বিরুদ্ধে, সরকারের দুর্নীতির বিরুদ্ধে আরও বৃহত্তর আন্দোলন গড়ে তোলা হবে, একথা বলে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় মন্ত্রী শ্রী জওহর সাহা।

**শ্রী জওহর সাহা** (রাষ্ট্রমন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, গত ২২শে জানুয়ারী তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয় এই রাজ্যের ২৪ লক্ষ মানুষের আশা- আকাঙ্খা এবং এই রাজ্যের কংগ্রেস(ই)ও টি, ইউ, জে, এস জোট সরকারের ২৪ লক্ষ মানুষের কল্যাণের জন্য যেসব কর্মসূচী গ্রহণ করেছেন, তাকে রূপ দেওয়ার পরিপ্রেক্ষিতে যে বক্তব্য রেখেছেন, তার পরিপ্রেক্ষিতে আমাদের মাননীয় মুখ্য সচেতক শ্রী রসিক লাল রায় মহোদয় মাননীয় রাজ্যপাল মহোদয়কে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব এই হাউসের সামনে উৎথাপন করেছেন, আমি তাকে স্বাগত জানাচ্ছি এবং সেই সঙ্গে বিরোধী দলের পক্ষ থেকে যে সমস্ত সংশোধনী প্রস্তাব এসেছে, সেগুলির বিরোধিতা করে আমি এখানে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় স্পীকার স্যার, এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক কারণ বাঙ্গলায় একটা কথা প্রচলিত আছে যে পাগলে কিনা বলে, ছাগলে কিনা খায়, বিরোধী দলের তরফ থেকে যে এখানে যে বক্তব্য রাখা হয়েছে, সেটাও অনেকটা সেই রকম। তাদের অবস্থাটা এমন হয়েছে যে তারা খায় না, এমন জিনিস নেই, আবার বলতে পারে না, এমন জিনিস নেই। তারা কি একবারের জন্যও পূর্ব ইউরোপে বিশেষ করে রোমানিয়াতে কি ঘটছে, তার কথা ভাবতে পারে না। রোমানিয়ার জনগণ তো রুটির জন্য নয়, চাকুরীর জন্য নয়, সেখানকার লক্ষ লক্ষ মানুষের একটি মাত্র দাবী হল গণতন্ত্র। কিন্তু তাদের সেই দাবী সেখানকার সেসেস্কুপন্থি সরকার বা শাসকগোষ্ঠী রোমানিয়ার জনগণের গণতন্ত্রের দাবী মানতে রাজী নয়, ফলে সেখানকার হাজার হাজার নিরীহ মানুষকে সেই দাবী আদায় করার জন্য প্রাণ দিতে হয়েছে।

চীনের ঘটনা। সেখানে ছাত্র-ছাত্রীরা দুর্নীতির বিরুদ্ধে আরও বাক স্বাধীনতা পাওয়ার জন্য আন্দোলন করেছে। তারা কিন্তু চাকুরী বা কর্মসংস্থানের দাবী করে নি। তারা গণতন্ত্র-এর পক্ষে শ্লোগান তুলেছিল এবং এই অপরাধে তিয়েম্যান্সকোয়ারে নিরীহ হাজার হাজার মানুষকে প্রাণ দিতে হয়েছে। পুলানডের ঘটনা, পূর্ব জার্মানীর ঘটনা দেখে আমরা আশা করেছিলাম ভারতবর্ষের ৮০ কোটি মানুষ এই বামফ্রন্টের মার্কসবাদী দানবদের দৃষ্টি শক্তি ফিরবে, বোদয় হবে যে গণতন্ত্র কেমন জিনিস। এটার উপর আঘাত আসলে মানুষ কত বেশী সংঘবদ্ধ হতে পারে প্রতিরোধের জন্য কিভাবে এগিয়ে আসে। সোভিয়েত রাশিয়া ওদের পীঠস্থান, আমরা যাকে এতদিন শ্রদ্ধা করে আসছিলাম। যেখানে মহামানব লেনিন মানুষের শ্রদ্ধার পাত্র ছিলেন এবং তাঁর রামাবলী গায়ে দিয়ে এই ত্রিপুরা রাজ্যে বিগত দশ বছর যারা খুন সন্ত্রাস রাহাজানি করেছে তাদেরকে আমরা চিনেছি। এই সোভিয়েত রাশিয়াতে দেখা যায় আজকে আজারবাইজানে দাঙ্গা চলছে। এটা কি রাজীব গান্ধীর চক্রান্ত ? পূর্ব জার্মানীর মানুষ দেশ ছাড়া হচ্ছে, এটা কি রাজীব গান্ধীর চক্রান্ত ? পূর্ব ইউরোপের এক একটি দেশ আজকে কম্যুনিষ্ট পার্টির শহীদ বেদী তৈরী করছে। আনন্দ বাজার পত্রিকায় দেখলাম ওদের গুরু বলছেন আমরা কম্যুনিষ্ট পার্টির মূল্যায়ণ করতে পারি নি।

মাননীয় স্পীকার স্যার, আজকে ওরা ত্রিপুরার কথা বলছে যে, এখানে নির্বাচনে রিগিং হয়েছে। মাননীয় মন্ত্রী রবীন্দ্রবাবু বলেছেন যে টি, ইউ, জে, এস, এবং কংগ্রেস কর্মীদের বাড়ীর সামনে ওরা বাজী ফুটিয়েছে। ওদের দিল্লীতে নাকি সরকার হয়েছে। মাননীয় স্পীকার স্যার, রাজীব গান্ধী, ইন্দিরা গান্ধী, লাল বাহাদুর শাস্ত্রী এবং পণ্ডিত জওহর লাল নেহেরু অনেক দিন পর্যন্ত ভারতের প্রধানমন্ত্রী ছিলেন। তখন জ্যোতিবাবু এবং নৃপেনবাবুরা ধুতি পড়ে দিল্লী যাতায়েত করতেন। কিন্তু এইবার কেন্দ্রে জনতা সরকার আসার পর জ্যেঠমালানীর ধুতি যেভাবে ওদের বন্ধুরা ছিড়ে দিয়েছেন এরপর ধুতি শার্টের আর ভরসা নেই। এখন দম দম বিমান বন্দরে গিয়ে জ্যোতিবাবু এবং নৃপেনবাবুরা ধুতি খোলে পেন্ট শার্ট পড়ে দিল্লীতে যেতে হচ্ছে। ভয়টা কার জন্য ? ত্রিপুরা রাজ্যের জুট সরকারের জন্য ? ভয়টা হল রাম জ্যেঠমালানীর মত ধুতি ছিড়ে যাবে। কাজেই পেন্ট অনেক নিরাপদ। অন্ততঃ লজ্জাটা নিবারণ করা যাবে। দিল্লী থেকে এসে বলতে পারবে যে, আমার এটা ছিড়ে গেছে।

আনন্দিত কিংবা উল্লসিত হবার মত কিছু নেই। ইতিহাস কাউকে ক্ষমা করবে না। ভারতের সাম্প্রদায়িক শক্তির সঙ্গে হাতে হাত মিলিয়ে, জাত পাতের সঙ্গে হাত মিলিয়ে ভারতের ৮০ কোটি মানুষের প্রতি বিশ্বাসঘাতকতা করেছেন। যার দৃষ্টান্ত দেখছি, কাশ্মীর, পাঞ্জাবে আজকে চরম অবস্থার সম্মুখীন। আপনাদের মানুষ তাই ক্ষমা করতে পারবে না কাজেই আপনাদের ধিক্কার জানাতে হয়। কংগ্রেস দেশকে ভালবাসে। দশরথবাবু গতকাল উনার ভাষণে বলেছেন, কংগ্রেস কিছুই করেনি আমি বলব না। অনেক কিছুই করেছে। আমরা উনাকে, উনার ভাষণকে স্বাগত জানাই। এই মূল্যাযণ গ্রহণ তাঁর অনুগামীরা করলেন না এই জন্য দুঃখ হয়। যে ইন্দিরাগান্ধী প্রাণ দিলেন সাম্প্রদায়িক শক্তির বিরোধিতা করার জন্য আজকে সেই সাম্প্রদায়িক শক্তির কাছে দেশকে বিলিয়ে দিয়ে ভারতের স্বরাষ্ট্রমন্ত্রী সৈয়দ মুফতি মহম্মদ তাঁর কন্যার মুক্তির ব্যবস্থা করেছেন। এটাই কি ভারতবর্ষের আদর্শ ? ইতিহাস কাউকে ক্ষমা করবে না। ভারতবর্ষের মানুষকে এর জন্য আপনাদের জবাব দিতে হবে। মিঃ স্পীকার স্যার, এইখানে পঞ্চায়েত গ্রামোন্নয়ন এবং স্বায়ত্ব শাসনের উপর বিরোধী পক্ষ থেকে ৫টি সংশোধনী প্রস্তাব এনে মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের বিরোধিতা করেছেন। তাঁরা বলেছেন, পঞ্চায়েত ভেঙ্গে দেওয়া হয়েছে, মিউনিসিপ্যালিটির কমিটি ভেঙ্গে দেওয়া হয়েছে। কিন্তু কেন দেওয়া হয়েছে ? কারণ তার মেয়াদ এক বছর আগেই শেষ হয়ে গিয়েছিল। নির্বাচিত কমিশনাররা আগরতলা পৌরসভাকে জঞ্জালের স্তুপে পরিণত করেছেন, লক্ষ লক্ষ টাকা মিশনার আত্মসাৎ করেছেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং সরকারের অনুমোদন নিয়ে তদন্ত করার জন্য নির্দেশ দিয়েছি। এটা যদি প্রমাণিত হয়ে যায়, তাহলে দেখবেন কতজন কমিশনার

জেলের কয়েদখানায় যায়। সি. পি. আই. (এম) হলেও আইনের হাত থেকে রেহাই পাবেন না। মাননীয় স্পীকার স্যার, পঞ্চায়েত সম্পর্কে বলতে চাই যে, ভুরি ভুরি অভিযোগের ভিত্তিতে পঞ্চায়েত-গুলি ভেঙ্গে দিতে বাধ্য হয়েছি। আমরা নয়া পঞ্চায়েত ব্যবস্থায় জনগণের হাতে অধিক ক্ষমতা তুলে দেওয়ার জন্য নুতন ভাবে পঞ্চায়েত গঠন করব। বিগত দিনের পঞ্চায়েত ব্যবস্থা গ্রামীণ অর্থনৈতিক বিকাশকে স্তব্ধ করে দিয়েছে। আমরা পঞ্চায়েত ব্যবস্থাকে জনগণের কাছে নিয়ে যেতে চাই। আমরা গণতান্ত্রিক ব্যবস্থাকে মজবুত করতে চাই। এটা দুঃখের কথা, ভারতের প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী যে পঞ্চায়েত রাজ কায়েম করতে চেয়েছিলেন আমরাও সেটা কার্য্যকরী করতে চেয়েছিলাম। আমরা আশা করছি যে, আগামী কিছু দিনের মধ্যেই রাজ্যের পঞ্চায়েত এবং পৌরসভার নির্বাচন সংঘটিত করতে পারব এবং এই ব্যাপারে প্রস্তুতি নেওয়া হচ্ছে। সুতরাং আপনাদের ভয় পাবার কোন কারণ নেই। আমি অবাক হয়ে যাচ্ছি যে, মাননীয় বিরোধী দলের সদস্যরা আমাদের কমিটিগুলিকে লুটপাট কমিটি বলে অখ্যায়িত করেন। কিন্তু আমরা কোন লুটপাট করিনি, বরং আপনারাই লুটপাট করতেন। আমরা ক্ষমতাসীন হবার পর এটা বন্ধ করেছি। বিভিন্ন পঞ্চায়েত এবং পৌরসভা থেকে আপনারা যে মাসোহারা পেতেন সেটা আজ বন্ধ হয়েছে বলেই আপনাদের আক্রোশ কেন্দ্রীভূত হয়েছে আমাদের কমিটিগুলির উপর। আজ পর্য্যন্ত আপনারা কোন দৃষ্টান্ত দিতে পারেন নি কোন এলাকায় আমাদের কোন পঞ্চায়েত টাকা সরিয়েছেন। এ ব্যাপারে কোন পরিসংখ্যানই আপনারা দিতে পারেননি। গণতন্ত্রকে ওরা দেখতে পারেন না। সুতরাং আক্রমনটা কেন্দ্রীভূত হচ্ছে এই জোট সরকারের বিরুদ্ধে। স্যার, আপনার মাধ্যমে তাদের অবগতির জন্য আমি জানাতে চাই যে, ৮৯-৯০ইং সালে আমাদের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে জওহর রোজগার যোজনা এবং এস, আর, ই, পি,তে গ্রামের শ্রমজীবি মানুষের কর্মসংস্থানের জন্য আমাদের গ্রামোন্নয়ন দপ্তর ৯,১৬,৪৩ কোটি টাকায় ৪৫,২৫ লক্ষ শ্রমদিবস সৃষ্টি করতে পেরেছে। এটা আমাদের সর্বকালীন রেকর্ড। আমি জোর গলায় বলতে পারি যে, আমরা দুই বৎসরে যা করতে করেছি, বিগত ১০ বৎসরে বামফ্রন্ট সরকার তা করতে পারেননি। এছাড়া আমাদের পঞ্চায়েত দপ্তর ৭৮,৪৭ লক্ষ টাকায় এস, আর, ই, পিতে ৫,৪৭ লক্ষ শ্রমদিবস সৃষ্টি করেছেন।

**মিঃ স্পীকার :—** মাননীয় মন্ত্রী মহোদয়, আজকে আমাদের সময় শেষ হয়ে গিয়েছে। আবার আপনি আপনার অসমাপ্ত বক্তব্য রাখবেন। এই সভা আগামী ২৫শে জানুয়ারী, ১৯৯০ইং বৃহস্পতিবার বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত মুলতুবী রইল।

# PAPERS LAID ON THE TABLE

( Quesitons & Answers )

ANNEXURE— "A"

Admitted Starred Question No. 3

Name of M. L. A, :— Sri Fayzur Rahaman.

Will the Hon'ble Minister-in-charge of the Health aud Family welfare Department be pleased to state :—

## QUESTION

১) রাজ্যের হাসপাতালগুলিতে রোগীদের পথ্য বাবত কি কি খাবার দেওয়া হয়, এবং

২) দুবেলা ভাত ও টিফিন বাবত প্রতি রোগীর জন্য দৈনিক খরচ কত ?

## ANSWER

Minister In-charge of the Health & Family Welfare Department

( Name of the Minister ): **SHRI KASHIRAM REANG,**

১) হাসপাতালে রোগীদের পথ্য বাবদ ভাত, মাছ, মাংস, ডিম, ডাল, আলু, তরকারী, দুধ/গুড়, কলা ও রুটি ইত্যাদি দেওয়া হয়।

২) দুবেলা ভাত ও টিফিনের জন্য রোগী প্রতি অনুমানিক দৈনিক ১৪ টাকা ব্যয় হয়।

Admitted Starred Question No. 14

Name of M L. A. —: Sri Dipak Nag.

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family welfare Department be pleased to state :—

## QUESTION

১) চলতি আর্থিক বংসরে ৩১শে অক্টোবর পর্য্যন্ত মোট কয়টি স্বাস্থ্য কেন্দ্রের জন্য পাকা বাড়ী নির্মান করা হয়েছে, এবং

২) স্বাস্থ্য কেন্দ্রগুলির নাম সহ ব্লক ভিত্তিক হিসাব

**ANSWER**

Minister In-charge of the Health & Family Welfare Department
( Name of the Minister ): **SHRI KASHIRAM REANG,**

১) চলতি আর্থিক বৎসরে ১৫টি উপস্বাস্থ্য কেন্দ্রের জন্য পাকা বাড়ী নির্মান করা হয়েছে।

২) ব্লক ভিত্তিক হিসাব নীচে দেওয়া হইল।

| ব্লকের নাম | উপস্বাস্থ্য কেন্দ্রের নাম |
|---|---|
| আগরতলা মিউনিসিপ্যালিটি এলাকা | ভাটি অভয়নগর |
| মোহনপুর | গামছাকোবরা |
| | বড়কাঠাল |
| তেলিয়ামুড়া | রাংখল বাজার |
| | মানিক দেববর্ম্মা পাড়া |
| | ৪৩ মাইল |
| | পশ্চিম কল্যাণপুর |
| খোয়াই | গৌরাঙ্গটিলা |
| বগাফা | দেবদারু |
| ছামনু | দুর্গাছড়া |
| | করাতিছড়া |
| | সিন্ধুকুমার পাড়া |
| সালেমা | কমলাছড়া |
| কাঞ্চনপুর | নবীনছড়া |
| | রাঙ্গমছড়া |

# PAPERS LAID ON THE TABLE

( Quesitons & Answers )

Admitted Starred Question No. 16

Name of M. L. A. —: Shri Dipak Nag·

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family welfare Department be pleased to state :—

## QUESTION

১) রাজ্য সরকারের স্বাস্থ্য বিভাগের অন্তর্গত কর্মরত স্বাস্থ্য কর্মীর সংখ্যা কত,

২) এই স্বাস্থ্য কর্মীদের আরও উন্নত মানের প্রশিক্ষণ ও তাহাদের মাসিক ভাতার হার বাড়ানোর প্রস্তাব সরকারের কাছে আছে কি না,

৩) থাকিলে কবে পর্য্যন্ত তা কার্য্যকরী হবে বলে আশা করা যায় ?

## ANSWER

Minister In-charge of the Health & Family Welfare Department

( Name of the Minister ): **SHRI KASHIRAM REANG,**

১) স্বাস্থ্য দপ্তরের অধীন কর্মরত স্বাস্থ্য কর্মীর সংখ্যা নিম্নরূপ :—

Multi-purpose Worker— 740

Village Health Guide— 1837

(২ ও ৩) উক্ত স্বাস্থ্য কর্মীদের প্রশিক্ষণ ও ভাতা কেন্দ্রীয় সরকারে কার্য্যক্রম অনুসারে দেওয়া হয়। ভাতা বৃদ্ধির ব্যাপারে রাজ্য সরকারের কোন পরিকল্পনা নাই ।

Admitted Question No, 29 asked by Shri Amal Mallik, M. L. A.

Will the Hon'ple Minister-in-charge of Food & Civil Supplies Department be pleased to state :—

## QUESTION

১। শহর ও গ্রামে সমানভাবে চিনি দেওয়া হয় কিনা,

এবং

২। না হয়ে থাকিলে গ্রামে চিনির পরিমাণ বাড়ানোর কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

## ANSWER

To be replied by the Minister-in-charge of Food & Civil Supplies Department.

১। না।

২। হ্যাঁ।

Admitted Starred Question No. 37
Name of Member :— Shri Amal Mallik.

Will the Hon'ble Minister-in-charge of the Industries Department be pleased to state :—

## QUESTION

১) বিনোদীয়া মহকুমার সাড়াসীমায় শিল্পাঞ্চল গড়ে তোলার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

# PAPERS LAID ON THE TABLE
## ( Quesitons & Answers )

২) থাকিলে তারজন্য কোন অর্থ বরাদ্দ করা হয়েছে কিনা ?

**ANSWER**

১) হাঁা,

২) এখনও করা হয়নি ।

Admitted Starred Question No. 77
Name of M L. A. —: Shri Bidya Ch, Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family welfare Department be pleased to state :—

**QUESTION**

১) ১৯৮৯-৯০ইং আর্থিক বৎসরে ত্রিপুরায় মোট কতটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র খোলা হইবে এবং কোথায় কোথায় খোলা হইবে বিভাগ ভিত্তিক নাম,

২) খোয়াই বিভাগে অন্তর্গত বেহালাবাড়ীতে কোন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র খোলার পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**ANSWER**

Minister In-charge of the Health & Family Welfare Department
( Name of the Minister ): **SHRI KASHIRAM REANG,**

১) বুংনাং ও ব্রজেন্দ্রনগরের নির্মানকার্য্য শেষ হওয়ার পথে। এই জায়গা দুইটিতে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র খোলা যাইতে পারে।

২) আছে।

ANNEXURE— "B"

Admitted Un-Starred Question No. 1
Name of M. L. A. :— Shri Fayzur Rahaman.

Will the Hon'ble Minister-in-charge of the Appointment and Services Department be pleased to state :—

**QUESTION**

১। বর্তমান জোট সরকার ক্ষমতায় আসার পর কোন দপ্তরে কতজনকে চাকুরী দেওয়া হয়েছে,

২। যাদের চাকুরী দেওয়া হয়েছে তাদের মধ্যে S. C. S. T. মুসলীম, মণিপুরী সম্প্রদায়ের কতজনকে চাকুরী দেওয়া হয়েছে (দপ্তর ভিত্তিক আলাদা হিসাব) ?

**ANSWER**

Minister-in-charge of the Appointment & Services Department.

( S. R. Majumder. )
Chief Minister.

১। } তথ্য সংগ্রহাধীন আছে।
২। }

Admitted Un-starred Question No, 5 asked by Shri Matilal Sarkar, M. L. A.

Will the Hon'ple Minister-in-charge of Food & Civil Supplies Department be pleased to state :—

PAPERS LAID ON THE TABLE
( Questions & Answers )

**QUESTION**

১। বিশালগড় ব্লকাধীন কৈয়াডেপার রেশন দোকানটি বর্তমানে কোথায় অবস্থিত,

২। এই দোকানের অবস্থানটি উক্ত এলাকার জনসাধারণের পক্ষে সুবিধাজনক কিনা,

৩। উক্ত এলাকার জনসাধারণের সুবিধার্থে অবিলম্বে গ্রামের মধ্যস্থলে অথবা ইহার পূর্বের অবস্থানে নেওয়া হইবে কিনা ?

**ANSWER**

To be replied by the Minister in-charge of Food & Civil Supplies Department.

১। বর্তমানে রেশন দোকানটি শ্রী পূর্ণচন্দ্র দাস মহাশয়ের বাড়ীতে আছে।

২। দোকানটি পূর্ব্বে যে জায়গায় ছিল সেই স্থান থেকে ডিলার দোকানের নিরাপাত্তার জন্য প্রায় অর্ধ কিলোমিটার দূরে সরাইয়া নিয়া যায়। এ ব্যাপারে জনসাধারণের নিকট হইতে তাহাদেয় কোন অসুবিধা হইতেছে জানাইয়া অত্র অফিসে কোন অভিযোগ পাওয়া যায় নাই।

৩। প্রয়োজনবোধে তদন্তক্রমে এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া হইবে।

Unstarred Question No. 8
Name of Member. :— Shri Purna Mohan Tripura.

Will the Hon'ble Minister-in-charge of the Industries Department be pleased to state :—

**QUESTION**

১) ত্রিপুরায় উৎপাদিত রাবার কাজে লাগিয়ে শিল্প গড়ে তোলার জন্য সরকার কি কোন পরিকল্পনা গ্রহণ করেছেন ?

২) পরিকল্পনা গ্রহণ করে থাকলে তার বিবরণ ?

ANSWER

১) সরকারীস্তরে শিল্প গড়ে তোলার কোন পরিকল্পনা নেই।

২) প্রশ্ন উঠে না।

Admitted Un-Starred Question No. 24
Name of Member. :— Shri Badal Choudhury

Will the Hon'ble Minister-in-charge of the Industries Department be pleased to state :—

QUESTION

১) ১৯৮৯-৯০ইং আর্থিক বছরে Self Employment Scheme-এর মাধ্যমে (রাজ্য ও কেন্দ্রীয় স্কীমে) কতজন বেকারের ঋণ দেওয়ার প্রস্তাব নেওয়া হয়েছে ?

২) ১৯৮৯-৯০ইং সনের ৩০শে সভেম্বর পর্য্যন্ত কতগুলি প্রস্তাব বিবেচনা করা হয়েছে এবং কত জনকে বিভিন্ন ব্যাঙ্ক থেকে ঋণ দিয়েছেন (ব্যাঙ্ক ভিত্তিক হিসাব)।

ANSWER

১)

| | রাজ্য প্রকল্পে | কেন্দ্রীয় প্রকল্পে |
|---|---|---|
| ক) পশ্চিম ত্রিপুরা জেলা | ৭০০ জন | ২৫০ জন |
| খ) উত্তর ত্রিপুরা জেলা | ৫০০ ,, | ১২৫ ,, |
| গ) দক্ষিণ ত্রিপুরা জেলা | ৫০০ ,, | ১২৫ ,, |
| | ১৭০০ জন | ৫০০ জন |

# PAPERS LAID ON THE TABLE
## ( Quesitons & Answers )

| ২) | ব্যাঙ্কের নাম | রাজ্য প্রকল্প | কেন্দ্রীয় প্রকল্প |
|---|---|---|---|
| ক) | পশ্চিম ত্রিপুরা জেলা | ৩০শে নভেম্বর পর্য্যন্ত কোন প্রস্তাব ব্যাঙ্কে পাঠানো হয় নাই। | |
| খ) উত্তর ত্রিপুরা জেলা | এস, বি, আই— | ১১১ জন | ৬২ জন |
| | ইউ, বি, আই— | ১০৯ ,, | ৫৫ ,, |
| | ত্রিপুরা গ্রামীণ ব্যাঙ্ক— | ২১৯ ,, | × |
| | | ৪৩৯ জন | ১১৭ জন |
| গ) দক্ষিণ ত্রিপুরা জেলা | এস, বি, আই— | ৩৯ জন | ৪১ জন |
| | ইউ, বি, আই— | ১১৩ ,, | ৫৮ ,, |
| | ত্রিপুরা গ্রামীণ ব্যাঙ্ক— | ১৭১ ,, | × |
| | | ৩২৩ জন | ৯৯ জন |

ANNEXURE— "C"

Postponed Starred Question No. 258

Name of Member. —: Shri Nripen Chakraborty.

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family welfare Department be pleased to state :—

## QUESTION

১। রাজ্যে ১৯৮৯ইং সনের ৩১শে জুলাই পর্য্যন্ত মোট কয়টি কর্পোরেশন ও সিণ্ডিকেট আছে ?

## ANSWER

১। রাজ্যে ১৯৮৯ইং সনের ৩১শে জুলাই পর্য্যন্ত মোট ১১টি কর্পোরেশন আছে।

The name of the Corporations are indicated below :—

1. Tripura Road Transport Corporation.
2. Tripura Scheduled Tribe Development Corporation.
3. Tripura Hoticulture Corporation Ltd.
4. Tripura Handloom & Handicrafts Development Corporation Lte.
5. Tripura Industrial Development Corporation Ltd.
6. Tripura Small Industrial Corporation Ltd.
7. Tripura Tea Development Corporation Ltd.
8. Tripura Jute Mills Ltd.
9. Tripura Rehibililation Plantation Corporation Ltd.
10. Tripura Scheduled Caste Co-operative Development Corporation.
11. Tripnra Forest Development & Plantation Corporation Ltd`

Postponed Unstarred Question No. 23

Name of Members :— 1. Shri Nakul Das.
2. Shri Matilal Sarkar.
3, Bidya Ch Deb Barma

Will the Hon'ble Minister-in-charge of the Administrative Reaforms Department be pleased to state :—

— প্রশ্ন —

১। জোট সরকার ক্ষমতায় আসার পর ভিকুট্রিমাইজেশন কমিটির সুপারিশ ক্রমে মোট কত জনকে ফিক্‌ট পে, ডি, আর ডব্লিউ ও অন্যান্য স্কীমে চাকুরী দিয়েছেন, তাদের মধ্যে তফশিলী জাতি ও তফশিলী উপজাতির সংখ্যা কত, (দপ্তর ভিত্তিক ও শ্রেণী ভিত্তিক হিসাব)।

# PAPERS LAID ON THE TABLE
( Quesitons & Answers )

২ । কিসের ভিত্তিতে ভিক্‌টিমাইজড্‌ নির্ধারণ করা হয় ?

— উত্তর —

১ । জোট সরকার ক্ষমতায় আসার পর ভিক্‌টিমাইজেশন কমিটির সুপারিশ ক্রমে মোট ১৫৮৬ জনকে শুধুমাত্র ফিক্‌ট পে-তে চাকুরীর অফার দেওয়া হয়েছে। এদের মধ্যে তফসিলী জাতি ২৩ জন এবং তফসিলী উপজাতি ৫ জন। একমাত্র শিক্ষা দপ্তর থেকে চাকুরীর অফারগুলি দেওয়া হয়েছে।

উপরোক্ত অফারগুলির শ্রেণী ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল।

| চাকুরীর শ্রেণী | সাধারণ জাতি | | তফসিলী জাতি | তফসিলী উপজাতি |
|---|---|---|---|---|
| ১ । তৃতীয় শ্রেণী | (হায়ার সেকেণ্ডারী স্কুলের শিক্ষক, সেকেণ্ডারী স্কুলের শিক্ষক ও প্রাইমারী স্কুলের শিক্ষক পদে) | | ১২ জন (প্রাইমারী স্কুলের শিক্ষক পদে) | — |
| ২ । চতুর্থ শ্রেণী— | ২৬৬ জন | — | ১১ জন | ৫ জন |

ভিক্‌টিমাইজেশন কমিটির নিকট তফ্‌সিলী জাতি ও তফ্‌সিলী উপজাতির অভিযোগকারীর সংখ্যা তুলনা মূলক ভাবে কম থাকায় যাদের অফার দেওয়া হয়েছে তাদের মধ্যে তফ্‌সিলী জাতি ও তফ্‌সিলী উপজাতির সংখ্যা কম। তফ্‌সিলী জাতি ও তফ্‌সিলী উপজাতির সংরক্ষণের ক্ষেত্রে যে তুলনা-মূলক স্বল্পতা দেখা দিয়েছে তা শিক্ষা বিভাগে স্বাভাবিক শূন্য পদে নিয়োগের সময় ১০০ পার্সেন্ট রোষ্টার অনুযায়ী পূরণ করা হবে।

২। চাকুরী পাওয়ার যোগ্যতা থাকা সত্বেও যে সমস্ত চাকুরী প্রার্থী রাজনৈতিক কারণে চাকুরী পাওয়া থেকে বঞ্চিত হয়ে চাকুরীর উর্দ্ধতম বয়সসীমা অতিক্রম করেছেন তাহাদিগকে ভিক্টিমাইজড্ হিসাবে নির্দ্ধারণ করা হয়।

Postponed Unstarred Question No. 58
Name of Members :- Shri Samar Chowdhary.

Will the Hon'ble Minister-in-charge of the Rural Development Department be pleased to state :—

প্রশ্ন —

১। কোন ব্লকে কত দারিদ্র সীমার নীচে বসবাসকারী পরিবারকে এখন পর্য্যন্ত আই, আর, ডি, পি, স্কীমের বেনিফিট দেওয়া হয়েছে।

২। এই সকল আই, আর, ডি, পি, বেনিফিসিয়ারীদের কোন ব্লকে কত সংখ্যক পরিবার ১৯৮৭ ইং ডিসেম্বরের পূর্বে বেনিফিটগুলো পেয়েছেন এবং কত সংখ্যক ১৯৮৮ ইং ফেব্রুয়ারীর পর বেনিফিট পেয়েছেন,

৩। কোন ব্লকে কত সংখ্যক বেনিফিসিয়ারী দারিদ্র সীমার উপরে উন্নীত হয়েছেন?

— উত্তর —

১। আই, আর, ডি, পি, আওতার নিম্ন সংখ্যক পরিবারগুলিকে সাহায্য করা হয়েছে

# PAPERS LAID ON THE TABLE
## ( Quesitons & Answers )

| ব্লকের নাম | ১৯৮০-৮১ইং হইতে ১৯৮৯ সালের জুলাই মাস পর্য্যন্ত পরিবারের সংখ্যা । |
|---|---|
| ১। মেলাঘর | ৫, ৩০৯ |
| ২। বিশালগড় | ১৩, ২৬৭ |
| ৩। মোহনপুর | ৭, ২১১ |
| ৪। জিরানীয়া | ৫, ০৫৪ |
| ৫। তেলিয়ামুড়া | ৫, ৩৪৩ |
| ৬। খোয়াই | ৩, ৯৯৪ |
| ৭। মাতারবাড়ী | ১০, ২৫৮ |
| ৮। অমরপুর | ৫, ১৭৩ |
| ৯। ডম্বুর নগর | ২, ১২০ |
| ১০। বগাফা | ৬, ৬৪৪ |
| ১১। সাতচাঁদ | ৫, ১১১ |
| ১২। রাজনগর | ৪, ৯৭৩ |
| ১৩। সালেমা | ৭, ৫৭৫ |
| ১৪। কুমারঘাট | ১১, ৯৭২ |
| ১৫। পানিসাগর | ৬, ৮৯০ |
| ১৬। ছাওমনু | ৪, ৭৭২ |
| ১৭। কাঞ্চনপুর | ৬, ০২৩ |

২। ব্লক ভিত্তিক সাহায্য প্রাপ্ত পরিবারের সংখ্যাগুলি নিম্নে দেওয়া হইল।

| ব্লকের নাম | ১৯৮০-৮১ হইতে ডিসেম্বর ১৯৮৭ পূর্ব্ব পর্য্যন্ত | ১৯৮৮ ফেব্রুয়ারীর পর হইতে জুলাই ১৯৮৯ পর্য্যন্ত |
|---|---|---|
| ১। মেলাঘর | ৩, ৯৩৫ | ১, ৩৪৯ |
| ২। বিশালগড় | ৯, ৯৬৪ | ৩. ২৪৮ |
| ৩। মোহনপুব | ৬, ০৩০ | ৯, ৯৫৪ |
| ৪। জিরানীয়া | ৩, ৬৯৬ | ১, ৩৪৮ |
| ৫। তেলিয়ামুড়া | ৩, ৫৭১ | ১, ৭৩৯ |
| ৬। খোয়াই | ৩, ১৯৬ | ৭৬৩ |
| ৭। মাতারবাড়ী | ৭. ৬৯৯ | ২. ৭০৬ |
| ৮। অমরপুর | ৩, ৮৬১ | ১, ৯৮০ |
| ৯। ডম্বুর নগর | ১, ৫৩৫ | ৬৭৩ |
| ১০। বগাফা | ৫, ৪৭৫ | ১, ২১৬ |
| ১১। সাতচাঁদ | ৩, ৭৪৬ | ১, ৩৭৭ |
| ১২। রাজনগর | ৩, ৩১৩ | ৯২৬ |
| ১৩। সালেমা | ৫, ৩৯২ | ২. ০৯৬ |
| ১৪। কুমারঘাট | ৯, ৫০৪ | ১, ৩৫৮ |
| ১৫। পানিসাগর | ৪, ৭৭১ | ২, ০৩৫ |
| ১৬। ছাওমনু | ২, ৮৫১ | ১, ৮৫১ |
| ১৭। কাঞ্চনপুর | ৩, ৮৬১ | ২, ০৯৬ |

৩। ভারত সরকার ১৯৮৭ইং সনের জানুয়ারী হইতে সেপ্টেম্বর পর্য্যন্ত কন্‌কারেন্ট ইভালিউসান রিপোর্ট IRDP ক্ষেত্রে ত্রিপুরায় ২০-২৫% পরিবার দারিদ্র সীমা অতিক্রম করতে সক্ষম হয়েছেন।

ব্লক-ভিত্তিক এইরূপ সমীক্ষা পূর্বে করা হয় নাই। সম্প্রতি ১৯৮৮-৮৯ সনে প্রদত্ত আই, আর, ডি, পি, ঋণ প্রাপকদের ক্যাশ ইভালিউসান সমীক্ষার কাজ চলছে ব্লক-ভিত্তিক।

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA

Thursday, the 25th Jananuary, 1990

The House met in the Assembly House, Agartala, at 11 A.M. on Thursday, the 25th January, 1990.

PRESENT

Shri Jyotirmoy Nath, Hon'ble Speaker in the Chair, the Chief Minister, the Deputy Speaker, Seven Minister, Nine Ministers of state and 39 Members.

### ADJOURNMENT MOTION

**শ্রীদীনেশ দেববর্মা** (সালেমা) ঃ মিঃ স্পীকার স্যার, আমার একটা এডজোর্নমেন্ট মোশান আছে সেটা হচ্ছে এ,ডি,সি এলাকায় অর্থনৈতিকগত ভাবে, সামাজিক গত ভাবে পিছিয়ে পড়া উপজাতিদের সংবিধানের যে নিম্নতম অধিকার আছে সেই অধিকারকে খর্ব করা হচ্ছে।

মিঃ স্পীকার ঃ— এডজোর্নমেন্ট মোশান ইজ রিজেকটেড।

(গণ্ডগোল)

**শ্রীদীনেশ দেববর্মা** ঃ—আপনি রিজেকট্ করতে পারেন কিন্তু আমার চাওয়ার অধিকার আছে কাজেই আমি এটা দাবী করছি আপনার কাছে যে, আলোচনা করতে হবে কারন সাবে তিন লক্ষ উপজাতিদের এই মোশানকে অবমাননা করা হচ্ছে।

(গণ্ডগোল)

মিঃ স্পীকার :—সাইলেন্স প্লিজ। আপনারা বসুন।

**শ্রীদীনেশ দেববর্মা** :—উপজাতিদের স্বার্থে এটা উপস্থিত করতে হবে এবং আলোচনার সুযোগ দিতে হবে তাই আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের অনুরোধ রাখছি।

(গণ্ডগোল)

**শ্রীদ্রাউ কুমার রিয়াং** (মন্ত্রী) : —এ,ডি,সি, এলাকায় কি স্কুল চলছে ? এটার জবাব উনি দেবেন

কি ? এ.ডি,সি এলাকায় মাস্টার মহাশয়রা যাননা। এ,ডি,সি এলাকায় কোন রাস্তাঘাট করা হয় নি। ট্রাইবেলদের আপনারা শেষ করে দিয়েছেন। এখন আবার বিরোধী আসনে গিয়ে ট্রাইবেলজের জন্য বলছেন কিছুই করা হয় নি। এ ডি,সি এলাকার টাকার হিসাব দিন।

(গণ্ডগোল)।

মিঃ স্পীকারঃ—সাইলেন্স প্লিজ।

**শ্রীসমর চৌধুরী (ধনপুর):**— আলোচনা করার সুযোগ দিতে হবে, গোটা মোশান তিন দিনের মধ্যে শেষ করছেন।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী ঃ**—এ ডি,সি এলাকায় গিয়ে বলুন।

(গণ্ডগোল)

মি: স্পীকার:—আমাকে হাউজ চালাতে দিন। আপনারা বসুন।

**শ্রীদ্রাউ কুমার রিয়াং (মন্ত্রী:**—এ,ডি,সি, এলাকার মাস্টার মহাশয়রা এখন কি করছেন ? ওরা ফ্রন্ট এলিভেনের কাজ করছে। আপনি ট্রাইবেল এলাকায় গিয়ে দেখুন কি অবস্থা চলছে।

(গণ্ডগোল)

**মি. স্পীকার:** গভর্ণর এড্রেসে আপনাদের আলোচনা করার সুযোগ আছে। আপনারা বসুন।

**শ্রীদ্রাউকুমার রিয়াং (মন্ত্রী) :** –স্যার, খগেন্দ্র জমাতিয়া গিয়ে এ,ডি,সির টাকা ভাগ করে, কর্মচারীদের দিয়ে টাকা ভাগ করে।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার :**—আপনারা বসুন। আপনারা গভর্ণরের অ্যাড্রেসে বলার সুযোগ আছে। আপনারা বলতে পারবেন।

(গণ্ডগোল)

**মি: স্পীকার :**—আপনারা বসুন। সাইলেন্স প্লিজ। হাউসের সময় নষ্ট করবেন না। আপনারা (বিরোধীদের উদ্দেশ্যে) বলার সুযোগ কম পাবেন। ১০ মিনিটের মত সময় আপনার নষ্ট করলেন।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার :**—সাইলেন্স প্লিজ। আমাদের হাউস চালাতে দিন। এইভাবে হাউস চালানো

যাবেনা। আপনারা হাউসের সময় নষ্ট করছেন।

**শ্রীদ্রাউকুমার রিয়াং** (মন্ত্রী)— মাননীয় স্পীকার স্যার, তারা ব্লকের মাধ্যমে টাকা খরচ করে না। তারা শিক্ষকের মাধ্যমে টাকা বিলি করে।

[বিরোধী সদস্যদের সভা কক্ষ ত্যাগ]

**মিঃ স্পীকার :**—সাইলেন্স প্লিজ। আমাকে হাউস চালাতে দিন। আজকের কার্য্যসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যদের নামের পাশে উল্লেখ আছে। আমি পর্য্যায়ক্রমে সদস্যদের নাম ডাকিলে, তিনি তাঁর নামের পাশে উল্লেখিত যে কোন প্রশ্নের নাম্বার বলবেন। সদস্যগণ প্রশ্নের নাম্বার জানাইলে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় তাঁর জবাব প্রদান করবেন। মাননীয় সদস্য শ্রীসুবোধ দাস। অনুপস্থিত। মাননীয় সদস্য শ্রীফয়জুর রহমান, অনুপস্থিত। মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক।

**শ্রীঅমল মল্লিক** (বিলোনীয়া) :—অ্যাডমিটেড কোয়েশ্চান নং—২৬

মিঃ স্পীকার :—এডমিটেড কোয়েশ্চান নাম্বার—২৬

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** (মন্ত্রী) :—এডমিটেড কোয়েশ্চান নাম্বার—২৬

প্রশ্ন :—

১। বগাফা ব্লকের গার্দ্ধাং বাজারের উক্ত অঞ্চলের জাতি উপজাতির কৃষকদের উৎপন্ন ফসল বিক্রি করার জন্য কোন শেড আছে কিনা এবং

২। না থাকিলে শেড করার কোন পরিকল্পনা আছে কিনা;

৩। থাকলে কবে নাগাদ কাজ আরম্ভ হবে বলে আশা করা যায় ?

উত্তর :—

১। কোন বাজারে শেড নাই।

২। আছে।

৩। আগামী আর্থিক বছরে কাজ আরম্ভ করার প্রস্তাব আছে।

মিঃ স্পীকার :—অনারেবল মেম্বার শ্রীদীপক নাগ।

**শ্রীদীপক নাগ** (মজলিশপুর) :—এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৬৩

মি: স্পীকার :—এডমিটেড কোয়েশ্চান নাম্বার – ৬৩

শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—এডমিটেড কোয়েশ্চান নাম্বার – ৬৩

প্রশ্ন :—

১। বর্তমানে ত্রিপুরা রাজ্যে নিযুক্ত কেন্দ্রীয় ও রাজ্য সরকারের পুলিশ ফোর্সের সংখ্যা কত,

২। রাজ্যের আইন শৃঙ্খলা রক্ষার ক্ষেত্রে ঐ ফোর্স যথেষ্ট কিনা এবং

৩। যদি যথেষ্ট না হয় তাহলে সরকার ফোর্স বাড়ানোর জন্য কি কি ব্যবস্থা করেছেন ?

উত্তর :—

১। বর্তমানে ত্রিপুরা রাজ্যে নিযুক্ত রাজ্য পুলিশ ও কেন্দ্রীয় পুলিশ ফোর্সের সংখ্যার পৃথক পৃথক হিসাব নিম্নে প্রদত্ত হল :—

ক) ত্রিপুরা পুলিশের সংখ্যা – ৯,৪০০৭

খ) ব্যাটেলিয়নের সংখ্যা :—৩টি, যথা টি,এ,পি ১ম ব্যা:, টি,এ পি. ২য় ব্যা:, ও টি,এস,আর ১ম ব্যা।

কেন্দ্রীয় পুলিশ ফোর্সের সংখ্যা—

ক) ৮ম আর.এ.সি (আই আর) ১ ব্যা: ।

খ) ১৮ এম,পি,এস,এ,এফ (আই আর) ১ ব্যা: ।

গ) সি,আর.পি,এফ ১৭ কোম্পানী ।

এছাড়া বর্তমানে রাজ্যে ২ ৭২৯ জন হোমগার্ড নিযুক্ত আছে এবং ত্রিপুরা বর্ডার উইং হোমগার্ড ব্যাটেলিয়ান বি,এস.এফ, এর সহিত সীমান্ত প্রহরায় নিযুক্ত আছে।

২। না। ৩। রাজ্যে পুলিশ ফোর্সের সংখ্যা বাড়ানোর জন্য টি,এস,আর এর আরও একটি ব্যাটেলিয়ান অতি শীঘ্রই খোলা হইতেছে। তাছাড়া রাজ্যে নিযুক্ত কেন্দ্রীয় রিজার্ভ পুলিশ ফোর্সের যে সংখ্যা আছে বর্তমানে তাহা রাজ্যে রাখার বিষয়টি নিয়ে কেন্দ্রীয় সরকারের সহিত যোগাযোগ করা হইতেছে।

শ্রীদীপক নাগ :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে রাজ্যে কেন্দ্রীয় পুলিশ ফোর্স আছে তা থেকে কিছু পুলিশ ফোর্স কেন্দ্রীয় সরকার তুলে নিতে চাইছেন এটা ঠিক কিনা ?

শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) : মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই তথ্য সত্য যে রাজ্যে ১৯৮৬ সাল থেকে যে ৩৬ কোম্পানী সি,আর,পি,এফ ছিল সেটা ধীরে ধীরে কমিয়ে বর্তমানে মাত্র ১৭ কোম্পানী আছে। তার থেকে আরও ৭ কোম্পানী নিয়ে যাওয়ার জন্য নির্দেশ এসেছে। আমরা

লেখা লেখি করছি আর যাতে তুলে না নেওয়া হয়।

শ্রী রতন চন্দ্র ঘোষ (খয়েরপুর) :— সাপ্লিমেন্টারি স্যার, ফায়ার ব্রিগিডে আরও কিছু স্টাপ অবিলম্বে নিযুক্ত হওয়ার প্রয়োজন আছে। এবং আমাদের সরকার বেশ কিছু অর্ডারও দিয়েছে কিন্তু অনেক দিন যাবৎ তারা জয়েন করতে পারছেনা। কাজেই অবিলম্বে তাদের নিয়োগ করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী সুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— স্যার, এখানে যে প্রশ্ন করা হয়েছে সেটা রাজ্যের পুলিশ ফোর্সের নয়, কাজেই এই প্রশ্নটি আলাদাভাবে করলে পরে জবাব দেওয়া যাইতে পারে।

শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ (মোহনপুর) :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে রাজ্যে যে পুলিশ আছেন তাদের বেতন ভাতা অন্যান্য কর্মচারীদের বেতন ভাতার তুলনায় কম না বেশী ?

শ্রী সুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— স্যার, আমরা তৃতীয় বেতন কমিশনের সুপারিশ কার্য্যকরী করছি। এবং সেই তৃতীয় বেতন কমিশনের সুপারিশ অনুসারে রাজ্যের সকল শ্রেণীর কর্মচারীদের বেতন ভাতা দেওয়া হচ্ছে। তবে এই সুপারিশ কার্যকরী করার সময় আমাদের কেবিনেট সিদ্ধান্ত নিয়েছে যে যদি কোন ক্ষেত্রে কোন বৈষম্য থেকে থাকে তাহলে সেটাকে মীমাংসা করার জন্য একটি এ্যানোমলীজ কমিটি গঠন করা হয়েছে। যে সমস্ত এ্যানোমলীজ রয়েছে সেই কমিটি এইটা খতিয়ে দেখবেন এবং এই কমিটির রিপোর্ট পেলে এইটা দেখা হবে।

[বিরোধী সদস্যদের সভাকক্ষে প্রবেশ এবং আসন গ্রহন]

শ্রীদীপক নাগ :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে বর্তমানে ত্রিপুরা রাজ্যে চুরি ডাকাতি, খুন রাহাজানি ইত্যাদির সংখ্যা বৃদ্ধি পেয়েছে এবং ঠিক এই মুহুর্তে কেন্দ্রের নতুন সরকার ক্ষমতায় আসার পর রাজনৈতিক কারণেই কি এই সি,আর,পি.এফ এই সমস্ত আধা সামরিক বাহিনীকে ত্রিপুরা থেকে তুলে নিচ্ছেন। সেই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের কাছে কোন তথ্য রয়েছে কিনা ?

শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী :— স্যার, রাজনৈতিক কিনা আমি জানিনা— তবে ধীরে ধীরে কেন্দ্রীয় সরকার এখান থেকে সি আর,পি, এফ তুলে নিচ্ছে। যদিও বিরোধী রাজনৈতিক দল মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি তাদের জঙ্গী আক্রমন শুরু করবে, আইন শৃঙ্খলা ভঙ্গ করবে এবং একটা

বিশৃঙ্খলা সৃষ্টি করবে খুন সন্ত্রাস সৃষ্টি করবে বলে হুমকি দিচ্ছে এবং জায়গায় জায়গায় এই ধরনের কিছু কিছু ঘটনাও করছে এবং তাদের হাতে যে সমস্ত মারাত্মক অস্ত্রশস্ত্র রয়েছে তার প্রমানও রয়েছে— কিছু কিছু সি,পি,এম বর্মী দক্ষিণ ত্রিপুরায় সরকারের কাছে তাদের অস্ত্রশস্ত্র জমা দিয়েছে এবং বলেছে যে তাদের বিবেকের পরিবর্তন এসেছে— 'আমরা আর মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির সঙ্গে থাকবনা।' এতদসত্ত্বেও আমাদের কাছে রিপোর্ট রয়েছে যে তারা অত্যন্ত সুপরিকল্পিতভাবে দক্ষিণ ত্রিপুরায় বিশৃঙ্খলা সৃষ্টি করছে খুন সন্ত্রাসের মাধ্যমে। কাজেই এই সমস্ত অবস্থার পরিপ্রেক্ষিতে আমাদের আরো পুলিশ বাহিনী দরকার। যেখানে আমরা লিখেছি যে, আমাদের আরো সি,আর,পি,এফ এবং আধা সামরিক বাহিনী দরকার সেখানে তারা আরো সি আর পি এফ এখানে থেকে তুলে নিয়ে যাচ্ছে। তাছাড়া আমি আরো বলতে চাই যে, বিগত লেফট্ফ্রন্ট এর সময়েও এই আধা সামরিক বাহিনী রাজ্যের আরক্ষা দপ্তরের অধীনে কাজ করতো। কিন্তু এখন এই আধা সামরিক বাহিনী বি এস এফ এবং আসাম রাইফেলস বাহিনী রাজ্যের আরক্ষা দপ্তরের অধীনে কাজ করতে রাজী হচ্ছে না। সি আর পি এফর সংখ্যাও অনেক কমিয়ে আনা হয়েছে। এখন আমাদের নিজস্ব পুলিশ ফোর্স এবং মধ্য প্রদেশ আর্মড পুলিশ এবং আর এস পির উপর নির্ভর করে আইন শৃংখলা রক্ষা করা হচ্ছে। এই অবস্থায় ত্রিপুরার জনগন আইন শৃংলার রক্ষা করার জন্য সরকারকে সহযোগিতা করছেন।

**শ্রীদীপক নাগ :—** সাপলেমেণ্টারী স্যার,। মাননীয় মন্ত্রী মহোদয় জানান বিনা যেনতুন কেন্দ্রীয় সরকার যদি পুলিশ না পাঠান, তাহলে রাজ্যের পরিস্থিতি বিবেচনা করে কি ব্যবস্থা গ্রহন করা হচ্ছে?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী):—** স্যার, আমি আগেই বলেছি একব্যাটেলিয়ন টি. এস, আর গঠনকরা হচেছ। তবে সেটা করতে যথেষ্ট সময় লাগবে।

**শ্রী সমর চৌধুরী :** স্যাপলিমেণ্টারী স্যার. স্যার এখানে মাননীয় মন্ত্রী মহোদয় প্রশ্নের উত্তর জানালেন যে, রাজ্য সরকারের আরক্ষা দপ্তরের অধিনে কাজ করছে না। আসাম রাইফেল কি রাজ্য সরকারের অধিনে কাজ করে নাকি স্বাধীন ভাবে কাজ করে' আমি জানতে চাইছি যে, তাহলে কার অধীনে কাজ করে? আমরাতো জানি যে, প্যারা-মিলিটারী ফোর্স যে রাজ্যে নিয়োজিত হবেন সেই রাজ্যের অধীনেই কাজ করবেন।

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী):—** স্যার, অসাম রাইফেলস হোম ডিপার্ট মেণ্টের আণ্ডারে কাজ করেন না। তারা ডিফেনেসর অধীনে কাজ করেন। এবং কতগুলি বিশেষ ব্যাপারে, যেমন এলাকাটি যদি ডিষ্টাপ এরিয়া বলে ঘোষন করা হয় তবে এখানে কাজ করতে পারে না। তৎসত্বেও বিগত

দিনে বামফ্রন্ট সরকার প্রয়োজন মত রিক্যুইজিশান দিয়ে অনতে পারত। এখানে আইনে বাধা রয়েছে।

শ্রীরসিক লাল রায় (সোনা মুড়া) মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি এই সরকার তৃতীয় বেতন কমিশনের রিপুর্টের উপর ভিত্তি করে সমস্ত দপ্তরের করমচারীদের বেতন দিয়ে দিয়েছেনা অন্যান্য দপ্তরের তুলনায় পুলিশ দপ্তরের তুলনায় অনেক কম এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা?

শ্রী সুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী)ঃ — স্যার আমি আগেই বলেছি যে কিছু কিছু বৈষম্য রয়েছে। এগুলি লেফটফ্রন্ট সরকারের সৃষ্টি। এর জন্য এ্যনামলি কমিটির গঠন করা হয়েছে। তাদের রিপোর্ট পেলেই এইব্যাপারে ব্যাবস্থা গ্রহন করা হবে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী নকুল দাস।

শ্রী নকুল দাস (রাজনগর): — স্যার এডমিটেড কোয়েনশ্চান নাম্বার :—৬৭।

শ্রীনগেন্দ্র জমাতীয়া (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৬৭।

::প্রশ্ন::

১) বর্ত্তমানে রাজ্যের মাছের চাহিদা কত এবং শুকনা মাছ ও সিদল শুটকীর চাহিদা কত,

২) এই চাহিদা রাজ্যের উৎপাদিত মাছের দ্বারা পূরন না হলে তা পূরন করার জন্য সরকার কি ব্যাবস্থা গ্রহন করেছেন,

৩) বহি রাজ্যথেকে মাছ আমদানী করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

উত্তর ;

১) রাজ্যে মোট বার্ষিক চাহিদা আনুমানিক তাজা মাছ — ২২,০০০ মেঃটন, শুকনা মাছ — ২০৭,৭৫ মেঃটন এবং সিদল শুটকী ১৯৭,৯২ মেঃটন।

২) রাজ্যের মাছের চাহিদা এবং যেগোনের ব্যাবধান কমানোর জন্য বহুবিধ ব্যবস্থা নেওয়া হয়েছে, তার মধ্যে নতুন জলাশয় সৃষ্টি, ভর্তুকীর মাধ্যমে স্যার, জাল, ইত্যাদি বিতরন এবং মৎস্য চাষীদের শিক্ষার ব্যবস্থা উল্লেখ যোগ্য।

৩) বহিঃরাজ্য থেকে মাছ আনার কোন পরিকল্পনা এখন পযন্ত সরকারের নাই।

শ্রীনকুল দাস : —সাপ্লিমেন্টারী স্যার, রাজ্যে মাছের চাহিদা, বিশেষ করে শুকনো মাছের চাহিদা খুব বেশী। আমাদের রাজ্যে যেমন অউপজাতি তেমনি উপজাতি অংশের মানুষের মধ্যে এর চাহিদা আছে এবং এর উপর তা নির্ভরশীল। কিন্তু গত দুই বৎসরে যা চলছে, মাছ নেই। ত্রিপুরা রাজ্যে যে

মাছ আছে তাতে কুলোয় না। সেজন্য বহিরাজ্য থেকে মাছ আনতে হয়। এমনকি ডুম্বুর থেকে যে মাছ পাওয়া যেত তাও এখন বনধ, বহিরাজ্য থেকেও মাছ আসছে না। কাজেই মাছের জন ত্রিপুরা রাজ্যের লোক প্রচণ্ড অসুবিধার সম্মুখীন হচ্ছেন। সেই সমস্ত দিক বিবেচনা করে সরকার মাছের যোগানের ব্যবস্থা নেবেন কিনা ?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যা বলেছেন, এটা ঠিক যে শুকনো মাছের চাহিদা প্রচুর। কিছু উদ্যোগ নেওয়া হয়েছিল ডুম্বুরের মাছ শুকোবার জন্যে। কিন্তু বহুগুলি টেকনিক্যাল অসুবিধার জন্য তাতে সফল হওয়া যায় নি। আমরা দু'জন কর্মচারীকে পাঠিয়ে ছিলাম ট্রেনিং এর জন্য। তাদের মতে এখানকার যে আবহাওয়া তাতে দক্ষিণ ভারতের মত আবহাওয়ার সুযোগ নেই। তাছাড়া এখানে মাছের সংকট সৃষ্টি হওয়ার কারণ হলো যে সমস্ত অঞ্চল থেকে এখানে মাছ আসে বিশেষত: বাংলাদেশ পশ্চিমবাংলা এবং আসাম সেখানে সাংঘাতিক ভাবে মাছের রোগ দেখা দেওয়ায় বিশেষ করে পুটি মাছের রোগ দেখা দেওয়ায় সিদল মাছের প্রচণ্ড অসুবিধা হচ্ছে। আপনারা জানেন, বর্ষার সময়ে মাছের দাম কমে যায়। সে সময়ে আমরা দেখছি যে ডুম্বুর থেকে যখন আমরা মাছ ধরে নিয়ে বাজারে বিক্রি করতে চাই তখন সেগুলি বিক্রি হয়না। তাছাড়া আমাদের অফিসাররা এখন পাহাড়ে এক্সটেনশান ওয়ার্কে ব্যস্ত আছে। তাছাড়া আগে যে চ্যানেল ছিল আগরতলা গোল বাজারে এনে বিক্রি করত সেটা এখন বনধ হয়ে গেছে। আমরা যখন এক্সটেনশান ওয়ার্ক নিয়ে পাহাড়ে ব্যস্ত থাকি তখন তারা সজীব হয়ে যায়। তবে একটা এজেন্সী তাদের দেওয়া যায় কিনা সেটা এখন চিন্তা করে দেখা হচ্ছে। তাছাড়া বাইরে থেকে মাছ আনার জন্য ফিসারী ডেভেলাপমেন্ট কর্পোরেশান করার একটা পরিকল্পনা আছে। যদি প্ল্যানিং কমিশন টাকা বরাদ্দ করতে রাজী হন তাহলে বাইরে থেকে শুকনো মাছ আনতে পারা যাবে এবং সিধলও তৈরী করা যাবে।

**শ্রীনকুলদাস :—**বামফ্রন্ট সরকারের সময়ে যে সমস্ত উদ্যোগের মাধ্যমে এখানো মাছ এবং টাটকা মাছ সরবরাহ করার ব্যবস্তা করা হয়েছিল এই সরকার আসার পরে তার সবগুলি বনধ করে দেওয়া হয়েছে। মৎস্যজীবিরা এখন জাল নৌকা টাকা পয়সা কিছুই পাচ্ছেন না। এমন কি মাছের রোগের জন্য তাদের যে আর্থিক ক্ষতি স্বীকার করতে হচ্ছে সেটাও তাদের সাহায্য দেওয়া যয়নি। এর ফলে তাদের কিছু কিছু পেটোয়া লোক যেমন নির্মল দাস তাদের মাধ্যমে সমস্ত মাছ বিক্রি করা হচ্ছে।

**শ্রীজওহর সাহা (রাষ্ট্রমন্ত্রী) :—**পয়েন্ট অব অর্ডার, স্যার। এখানে মাননীয় সদস্য নকুল বাবু নির্মলকান্তি দাস যিনি নাকি নূতন বাজার মৎস্য সমবায় সমিতির প্রেসিডেণ্ট হিসাবে বামফ্রন্টের আমলে তাদেরই পেনেলের ১১ জন প্রার্থীকে হারিয়ে জয়ী হয়েছিলেন, তার বিরুদ্ধে বিভিন্ন ঘটনা দিয়ে তার

চরিত্রকে কুলষিত করার একটা অপপ্রয়াস চালাচ্ছেন, এই হাউসকে বিভ্রান্ত করার জন্য, এটা তিনি করতে পারেন না ।

শ্রীনগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী) :— স্যার মাননীয় সদস্য নকুল বাবু ইচ্ছা করে এই হাউসকে কোন একজন সম্পর্কে বিভ্রান্ত করার চেষ্টা করছেন কিনা, আমি বলতে পারছি না। তবে এটা ঠিক যে এই রাজ্যে যে একটা ভয়াবহ মাছের রোগ দেখা দিয়েছিল তাতে অনেক মৎস্যজীবিই ক্ষতিগ্রস্ত হয়েছিল, এবং আমাদের সরকার সারা ত্রিপুরা রাজ্যের প্রত্যেকটি ক্ষতিগ্রস্ত মৎস্যজীবিকেই ২০০ টাকা হারে এরজন্য ক্ষতিপূরন দিয়েছেন। তাছাড়া, বৃন্দাবন দাসের মাছ চুরি হয়েছে বলে উনি যে অভিযোগ করেছেন, তার তথ্য তিনি কোথায় পেয়েছেন, তা আমি জানি না, অন্ততঃ এই ধরনের কোন তথ্য আমার দপ্তরে নাই।

শ্রীসমর চৌধুরী :— ত্রিপুরা রাজ্যে সিদল শুটকি মাছটা সাধারণ মানুষের খাদ্যের তালিকায় একান্ত প্রয়োজনীয় খাদ্য হিসাবে প্রচলিত। আমাদের বামফ্রন্ট সরকারের আমলে এই সিদল শুটকীর বাজারকৃত রেটটা যাতে কনট্রোল করা যায়, তার জন্য একটা সুনির্দিষ্ট ব্যবস্থা নেওয়া হয়েছিল, ফলে বাইর থেকে সিদল শুটকী আমদানী করে একটা নির্দিস্ট রেটে যাতে বেচা কেনা করা যায়, তা সারা ত্রিপুরা রাজ্যে চালু হয়ে গিয়েছিল। কিন্তু এই সরকার ক্ষমতায় আসার আগেকার ব্যবস্থাটা পালটিয়ে দিয়ে ব্যবসায়ী ও মজুতদারদের সুবিধার জন্য তাদের হাতে ছেড়ে দিয়েছে, ফলে ত্রিপুরা রাজ্যে লাফিয়ে লাফিয়ে এই সিদল শুটকীর দাম বেড়ে চলেছে, এখন তো এটা মাছের দামের চাইতেও অনেক বেশী বলা যায় কেজি প্রতি ১০৯ টাকা হয়ে গেছে। কাজেই বামফ্রন্ট আমলে যে ব্যবস্থাটা চালু ছিল সেটা যদি বজায় রাখা হতো তাহলে আজকে ত্রিপুরা রাজ্যে সিদল শুটকীর দাম এত বাড়তো না, এটা মাননীয় মন্ত্রী মহোদয় স্বীকার করবেন কি ?

শ্রীনগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী) :— স্যার এই সিদল শুটকী যাতে বাজারে সহজ লভ্য এবং ন্যায্য দামে পাওয়া যায়, তার চিন্তাধারা আরা ইতিমধ্যে নিয়েছি এবং সরকার তারজন্য এই রাজ্যে একটা ফিসারী ডেভেলাপমেন্ট করপোরেশন করার কথা ভাবছেন এবং প্লেনিং কমিশন অনুমোদন পেলেই এর কাজটা হাতে নেওয়া হবে। কোন কিছুর বাজার দাম নিয়ন্ত্রিত করার দায়িত্বটা রয়েছে কো-অপারেটিভ ডিপার্টমেন্টের উপর, আমার দপ্তরের উপর রয়েছে রাজ্যের মধ্যে জলাশয় সৃষ্টি এবং সেগুলিতে মৎস্য চাষ করার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহন করার দায়িত্ব। সে যা হউক, এই ধরণের একটা করপোরেশন গঠন করতে পারলেই আমরা এই ব্যাপারে প্রয়োজনীয় পদক্ষেপ নেবার চেষ্টা করব।

মিঃ স্পীকার :— কোয়েশ্চান নং— ৭০, এটা মাননীয় সদস্য শ্রীসুকুমার বর্মন এনেছিলেন।

প্রশ্নটা ছিল একটি আগুনের ঘটনা নিয়ে কিন্তু এই ব্যাপারে একটি কলিং অ্যাটেনশন নোটিশ এসেছিল এবং সেটার উত্তরও হয়ে গেছে ২৪ তারিখে। সুতরাং এই প্রশ্নটা বাতিল হয়ে গেছে!

**মিঃ স্পীকার :—** শ্রীরতন লাল ঘোষ।

**শ্রীরতন লাল ঘোষ (খয়েরপুর) :—** মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৮৩। ইনফার্মেশন, কালচারেল এবং টোরিজম ডিপার্টমেন্ট।

**শ্রীরতন চক্রবর্তী (রাষ্ট্র মন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৮৩।

| প্রশ্ন :— | উত্তর :— |
|---|---|
| ১) ইহা কি সত্য বিগত বামফ্রন্ট সরকার আমলে তথ্য ও সংস্কৃতি বিভাগ কর্তৃক ত্রিপুরা প্রসঙ্গ শীর্ষক একটি রঙ্গীন তথ্যচিত্র প্রযোজনা করা হয়েছিল? | হ্যাঁ। |
| ২) যদি সত্য হয়ে থাকে তবে এই তথ্য চিত্রটির পরিচালক কে এবং এর জন্য কত টাকা ব্যয় করা হয়েছিল? | ২) ঐ তথ্য চিত্রটির পরিচালক ছিলেন শ্রীমৃণাল সেন। ব্যয়ের পরিমাণ ২,০২,৯০০,৩০ পঃ। |
| ৩) কেন্দ্রীয় ফিল্ম সেনসর বোর্ড এর অনুমোদনক্রমে তথ্যচিত্রটি জনসাধারণকে প্রদর্শিত করা হয়েছিল কিনা? | ৩) কেন্দ্রীয় ফিল্ম সেনসর বোর্ডের অনুমোদন পাওয়া গেলেও এই তথ্য চিত্রটি জনসাধারণের সমক্ষে প্রদর্শন করা হয় নি। |
| ৪) যদি প্রদর্শিত না করা হয়ে থাকে তবে এত অর্থ অপচয় করে তথ্য চিত্রটি বাক্সবন্দী করে রাখার কারন কি এবং এই ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিয়েছেন? | |

উত্তর :—

৪) তথ্য চিত্রটিকে জনসমক্ষে প্রদর্শিত করার লক্ষ্যে তথ্য সংস্কৃতি পর্যটন দপ্তরের উপদেষ্টা কমিটির সমস্ত সদস্যদের নিয়ে ৩১ ১ ৮৬ সনে এক সভার আয়োজন করা হয়েছিল এবং সিদ্ধান্ত হয়েছিল যে ঐ সদস্যগণ নিজ নিজ মতামত এই দপ্তরকে পরবর্তী সময়ে জানিয়ে দেবেন এবং সরকার সে ভিত্তিক ব্যবস্থা গ্রহন করবেন। কিন্তু পরবর্তী সময়ে প্রচার দপ্তরের চেষ্টা সত্বেও কোন সদস্যই তাদের মতামত জানায় নি। এ প্রসঙ্গে উল্লেখ করা যায় যে সেনসর

বোর্ডের অনুমোদনের পর পরিচালক শ্রীমৃণাল সেনকে ছবির কিছু কিছু অংশ পরিবর্তন পরিবর্ধনের কথা লিখা হয় এবং শ্রীসেন দপ্তরকে কোন কোন অংশ পরিবর্তন করতে হবে তা জানাতে বলেন। কিন্তু উপদেষ্টা কমিটির মতামত না পাওয়ায় এ ব্যাপারে অগ্রসর হওয়া যায় নি।

শ্রীরতন লাল ঘোষ :— সাপ্লিমেন্টারী স্যার, এই তথ্য চিত্রটি সম্পর্কে কিছু কিছু মতামত শুনেছি যে এটা নাকি করা হয়েছিল জাতি এবং উপজাতিদের মধ্যে সম্পর্কের চিড় ধরানোর জন্য ?

শ্রীরতন চক্রবর্তী (রাস্ট্রমন্ত্রী) : মাননীয় স্পীকার স্যার, দুর্ভাগ্যবশতঃ আমরা সরাসরি চিত্রটি দেখতে পারিনি। কয়েকদিন আগে আমাদের সেক্রেটারীয়েটের কাউন্সিল হলে চিত্রটা দেখার বন্দোবস্ত করেছিলাম কিন্তু সেখানে যে প্রোজেক্টার আছে সেটা দিয়ে এই ছবি দেখা সম্ভব হয়নি। কাজেই পরিকল্পনা বাতিল হয়ে যায়। তবে আমি ফাইলপত্র ঘেটে যা দেখছি যে ছবিটার উদ্দেশ্য ছিল— 'ত্রিপুরার ল্যাণ্ড অ্যানড লাইফ' দেখানো। পরে এটার নাম হয় 'ত্রিপুরা প্রসঙ্গ' উপদেষ্টা কমিটি এই চিত্রটি দেখেন রূপসী সিনেমা হলে কিন্তু তারা কোন মতামত দেননি। এর ফলে এটা আজ পর্যন্ত বাক্সবন্দী হয়ে পড়েছিল।

তবে সেই সময়ে যে উপদেষ্টা কমিটি ছিলেন তাদের মধ্যে তৎকালীন তথ্য সংস্কৃতি পর্যটন দপ্তরের মন্ত্রী শ্রীঅনিল সরকার মহোদয়, এছাড়া সর্বশ্রী গৌতম দাস, নেপাল কর, ধবল কৃষ্ণ দেববর্মা, নৃপেন চক্রবর্ত্তী মহেন্দ্র দেববর্মা তথ্য দপ্তরের সচিব জলধর মল্লিক তথ্য অধিকর্তা এবং ঐ কমিটির মেম্বার, সেক্রেটারী ছিলেন। কিন্তু এখন পর্যন্ত এমন কোন কাগজপত্র আমার কাছে নেই যার ভিত্তিতে এই মুহূর্তে বলতে পারি না, কি কারনে ছবিটিকে পরিত্যাগ করা হয়েছিল। তবে আমি এই প্রসঙ্গে বলতে চাই, আমি বিধানসভার বর্ত্তমান সমস্ত সদস্যদের নিমন্ত্রন করব, এবং সবাই মিলে ছবিটি দেখে সঠিক সিদ্ধান্তে পৌছুতে পারব, কি কারনে ছবিটি করা হয়েছিল। তবে এই প্রসঙ্গে আমি বলতে পারি প্রখ্যাত প্রয়োজক এবং পরিচালক মৃণাল সেন মহোদয় যে সমস্ত চিঠিপত্র দিয়ে রাজ্য সরকারের কাছ থেকে টাকা আদায় করেছিলেন তা অত্যন্ত অপমানজনক। এমন ধরনের আপত্তিজনক ভাষায় চিঠি লিখে রাজ্য সরকারের কাছ থেকে চুক্তির বাইরে টাকা আদায় করে নিয়েছিলেন তা যে কোন রাজ্য সরকারের পক্ষে (তা সে বামফ্রন্টই হউক, কংগ্রেস—টি,ইউ,জে,এস,ই হউক কিংবা অন্য যে কোন রাজনৈতিক দলেরই সরকার হোক) অপমানজনক। তবে আমি দপ্তরকে নির্দ্দেশ দিয়েছি, বিস্তৃত তথ্য দিতে। সবাইকে নিয়ে ছবিটি দেখতে চাই এবং এই ছবি কি কারনে করা হয়েছিল তার রহস্য উদ্‌ঘাটন করতে চাই।

শ্রীদীপক নাগ :— মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এই তথ্য আছে কিনা যে, এই ছবিটাতে আমাদের

বিরোধী দলের উপনেতা শ্রদ্ধেয় দশরথবাবুর আণ্ডার গ্রাউণ্ডের চিত্র তুলে ধরা হয়েছে ? এছাড়া ত্রিপুরা রাজ্যের উপজাতি যুবকদের উগ্রপন্থায় প্ররোচিত করার জন্য একটি ব্লু প্রিন্টও • এই ছবিটাতে ছিল এটা ঠিক কিনা ?

শ্রীরতন চক্রবর্তী (রাষ্ট্রমন্ত্রী) :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি আগেই বলেছি এই বিধানসভায় তথ্য দিতে গেলে তা তথ্যভিত্তিক হতে হবে সে কারনে আমি এ সম্পর্কে বিস্তৃত তথ্য দিতে পারবনা। তবে এইটুকু আমি শুনেছি, ত্রিপুরা রাজ্যের অতীত রাজনৈতিক আন্দোলন বা রাজনৈতিক জীবন নিয়ে ছবি করা হয়েছিল। তবে আপাতত এইটুকু বলা সম্ভব যে, এই ছবি তৎকালীন সরকারের মনোমত হয় নি বা মৃণাল সেনকে যেভাবে ছবি করতে বলা হয়েছিল সেভাবে করা হয়নি বলেই হয়ত জন সম্মুখে আনা হয়নি। আমি আগেও বলেছি আবার বলতে চাই এ ব্যাপারে আমরা সবাই মিলে ছবিটি দেখে সিদ্ধান্ত নিতে পারব।

শ্রীদীপক নাগ :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই যে লক্ষ টাকা খরচ করে যে বই করা হল তা কার দোষে মানুষের সামনে আনা যায়নি তা তদন্ত করে দেখা হবে কিনা ?

শ্রীরতন চক্রবর্তী (রাষ্ট্রমন্ত্রী) :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমি প্রথমেই বলেছি, ছবিটি আমরা সরজমিনে দেখতে চাই। আর এ ব্যাপারে যদি অর্থের অপচয় হয়ে থাকে, তাহলে নিশ্চয়ই স ব্যাপারে তদন্ত করে ব্যবস্থা নেওয়া হবে।

শ্রীরতন লাল ঘোষ :— মাননীয় মন্ত্রী এখানে বলেছেন চুক্তি ছিল ২ লক্ষ কিছু টাকার। তার পরেও বিখ্যাত পরিচালক মৃণাল সেন অশোভন ভাষায় রাজ্য সরকারকে চিঠি লিখে চুক্তির বাইরে আরো টাকা নিয়ে গেছেন। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, উনি কি অনুগ্রহ করে জানাবেন চুক্তির বাইরে পরিচালক মহোদয় কত টাকা নিয়ে গেছেন ?

শ্রীরতন চক্রবর্তী (রাস্ট্রমন্ত্রী) :— মি: ডেপুটি স্পীকার স্যার, আমার মনে হয় আমার কথাটা মাননীয় সদস্য ঠিকমত বুঝতে পারেন নি। চুক্তির বাইরে ছাড়া বলতে আমি বুঝাতে চেয়েছি, চুক্তি অনুযায়ী যখন যে টাকা দেওয়া হয়েছিল সেভাবে উনি টাকা নেননি। ১৯৭৯ সালের ৬ই মার্চ রাজ্য সরকারের সঙ্গে পরিচালক মৃণাল সেনের প্রথম চুক্তি হয় ছবি করার জন্য। ২১ ১ ১৯৭৯ইং তারিখে রাজ্য মন্ত্রীসভার বৈঠকে শ্রী সেনকে নিম্ন হারে অগ্রিম অর্থ দেবার বিষয়টি অনুমোদন লাভ করে।

২৫ হাজার টাকা অবিলম্বে দেওয়া হবে । তারপরে ৭৫ হাজার টাকা ৩১শে মার্চ ১৯৭৯ইং সনের মধ্যে একসাথে অথবা ইনস্টলমেন্টে দেওয়া হবে ! বাকী ১ লক্ষ টাকা চিত্রটি ডেলিভারী দিলে একসাথে অথবা ইনস্টলমেন্টে দেওয়ার ব্যবস্থা করা হবে। কিন্তু ১৯৭৮-৭৯ইং আর্থিক বছরে ৩টি ইনস্টলমেন্টে ১ লক্ষ ২৫ হাজার টাকা দিয়ে দেওয়া হয় । পরবর্তীকালে রাজ্য মন্ত্রীসভার ১৭ ৪ ৭৯ইং তারিখের বৈঠকে অগ্রিম ১ লক্ষ টাকার অতিরিক্ত ২৫ হাজার টাকা শ্রীসেনকে দেওয়ার বিষয় অনুমোদন লাভ করে।

শ্রীরতন চক্রবর্তী :—ফিল্ম পূর্ণ হওয়ার পর এক কিস্তিতে ১৯৭৯ সনের এপ্রিল মাসে বাকী ৭৫ হাজার টাকার বিষয়টি অনুমোদন করেন এবং শ্রীমৃণাল সেনকে ৭৫ টাকার টাকা সহ চুক্তির সর্বমোট ২ লক্ষ টাকাই মে মাসে ১৯৭৯ সনে দিয়ে দেওয়া হয়। কিন্তু দপ্তর বইটা ১৯৮২ সনের নভেম্বর মাসে শ্রীসেনের নিকট থেকে পান। কথা ছিল যে বইটি সম্পূর্ণ হওয়ার পর বাকী ১ লক্ষ টাকা দেওয়া হবে। কিন্তু অজ্ঞাত কারণে তার আগেই সমস্ত টাকা বইটি পাওয়ার আগেই শ্রীমৃণাল সেনকে মিটিয়ে দেওয়া হয়।

মিঃ স্পীকার :—শ্রীসুবোধ দাস ।

শ্রী সুবোধ দাস (পানিসাগর) :— কোয়েশ্চান নং ৯ স্যার ।

শ্রী নগেন্দ্র জমাতীয়া (মন্ত্রী) ;— কোয়েশ্চান নং ৯ স্যার।

**প্রশ্ন**

১) পানিসাগর ব্লক হেড কোয়ার্টারে মার্কেট সম্প্রসারনের জন্য সরকার কোন জমি ক্রয় করেছেন কিনা,
২) করে থাকলে কবে পযন্ত প্রস্তাবিত ঐ মার্কেটের কাজ শুরু করা হবে আশা করা যায়,
৩) আর না করা হয়ে থাকলে কারন ?

**উত্তর**

১) হ্যাঁ।
২) কাজ আপাততঃ স্থগিত আছে ।
৩) অতীতে সরকার কর্তৃক ক্রয় করা জমি এ, টি যুক্ত হওয়ায় বাজার নির্মানের কাজ শুরু সম্ভব হয় নাই ।

মিঃ স্পিকার :— শ্রীঅমল মল্লিক।

শ্রী অমল মল্লিক (বিলোনীয়া) :—কোয়েশ্চান নং ৩৫ স্যার।

শ্রী সুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— কোয়েশ্চান নং ৩৫ স্যার।

প্রশ্ন

১) বিলোনীয়া মহকুমার ঋষ্যমুখ, বড়পাথরী জোলাইবাড়ী অঞ্চলে পি, এস বা ও পি আছে কি না এবং
২) না থাকলে উপরোক্ত স্থানে উহা করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না?

উত্তর

১) না
২) এখন পর্য্যন্ত এমন কোন পরিকল্পনা সরকারের নিকট নাই।

শ্রীঅমল মল্লিক :—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কি এই সমস্ত অঞ্চল গুলিতে বিশেষতঃ ঋষ্যমুখ এবং বড়পাথারী অঞ্চল সীমান্তাঞ্চল। বিভিন্ন কারনে এই সমস্ত অঞ্চলে খুন খারাপি হয়ে থাকে। এছাড়া বাংলাদেশের রাজনৈতিক মদতেও এই সমস্ত অঞ্চলে আইন শৃঙ্খলার অবনতি হয়ে থাকে। তাই অত্যন্ত গুরুত্ব সহকারে এই অঞ্চলগুলিতে পি, এস, বা ও, পি অতি সত্বর স্থাপন করা যাবে কিনা?

শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—স্যার, ঋষ্যমুখ বিলোনীয়া পি,এস এর আণ্ডারে এবং সেখানে একটা বি এস,এফ ক্যাম্প আছে। বড়পাথারী এলাকাতেও একটা বি, এস, এফ ক্যাম্প রয়েছে, তারা বর্ডার পোষ্টেড রয়েছে। আর জুলাইবাড়ী অঞ্চলটি আণ্ডার বিলোনীয়া পি,এস সেখানে একটি সি,আর,পি,এফ ক্যাম্প আছে। তাছাড়া এই অঞ্চলগুলিতে সময় সময় পি, এস পেট্রলও পাঠানো হয়।

শ্রীঅমল মল্লিক :—সাপ্লিমেণ্টারী স্যার ঋষ্যমুখে একটা বি এস এফ ক্যাম্প রয়েছে, নলুয়াতেও একটা বি এস এফ ক্যাম্প আছে। কিন্তু তাদের দূরত্ব ৫ কিমি থেকে ৬ কিমি। এই সমস্ত অঞ্চল গুলিতে দেখছি যখন কোন ঘটনা ঘটে তখন বি এস এফ এর কোন সাহায্য পাওয়া যায় না। তাদেরকে জিজ্ঞাসা করলে তারা বলেন যে প্রশাসনিক ব্যাপারে তাদের কোন দায়িত্ব নাই, তাদের দায়িত্ব বর্ডারে। কাজেই এই সমস্ত অঞ্চলের মানুষের নিরাপত্তার বিষয়টি সুনিশ্চিত করার জন্য ঋষ্যমুখ বড়পাথারী ও জুলাইবাড়ী অঞ্চলে পি,এফ বা ও,পি অতি সত্বর স্থাপন করার ব্যবস্থা নেবেন কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার যেখানে সি আর পি এফ আছে, সি আর পি এফ রাজ্য সরকারের অধীনে আছে। যেখানে বি এস এফ রয়েছে সেখানে আগামী আর্থিক বছরে আলোচনা করে দেখব। এছাড়া রাজ্য সরকার উচ্চ পর্য্যায়ে একটা বৈঠক করেছেন বিভিন্ন বি এস এফ, সি আর পি এফ, পুলিশ দপ্তর এবং আরক্ষা দপ্তরকে নিয়ে এবং তাদের নির্দেশ দেওয়া হয়েছে নির্দিষ্ট ডিউটি ছাড়াও যাতে অর্ডিনারি ল এ্যাণ্ড অর্ডার এর ব্যাপারে যাতে সংবদ্ধ দপ্তরকে সাহায্য করেন সে জন্য নির্দেশও দেওয়া হয়েছে। আবার এই ব্যাপারে তাদের অবহিত করার পরিকল্পনা রয়েছে।

**শ্রীঅমল মল্লিক** :—সাপ্লিমেন্টারী স্যার. মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় জানাবেন কিনা যে জুলাই বাড়ী বাজারে যে রাস্তা সাব্রুম বিলোনীয়া রাস্তা আগরতলা সাব্রুম রাস্তা ডান দিক এখনও বিলোনীয়া থানার অধীন সেটাকে বাইখোরা থানার অধীনে নিলে ঐ অঞ্চলের মানুষ বেশী সুযোগ সুবিধা পাবে। ঐ মৌজা পশ্চিম টিলা জুলাইবাড়ী মৌজা ভিলেজ যেগুলি আছে সেগুলি বাইখোরা থানায় নেওয়ার ব্যবস্থা নেবেন কিনা ?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) : -এটা পরীক্ষানিরীক্ষা করে দেখা হবে।

**মিঃ স্পীকার** :—অনারেবল মেম্বার শ্রীবাদল চৌধুরী।

**শ্রীবাদল চৌধুরী** (ঋষ্যমুখ) : মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৩১

**শ্রীসমীর রঞ্জন বর্মন** (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার এডমিটেড কোশ্চান নাম্বার ৩১

**প্রশ্ন :—**

১। অবসর প্রাপ্ত হাইকোর্টের বিচারপতি এস এম আলীকে রাজ্য সরকার কোন কোন কমিশনের চেয়ারম্যান নিযুক্ত করেছেন ?

২। এ পর্যন্ত চেয়ারম্যান হিসাবে শ্রীআলীর জন্য রাজ্য সরকারকে কত টাকা ব্যয় করতে হয়েছে ?

**উত্তর**

১। স্বশাসিত জেলা পরিষদের কার্য্যাবলী তদন্তের জন্য ১৮ই মার্চ ১৯৮৮ইং তারিখের বিজ্ঞপ্তি অনুযায়ী গঠিত কমিশন এবং ১২ ১০ ৮৮ইং তারিখে বিলোনীয়া থানার অধীন বীরচন্দ্র মনুতে কিছু সাধারণ জনতাকে ছত্রভঙ্গ করতে পুলিশের গুলিচালনার ঘটনাকে কেন্দ্র করে ১লা নভেম্বর ১৯৮৮ ইং তারিখের বিজ্ঞপ্তি অনুযায়ী গঠিত তদন্ত কমিশন এই উভয় কমিশনের জন্য অবসর প্রাপ্ত হাইকোর্টের বিচারপতি এস এম আলীকে রাজ্য সরকার চেয়ারম্যান হিসাবে নিযুক্ত করেছেন।

২। এ পর্য্যন্ত চেয়ারম্যান হিসাবে শ্রীআলীর সাম্মানিক ভাতা বাবদ প্রথমোক্ত তদন্ত কমিশনের জন্য ৩৮,২৪৫,২০ পঃ এবং দ্বিতীয় তদন্ত কমিশনের জন্য ৭০,০০০ টাকা অর্থাৎ মোট ১,০৮,২৪৫ ২০ পঃ (এক লক্ষ আট হাজার দুইশত পঁয়তাল্লিশ টাকা কুড়ি পয়সা মাত্র) রাজ্য সরকারকে ব্যয় করতে হয়েছে।

শ্রীবাদল চৌধুরী :— সাপ্লিমেন্টারী স্যার মাননীয় মন্ত্রী এটা জানাবেন কিনা যে এস এম আলী তাঁকে প্রেস কাউন্সিল বোর্ডের চেয়ারম্যান করা হয়েছে। তিনি সেখান থেকে ভাতা গাড়ী এই সমস্ত পাচ্ছেন। এছাড়া এই নিয়ম আছে কিনা যে, একটা কমিশনের চেয়ারম্যান থাকাকালীন আর একটা কমিশনের চেয়ারম্যান তৈরী করা যায় কিনা এবং এটা সম্ভব কিনা? দ্বিতীয় হচ্ছে এই আলী সাহেব তিনি গত বিধানসভার নির্ব্বাচনে কংগ্রেসের হয়ে নির্বাচনে রাজ্যে সরাসরি অংশ গ্রহন করেছেন, এই ধরনের যিনি রাজনৈতিক দল হিসাবে চিহ্নিত তাকে কোন কমিশনের চেয়ারম্যান করা যায় কিনা?

শ্রীসমীর রঞ্জন বর্ম্মন (মন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি বুঝতে পারলামনা মাননীয় সদস্য কি বলতে চাইছেন। রাজনৈতিক মতবাদের দিক দিয়ে ত্রিপুরার ২২ লক্ষ জনসাধারণ জানেন যে আলী সাহেব উনাদের দলীয় সংগঠনের সংগে জড়িত ছিলেন। যার ফলে এস এম আলী সাহেব রিটায়ার করার পরে পূর্বতন সরকার নৃপেন বাবু উনাকে অ্যাসেম্বলীতে সেক্রেটারী করে এখানে আনেন এবং রিটায়ার করার পর উনাকে হাইকোর্টের জজ হিসাবে নিযুক্ত করেন। শুধু তাই নয় গত নির্বাচনে যখন বিরোধী দলনেতা নৃপেনবাবু আমাদের প্রার্থী সুরজিৎ দত্তের এলাকায় রামনগরে মিটিং করতে যান এই মিটিংএ সি পি এম দলের হয়ে প্রকাশ্য জনসভায় সভাপতিত্বের আসন এস এম আলী সাহেব গ্রহন করেন। আমরা চেষ্টা করছি সরকারে আসার পর উনাদের কুকীর্ত্তিগুলি উনাদের লোক উনাদের যে মিটিংএ উপস্থিত থাকেন ত্রিপুরার জনসাধারণের কাছে উনাদের কুকীর্তিগুলি তুলে ধরুন। সেইজন্য এস এম আলী উনাদের লোক জেনেও আমরা দুটো তদন্ত কমিশনের চেয়ারম্যান নিযুক্ত করেছি।

শ্রীনকুল দাস :— সাপ্লিমেন্টারী স্যার মন্ত্রী যে স্টেটমেন্ট দিয়েছেন যে আলী সাহেব একটি রাজনৈতিক দলের সঙ্গে জড়িত। কাজেই মাননীয় মন্ত্রী জেনেশুনে একটা রাজনৈতিক দলের সদস্যকে কিভাবে নির্ব্বাচনের কমিশন নিযুক্ত করলেন এইটা মাননীয় মন্ত্রী জানাবেন কিনা। এইটা আইন অনুসারে পারেন কিনা এই সম্পর্কে আপনার রুলিং চাই স্যার।

মিঃ স্পীকার :— সদস্য এক জিনিস, আর সমর্থক আর এক জিনিস। যে কেউ যে কোন দলের সমর্থক হতে পারে। ভারতের যে কোন পদে যে কোন দায়িত্বশীল লোক, যেহেতু ভোট দেওয়ার উনার অধিকার আছে, নিশ্চয়ই একটা দলকে ভোট দেন। সুতরাং সমর্থক এক জিনিষ আর সদস্য হওয়া আর এক জিনিষ। উনি বলেছেন সি পি এমের সমর্থক।

শ্রীনকুল দাস : স্যার, আপনি মিসলিড করলে চলবেনা । এইরকম একজন রাজনৈতিক ব্যক্তিকে কমিশন নিযুক্ত করে কমিশনের নিরপেক্ষতা নষ্ট করা হয়েছে, এইটার উপর রুলিং চাই ।

শ্রীসমীর রঞ্জন বর্মন (মন্ত্রী) :—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি যেটা বলেছি আবারও বলছি এস এম আলী সাহেব উনাদের দলীয় সমর্থক ছিলেন এবং ভারতবর্ষের ইতিহাসে এইটাই প্রথম যে একজন লোক বিচার বিভাগ থেকে রিটায়ার করার পরে উনাকে আবার রিঅ্যাপয়েন্টমেন্ট করে অ্যাসেম্বলীর সেক্রেটারী করা হয় । শুধু তাই নয় অ্যাসেম্বলীর সেক্রেটারী থাকাকালীন উনাকে হাইকোর্টে পাঠানোর জন্য নৃপেনবাবু নিজে কেন্দ্রীয় আইন মন্ত্রীর সঙ্গে যোগাযোগ করেন । এবং উনাকে হাইকোর্টে পাঠান । পরবর্তীকালে হাইকোর্ট থেকে উনি যখন রিটায়ার করলেন তখন এই এস এম আলী সাহেবকে উনাদের দলীয় মিটিং-এ দেখা গেছে এবং এস এম আলী সাহেবের বাড়ীতে উনাদের দলীয় নেতারা মিটিং করেছেন। রামনগর রামপুর এলাকার লোকদের নিয়ে উনাদের দলীয় নেতা খোড়া বলাই সিংকে নিয়ে মিটিং করতে দেখা গেছে । বলাই সিং দুজন আছেন সেজন্য খোড়া বলে আইডেন টিফাই করা হল । গত নির্বাচনের সময় বয়ঃবৃদ্ধ নৃপেন চক্রবর্তীকে নিয়ে উনার সভাপতিত্বে রামনগর রামপুর এলাকায় আমাদের প্রার্থী সুরজিৎ দত্তের বিরুদ্ধে মিটিং করেন । সেগুলি আগরতলার সমস্ত পত্র পত্রিকায় প্রকাশিত হয়েছে । কাজেই আমি যা বলেছি আমি সেখানে স্টিকট করছি । আমাদের সরকার বর্তমান যুগে গণতন্ত্রিক যুগে সে বিচারকই হোক, ডাক্তারই হোক উকিলই হোক আর সরকারী কর্মচারী হোক প্রত্যেকেই ভোটাধিকার প্রয়োগ করে যে কোন দলমত নির্বিশেষে সে যে কোন দলের বিশ্বাসী থাকে আমরা সবকিছু জেনেও আমরা উনাদের যিনি আস্থাভাজন লোক আমরা তাকে দুটো কমিশনের বিচারপতি হিসাবে নিয়োগ করেছি । আর আমি মাননীয় সদস্য নকুলবাবুকে অনুরোধ করব যার বিরুদ্ধে পোনা মাছ নিয়ে অনেক কিছু আছে অ্যান্‌কোয়ারী কমিশন অ্যাক্টটা ভাল করে পড়ে ভাল করে জেনে সাপ্লিমেন্টারী কোয়েশ্চান করার জন্য । প্রেস এডভাইজারী কমিটির চেয়ারম্যান হিসাবে তিনি কোন বেতন পাননা আপনাদের এটা জানা উচিত ।

[ Written replies to the remaining starred question which could not be answered orally and also the written replies to the unstarted questions put down in the list of Business for the day were laid on the Table of the procere as ordered by the Chain. ANNEXURES A & B ].

## REFERENCE PERIOD

মি: স্পীকার; -- রেফারেন্স পিরিয়ড । আজকের কার্য্যসূচীতে ৬টি উল্লেখ্য বিষয়ের উপর সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়ের বিবৃতি দেওয়ার কথা আছে । উল্লেখ্য বিষয়গুলোর প্রথমটি গত ২২-১-৯০ ইং তারিখ মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক মহোদয় কর্তৃক উৎথাপিত নিম্নে উল্লেখিত

বিষয়বস্তুর উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নোক্ত বিষয়বস্তুটির উপর বিবৃতি দেওয়া জন্য— বিষয়বস্তুটি হল গত ১০—১—৯০ ইং শান্তিরবাজারে নারায়ন রুপিনীর মিটিং থেকে ফিরে আসার পথে লাউগাং আর, কে, গঞ্জ কংগ্রেস পার্টি অফিস সি. পি, এম, দুস্কৃতকারী দ্বারা ভস্মীভূত হওয়া সহ ১ ১ ৯০ আই, ই, সি, নগর কদমতলা বাজার এবং ৯ ১ ৯০ইং মধ্যমুখ বাজারে আগুন লাগার ঘটনা সম্পর্কে।

শ্রী সুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী):— মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১০—১—৯০ ইং শান্তির বাজারে নারায়ন রুপিনীর মিটিং থেকে ফিরে পাসার পথে লাউগাং আর, কে, নগর কংগ্রেস পার্টি অফিস সি, পি, আই, (এম) দুস্কৃতকারী দ্বারা ভস্মিভূত হওয়া সহ ১—১—৯০ ইং আই, সি. নগর কদমতলা বাজার এবং ৯—১—৯০ ইং মধ্যমুখ বাজারে আগুন লাগার ঘটনা সম্পর্কে। ঘটনা তিনটির বিবরণ নিম্নে দেওয়া হল:— (১)—শান্তির বাজার থানাধীন লাউগাং আর, কে, গঞ্জ এর কংগ্রেস পার্টি অফিস আগুনে ভস্মীভূত লওয়ার ঘটনা সম্পর্কে গত ১২ ১—৯০ ইং তারিখ বেলা অনুমান ৮৩০ মি: এর সময় শান্তির বাজার নিবাসী শ্রী বীরেশ্বর মহাজন শান্তির বাজার থানায় এই মর্মে একটি অভিযোগ দায়ের করেন যে গত ১০—১—৯০ ইং তারিখ রাত অনুমান ১০—১১ টার সময় কতিপয় দুস্কৃতকারী আর, কে, নগর কংগ্রেস (আই) অফিসটিতে আগুন দরিয়ে দেয় ফলে মালামাল সহ অফিসটি সমপূর্ণ ভস্মীভূত হয়ে যায়। ক্ষতির পরিমান প্রায় ১৫৫০ টাকা। এই ঘটনাটি শান্তির বাজার থানায় ভারতীয় দণ্ডবিধির ৪৩৬ ধারায় মোকদ্দমা নং ১(১) ৯০ নথিভুক্ত করে পুলিশ তদন্ত শুরু করে। তদন্ত কালে পুলিশ গত ১১/১/৯০ ইং তারিখ এই অগ্নিকাণ্ডের ঘটনায় জড়িত সন্দেহে পশ্চিম আর,কে,গঞ্জ নিবাসী শ্রী দয়াল হরি পালকে গ্রেপ্তার করে গত ১৩/১/৯০ ইং তারিখ আদালতে প্রেরণ করেন! তাছাড়া ঘটনায় জড়িত নিম্ন লিখিত সন্দেহভাজন ব্যাক্তিগণ আদালত হইতে অন্তর্বতী কালীন জামিনে আগামী ২৯-১-৯০ ইং তারিখ পর্য্যন্ত মুক্ত আছে। ১। শ্রীমানিক পাল ২। শ্রী নারায়ন পাল, ৩। শ্রী শ্যাম পাল, ৪। শ্রী কমল পাল ও ৫। শ্রী শুধাংশু দাস। তাহারা সকলেই পশ্চিম আর. কে. গঞ্জ নিবাসী। গ্রেপ্তারকৃত ও অন্তর্বতী কালীন জামিনে মুক্ত সন্দেহভাজন সকলেই সি, পি, আই (এম) দলের সমর্থক বলে প্রকাশ।

(২) গত ১-১-৯০ ইং ঈশান চন্দ্র নগর কদমতলা বাজারে আগুন লাগার ঘটনা সম্পর্কে গত ১-১-৯০ ইং রাত অনুমা ১১ ৩০ মি; এর সময় বিলোনীয়া থানাধীন ঈশান চন্দ্র নগর কদমতলা বাজারে এক বিধ্বংশী অগ্নিকাণ্ডে নিম্নলিখিত অফিস দোকানঘর গুলি সম্পূর্ণভাবে ভস্মীভূত হয়ে যায়

(১) কদমতলা সাব পোস্ট অফিস।
(২) শ্রী মন্টু মজুমদারের বৈদ্যুতিক সরঞ্জামের দোকান,
(৩) শ্রীশিব প্রসাদ মজুমদারের চায়ের দোকান,
(৪) শ্রীসুবোধ বনিকের মাইকের দোকান,
(৫) শ্রীরতন শীলের সেলুন।
(৬) শ্রীনারায়ন পালের মুদির দোকান!

৭) শ্রীহারাধন মজুমদারের মিস্টির দোকান,
৮) শ্রীমনীন্দ্র গুহের মুদির দোকান।
৯) শ্রীগোপীনাথ শীলের সেলুন।
১০) শ্রীনারায়ন মজুমদারের মুদির দোকান।
১১) শ্রীবাদল রায়ের সরকারী ন্যাযামূল্যের দোকান।
১২) শ্রীশংকর মজুমদারের মাইকের দোকান।
১৩) পঞ্চায়েত অফিস ও প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র।
১৪) কালিপদ গুহের চা ও মুদির দোকান।
১৫) সুধীর ঘোসের খালি দোকান ঘর।
১৬) নারায়ন বনিকের মুদির দোকান যাহাতে আই এন টি ইউ সি অফিস ছিল।
১৭) কানুলাল মল্লিকের মুদির দোকান ও শ্রীঅঘোরনাথ চৌধুরীর ঔষধের দোকান।
১৮) যোগেশ দাসের শুকনা মাছের দোকান এবং নির্মল রায়ের পানের দোকান।
১৯) টি,জি,পি এ অফিস।
২০) শ্রী হারাধন গুহের চায়ের দোকান।
২১) সাধন নন্দীর দোকান এবং ফিসারী অফিস।
২২) ভানু সরকারের মাইকের দোকান।
২৩) বেনু সরকারের মুদির দোকান এবং চায়ের দোকান।
২৪) দিলীপ শীলের সেলুন।
২৫) হারাধন বনিক এবং কালাচরন হাজারির সাইকেল মেরামতের দোকান।
২৬) কংগ্রেস আই পার্টি অফিসের কিছু অংশ।

এই অগ্নিকাণ্ডে ক্ষতির পরিমান তিন লাখ টাকা। অগ্নিকাণ্ডের ঘটনাটি ঈশানচন্দ্র নগরের বি এস এফ ক্যাম্প থেকে রাত ১১৫৫ মিঃ এর সময় বিলোনীয়া থানায় জানানো হয় ৩১ নং দৈনিকিতে গত ১ ১ ৯০ইং তারিখ লিপিবদ্ধ করা হয়।

এই অগ্নিকাণ্ডের ক্ষতিগ্রস্তদের পক্ষ থেকে কাহারো বিরুদ্ধে আদালতে কোন অভিযোগ দায়ের করা হয় নাই। তদন্তকালে এই ঘটনার পিছনে কোন নাশকতামূলক কাজ ছিল বলিয়া প্রকাশ পায় নাই। তবে অনুমান করা যাইতেছে যে কোন প্রকার দুর্ঘটনাজনিত কারণেই এই অগ্নিকাণ্ড ঘটে।

(৩) বিলোনীয়া থানাধীন ঋষ্যমুখ বাজারে গত ৯ ১ ৯০ইং তারিখ আগুন লাগার ঘটনা সম্পর্কে।

গত ৯ ১ ৯০ইং তারিখ রাত অনুমান ২ ৩০ মিনিটের সময় বিলোনীয়া থানাধীন ঋষ্যমুখ বাজারে এক অকস্মাৎ অগ্নিকাণ্ডে নিম্নলিখিত দোকানগুলি ক্ষতিগ্রস্ত হয়। যার আনুমানিক মূল্য প্রায় ১ লক্ষ ৭০ হাজার টাকা।

১) শ্রী রাখাল পালের স্টেশনারী দোকান।
২) শ্রীবাস পালের পিতলের বাসনপত্রের দোকান।

৩) শ্রী নেপাল চন্দের মুদির দোকান।

৪) নেপাল চক্রবর্তীর মুদির দোকান।

৫) শঙ্কর শীলের চালের দোকান।

উপরোক্ত অগ্নিকাণ্ডের ঘটনাটি কখ্যমুখে অবহিত হইয়া টি এস আর ক্যাম্পের হাবিলদার যাদব চক্রবর্তীর সংবাদের ভিত্তিতে বিলোনীয়া থানায় গত ১০ ১ ৯০ ইং ৩৩৬ নাম্বার দৈনন্দিনতে লিপিবদ্ধ করা হয়। তদন্তকালে পুলিশ ঘটনার পিছনে কোন নাশকতামূলক ছিল বলিয়া প্রমান পাওয়া যায় নাই। তদন্তে ইহাই প্রতিয়মান হয় যে কোন আকস্মিকজনিত কারণেই এই অগ্নিকাণ্ড ঘটে।

শ্রী জহর মল্লিক:— পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের কাছে এই তথ্য আছে কিনা যে ঈশানচন্দ্র নগর বাজারে এবং আই সি মদধুরদা বাজারে রাত্রি, ১১ ৩০ মিঃ এর সময় আগুন লাগে একটা পোষ্ট অফিস থেকে। এইটা যদি নাশকতামূলক কাজ না হয়ে থাকে তাহলে এই পোষ্ট অফিসে আগুন কিভাবে লাগবে সেটা বুঝা যাচ্ছে না। এইভাবে মধুমুখ বাজারেও একই অবস্থা। গত ২১ ১২ ৮৯ইং এ কলুয়ায় ঘটনার পরেই বিলোনীয়া মহকুমা অন্যান্য জায়গায় অশান্ত পরিবেশ সৃষ্টি করার জন্য একটা চক্রান্ত চলছে এবং এই সমস্ত সি,পি,এম এর মাধ্যমেই এইটা হচ্ছে— এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কি না ?

শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— স্যার এই সমস্ত তথ্য আমার কাছে নেই। তবে তদন্ত কারী অফিসারের কাছে আছে। মাননীয় সদস্যকে অনুরোধ করছি তিনি যেন তদন্তকারী অফিসারের কাছ থেকে এই তথ্য নিয়ে নেন।

শ্রীবাদল চৌধুরী:— পয়েন্ট অব্ ক্লারিফিকেসান স্যার, মাননীয় মন্ত্রী এটা জানাবেন কিনা যে জোট সরকার ক্ষমতায় আসার পর শুধু বিলোনীয়াতে ৩০ জন পার্টি কর্মী নেতা খুন হয়েছে। ৩৫টি পার্টি অফিস পুড়িয়ে দেওয়া হয়েছে। ১০টা গন সংগঠনের অফিস জবর দখল করা হয়েছে। আজকে কংগ্রেস (আই) এর লোকেরা জনগনের সামনে মুখ দেখাতে পারছেন না।

মিঃ স্পীকার:— কলিং এটেনশনের বাইরে আমি কিছুই এলাউ করব না

শ্রীবাদল চৌধুরী:— আমি এটার মধ্যেই আছি স্যার। • • • • • • • •

মিঃ স্পীকার: । আই সেল নট এলাউ। কারন এখানে অগ্নিকাণ্ডের কথা বলা হয়েছে খুনের ঘটনা নয়

শ্রী বাদল চৌধুরী:— • • • • •

মিঃ স্পীকার:— অগ্নিকাণ্ডের সম্পর্কিত কথা বলুন ।

শ্রী সুধীর রঞ্জন মজুমদার (মন্ত্রী):— স্যার, উনারা কি গণতন্ত্রের রীতি নীতি মানবেন না ? হাউসের রীতি নীতি মানবেন না। উনারা কি হাউসে স্পীকারের রুলিং মানবেন না ? স্পীকার রুলিং দিচ্ছেন, তারপরও উনারা কথা বলতে চান।

শ্রী নগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী):— স্পীকারের চেয়ারের বিরুদ্ধে অভিযোগ আনছেন। ইট সুড বি এক্সপাঞ্জড।

• • • • • Expunged as ordered by the Chair

**মিঃ স্পীকারঃ**— এক্সপাঞ্জড্। যদি কাজে বাধা সৃষ্টি করা হয় তাহলে আমি যে কোন মেম্বারকেই পারি। এবং আমি তা করব যদি প্রয়োজন মনে করি তাহলে তাকে কেন, আপনাকেও বের করে দেব।

**শ্রী বাদল চৌধুরীঃ**— তা দিতে পারেন। আপনি কি সাসিয়ে কাজ চালাবেন ?

**মিঃ স্পীকার;**-- যদি নেসেসিটি এরইজ্ হয়।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকারঃ**— আপনি কি স্পীকারের পাওয়ার সম্পর্কে চ্যালেঞ্জ করতে চান ? ডু ইউ লাইক টু চ্যালেঞ্জ ? আপনি কি স্পীকারের পজেশান এণ্ড পাওয়ার সম্পর্কে চ্যালেঞ্জ করতে চান ? আমি কিন্তু নিরপেক্ষতা বজায় রেখে কাজ করতে চেস্টা করছি। আপনি কি স্পীকারের রাইট সম্পর্কে চ্যালেঞ্জ করতে চান ? প্লিজ সাইলেন্ট।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী):**— স্পীকার এখানে বলেছেন যে, এটা প্রাসংগিক নয়।

**শ্রীবিমল সিন্হা** (কমলপুর):— মাননীয় স্পীকার স্যার, এখনে একটা প্রশ্ন যে, মাননীয় সদস্য নকুল বাবুকে আপনি বলেছেন যে, হ্যাঁ আপনার রাইট্ আছে। আপনি বের করে দিতে পারেন।

**মিঃ স্পীকারঃ**— সিওর। অব্‌কোর্স।

**শ্রীবিমল সিন্হা:**— ১০০ বার পারেন। কিন্তু এটার মিনিংটা কি ইনডাইরেকলি কি একটা থ্রেট্ দিলেন নাকি আমাদের ?

**শ্রীবিমল সিন্হা :**— আপনি আমাকে থ্রেট করছেন মিঃ স্পীকার, স্যা। ইনডাইরেক্টলী। আপনার দয়ায় আমরা আসিনি। কমস্টিটিউশান আমাদের যে রাইট দিয়েছেন সেই রাইট আমরা ও কারটেল করতে পারিনা আপনি ও কারটেল করতে পারেন না। এত বড় একা পবিত্র সভার চেয়ারে বসে এইরকম কমেন্ট করাটা পার্লামেন্টটারী ডেমোক্রেসীর বিরুদ্ধে যান।

**মিঃ স্পীকারঃ**— আপনি যে বলেছেন থ্রেট সেটা পালামেটারী প্রসিডিউর এবং প্র্যাকটিস। সেটাই আপনাকে আমি মনে করিয়ে দিচ্ছি। এটাকে আপনি থ্রেট মনে করতে পারেন না। আমি পার্লামেন্টারী প্র্যাটিস মানেই কাজ করছি।

(গোলমাল)

**মি — স্পীকারঃ**— প্লীজ লিসেন টু মী। আমি নিস্ক্রিমিনেশান করতে চাই না করি ও নি। আমি সভার উদ্দেশ্যে বলছি।

**শ্রীবাদল চৌধুরী**:- - পয়েন্ট অব কল্যারিফিকেশান।

**মি; স্পীকারঃ**— নাউ উই আর গোয়িং টু নেকস্ড চাপটার।

**শ্রীবাদল চৌধুরীঃ** - আমি পয়েন্ট অব কল্যারিফিকেশান চেয়েছি, স্যার।

**মিঃ স্পীকারঃ** - কলিং এটেনশানের ভিতর থেকে আপনি বলুন।

**শ্রীবাদল চৌধুরী** স্যার, আমার বক্তব্য ছিল যে কং (ই) বিলোনীয়া মহকুমাতে এত অপরাধ করেছে যে তাদের এখন ঐ মহকুমার জনগনের কাছে যাতয়াত কোন পথ নেই। যেহেতু তাদের কাছে অন্য কোন পথ নেই, সেহেতু তারা নিজেদের দলের লোক দের দিয়ে ঐ এলাকায় যারা সি, পি, এম

সি, পি. এম-মনোভাবাপন্ন তাদের বাড়ীতে বা দোকানপাটে আগুন লাগিয়ে দিয়ে সি, পি. এম লোকেরা মিথ্যা মামলা করে চলেছে। জাওগাঙ্গেও তারা এই ধরনের কাজ করেছে এবং সি. পি এম লোকদের উপর আক্রমন করেছে। এই সম্পর্কে কোর্ট যে রায় দিয়েছেন, তাতে বলা হয়েছে যে এটা একটা অভাবনীয় ঘটনা এবং এইসব ঘটনা কবার আগেই তারা আগাম জামিন নেওয়ার ব্যবস্থা করে রেখেছে কাজেই, এই সুপরিকল্পিত ভাবে যে সমস্ত ঘটনাগুলি ঘটানো হয়েছে, এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় কিছু জানাবেন কিনা ?

শ্রী সুধীর রঞ্জন মজুমদার মুখ্যমন্ত্রী:— মাননীয় স্পীকার, স্যার, এখানে মাননীয় সদস্য যে সব তথ্য দিয়েছেন, সেগুলি আদৌ সত্য নয়।

শ্রী অমল মল্লিক :— মাননীয় মন্ত্রী মহোদয়, এখানে দলীয় লোকদের অপবর্ক করার জন্য দল থেকে দলীয় কর্মীদের ট্রেনিং দেওয়া হচ্ছে বলে যে অভিযোগ করা হয়েছে, তার কোন তথ্য মাননীয় মন্ত্রীর কাছে আছে কিনা জানাবেন কি ?

শ্রী সুধীর রঞ্জন মজুমদার মুখ্যমন্ত্রী:— মাননীয় স্পীকার, স্যার, আমি আগেই বলেছি যে কোন তথ্য যে কেউ পুলিশের কাছে দিতে পারেন, সেটা সত্য কি মিথ্যা তা পুলিশই তদন্ত করে দেখবেন। তবে দলীয় কর্মীদের ট্রেনিং দেওয়া হচ্ছে বলে এখানে যে কথা বলা হয়েছে। সেই রকম কোন তথ্য আমার কাছে নেই হয়তো যিনি অভিযোগ করেছেন, তারাই এই ধরনের কিছু করেন বলে জনসাধারনের ধারনা।

মি: স্পীকার:— গত ২২-১-৯০ ইং তারিখে মাননীয় সদস্য মতিলাল সরকার মহোদয় কর্তৃক উত্থাপিত উল্লেখ পর্বের দ্বিতীয় বিষয় বস্তুর উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন এখন, আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে নিম্নোক্ত বিষয়বস্তুটির উপর তাঁর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি:—

গত ২২ শে নভেম্বর, ১৯৮৯ ইং সদর মহকুমার বিশালগড় থানাধীন পুরাথল রাজনগর গ্রামের নেহেরু দেবনাথ এবং দুর্গানগরের মফিজ মিঞা দুস্কৃতিদের হাতে নিহত হওয়ার ঘটনা সম্পর্কে।

শ্রী সুধীর রঞ্জন মজুমদার মুখ্যমন্ত্রী :— মাননীয় স্পীকার স্যার, উপরোক্ত ঘটনা দুইটির বিবরন নিম্নরূপ:—

১) বিগত ২২-১১-৮৯ ইং বিশালগড় থানার অন্তর্গত পুরাথল রাজনগর সকল ভোট কেন্দ্রের নিকট সকাল অনুমান ০৫-৩০ মিঃ সময় রাসতার উপরে অস্থায়ী পার্টিক্যাম্প তৈরী করা নিয়ে সি, পি. আই এম ও কংগ্রেস (ই) সমর্থকদের মধ্যে এক সংঘর্ষ বাধে এবং বোম ছুড়ার ফলে বিশালগড় থানাধীন পুরাথল সাকিমের শ্রী রবীন্দ্র দেবনাথের পুত্র শ্রী নেহেরু দেবনাথ ঘটনাস্থলে মারা যায়।

উক্ত ঘটনা বিশালগড় থানার হোমগার্ড শ্রী বীরেন্দ্র সরকারের অভিযোগমূলে ভারতীয় দণ্ডবিধির ৩০১ ধারায় মকদ্দমা নং ২২ (১১) ৮৯ বিশালগড় থানায় নথিভুক্ত করে পুলিশ তদন্তকার্য্য শুরু করেন। তদন্তকালে পুরাথল রাজনগর নিবাসী নিম্নে বর্নিত ব্যক্তিগন ঘটনার সঙ্গে জড়িত থাকে বলিয়া সন্দেহ করা হয়:—

১)শ্রী নিরাপদ চৌধুরী, ২) শ্রী তপন নাগ, ৩) শ্রী বলাই রায়, ৪] শ্রী ধনঞ্জিত দাস, ৫) শ্রী শিবু পাল, ৬] শ্রী মদন দত্ত, ৭] শ্রী সুবীর দেব, ৮] শ্রী জীবন দত্ত, ৯) শ্রী বিধু ঘোষ, ১০ শ্রী বিশ্বজিত রায়।

উক্ত ব্যক্তিদের গ্রেপ্তারের জন্য জোর প্রয়াস চালানো হচ্ছে কিন্তু আসামীগন পলাতক। ঘটনার জোর তদন্ত চলিতেছে।

২] বিগত ২২—১১—৮৯ ইং বিশালগড় থানার অন্তর্গত দুর্গানগর সাকিমের জনৈক মফিজ মিঞা অনুমান বেলা ১০ ঘটিকার সময় দুর্গানগর ভোট কেন্দ্রের প্রায় ১ ফার্লং দূরে দাঁড়াইয়া ছিলেন। তখন কতিপয় দুস্কৃতিকারী ধারালো অস্ত্র নিয়া তাহাকে তাড়া করিয়া দুর্গানগর কাঁঠালিয়া বাড়িতে হত্যা করে। উক্ত ঘটনায় বিশালগড় থানাধীন দুর্গানগর সাকিমের শ্রী আবদুল হাসান পিতামৃত গনিখানের অভিযোগ মূলে ভারতীয় দণ্ডবিধির ৩০২ ধারায় বিশালগড় থানায় ১৪ [১১] ৮৯ নং মোকদ্দমা নথিভুক্ত করে পুলিশ তদন্তকার্য্য শুরু করে। হত্যাকারীদের কাউকে সনাক্ত করা যায় নাই এবং এখন পর্য্যন্ত কাউকে গ্রেপ্তার করা সম্ভব হয় নাই।

মোকদ্দমার জোর তদন্ত চলিতেছে এবং আসামীদের সনাক্ত করনের প্রয়াস চলিতেছে।

শ্রী মতিলাল সরকার কমলাসাগরঃ — পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই তথ্য আছে কিনা যে, ঘটনার দিন সকাল ৬ টায় কিছু সি পি আই (এম) কর্মী ভোট কেন্দ্রে ভোট দেওয়ার জন্য যাচ্ছিলেন। তখন প্রায় ২৫/৩০ জন কংগ্রেস কর্মী তাদের আহীর নেতৃত্বের তাদেরকে ভোট কেন্দ্রে যেতে বাধা দেয় এবং পরে রাম দা, বল্লম ইত্যাদি নিয়ে তাদের উপর আক্রমন করে। যখন তারা কৌএে গ্রামে ঢোকে পড়ে তখন সেখানে গিয়েও তাদেরকে আক্রমন করার চেষ্টা করে। যখন তারা শুনলো যে পর্যবেক্ষক আসবে তাব স্থানীয় লোক একত্রে জড়ো হন। তখন দেখা গেল মাননীয় মন্ত্রী সমীর রঞ্জন বর্মন ২৫/৩০ জন কংগ্রেস (আই) কর্মী সেখানে যান এবং গাড়ী থেকে নেমে ঐ জড়ো হওয়া লোকদের উপর ঝাঁপিয়ে পড়ে এবং মফিজ মিঞাকে সেখানে কুপিয়ে হত্যা করা হয়। এই যে হত্যাকাণ্ড ঘটলো সেটা একজন দায়িত্বশীল মন্ত্রীর নির্দেশে হয়েছে এবং হত্যাকারীদেরকে ধরা হচ্ছেনা শাস্তি দেওয়া হচ্ছেনা এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কি না ?

শ্রী সুধীর রঞ্জন মজুমদার মুখ্যমন্ত্রীঃ — মাননীয় স্পীকার স্যার, কারা হত্যা কারী তাদের না অভিযোগ কারীরাও বলতে পারছেন না। মাননীয় সদস্য যে তথ্য দিয়েছেন সেই তথ্য আমার কাছে নেই।

শ্রী মতিলাল সরকারঃ — পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, মাননীয় মন্ত্রীর নেতৃত্বে ২৫/৩০ জন কংগ্রেস কর্মী মুখে রুমাল দিয়ে ঢেকে এই হত্যা কাণ্ড সংঘটিত করেছে। তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা হচ্ছেনা।

শ্রী সুধীর রঞ্জন মজুমদার মুখ্যমন্ত্রীঃ — মাননীয় স্পীকার স্যার, এই ঘটনার তদন্ত চলছে।

শ্রী বাদল চৌধুরী — পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, মাননীয় মন্ত্রীর নির্দেশে এই ঘটনা সংঘটিত হয়েছে এবং মফিজ মিয়াকে হত্যা করা হয়েছে। এই ব্যাপারে আদালতে মামলা করা হয়েচে এবং ইতিমধ্যে দুস্কৃতকারীদের নাম পুলিশকে জানানো হয়েছে। কাজেই এই সম্পর্কে সরকার কি ব্যবস্থা নেবেন ?

শ্রী সুধীর রঞ্জন মজুমদার মুখ্যমন্ত্রী — মাননীয় স্পীকার স্যার আমার কাছে যে তথ্য আছে সেটা আমি দিয়েছি।

শ্রী বাদল চৌধুরীঃ— পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, এই ব্যাপারে থানাতে এফ, আই, আর, করা হয়েছে, সেখানে ডেড বডিকে প্রথমে গুম করা হয়েছে এবং পরে ডেড বডি বাড়ীতে পাঠানো হয়েছে। এই ব্যাপারে মামলা করা হয়েছে আদালতে। কাজেই তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হবে না কেন ?

শ্রী বাদল চৌধুরীঃ— সবই আমার কাছে। আপনার মন্ত্রী সেখানে উপস্থিত থেকে নির্দেশ দিয়েছেন, বডি হাফিজ করে দিতে বিকেল বেলা বডি পৌঁছে দেওয়া হয়েছে। এটা ঠিক কিনা ?

শ্রী সুধীর রঞ্জন মজুমদার মুখ্যমন্ত্রীঃ — স্যার, আমি আগেই বলেছি, এই তথ্য আমার কাছে নেই।

শ্রী সমর চৌধুরী : — ধানপুর কোর্টে যে মামলা হয়েছে সেখানে মাননীয় আইনমন্ত্রী সমীর বর্মনের নাম আছে এটা ঠিক কিনা ?

শ্রী সুধীর রঞ্জন মজুমদার মুখ্যমন্ত্রীঃ — স্যার, আমি তো বলেছি, কোর্ট সরকারের আয়ত্বে নেই। আমার কাছে যে তথ্য ছিল তা আমি দিয়েছি।

মিঃ স্পীকারঃ— আপনাদের আর এটার উপর সময় দেওয়া যাবেনা।

শ্রী মতিলাল সরকারঃ — স্যার, আমাকে আর একটা পয়েন্ট অব ক্ল্যারিফিকেশনের সময় দিতে হবে। স্যার, আদালত যখন কোন মন্ত্রীকে অভিযোগ করেন তখন সেই মাননীয় মন্ত্রী মহোদয়ের নৈতিক দায়িত্ব হচ্ছে, মন্ত্রীসভা থেকে সরে যাওয়া। স্যার মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এই তথ্য আছে কিনা, এবং যদি তথ্য না থাকে, তাহলে এই তথ্য গ্রহন করা হবে কিনা যে, নির্বাচনের আগের দিন কংগ্রেসীরা সেখানে সন্ত্রাসের সৃষ্টি করেছিল, সেখানকার সি পি আই এম নেতা ক্ষিতিকুমার চৌধুরীকে বাড়ী ছাড়তে হয়েছিল। এলাকাটা কংগ্রেসের শক্ত ঘাঁটি বলে পরিচিত। সেখান থেকে বলা হয়েছিল অর্থাৎ প্রচার

করা হয়েছিল, কাউকে ভোট দিতে যেতে দেওশা হবেনা ।

সার, ভোটের দিন ভোরে নির্ব্বাচনী অস্থায়ী অফিস করার জন্য সি, পি, আই, (এম) থেকে সেখানে গেলে কংগ্রেস কর্মীদের দেখে তারা ভীত হয়ে চলে আসছিল । সে সময় কংগ্রেস নেরা নিরাপদ চৌধুরী তাদের বলেন, তোমররা ভয় পেয় না । আমার কাছে আছে, আমি তোমাদের অফিস করার জন্য জায়গা দেখিয়ে দিচ্ছি । তারা কাছে গেলে কংগ্রেসের তপন নাথ সে বোমা নিক্ষেপ করে । এতে সে পড়ে যায় এবং মারা যায় । সি, পি, আই (এম) কর্মী পুলিশের সাহায্য চাইলে পুলিশ থেকে বলা হয়, তোমাদের সাহায্য করতে পারবনা । তোমরা চলে যাও । নতুবা গুলি করব ডি, জি এর কাছে অভি যোগ দাবের করা হয় । সেখানকার থানা কর্ত্তৃপক্ষ ডেড বডি নিয়েছেন । তদন্তকারী পুলিশ অফিসারদের কাছে আসামিদের নাম জানান সত্বেও তারা বাড়ীতেই আছে । ঘুরে বেড়াচ্ছে । আসামীদের আড়াল করা হচ্ছে । আসামী নাধরার যে চক্রান্ত হচ্ছে এই গুলি তদন্ত করে দেখা হবে কিনা কিংবা তথ্য গ্রহন করা হবে কিনা ?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** :— সার, এই সব তথ্য আমার কাছে নেই । তদন্তকারী অফিসারকে এই তথ্য দিতে পারেন । আসামী ধরার জন্য সর্ব প্রকার চেষ্টা চালান হচ্ছে । আমি একথা আপনাদের বলতে পারি যে, আসামীর যে রাজনৈতিক দলেরই পরিচয় থাকুকনা কেন , তাকে ধরার জন্য চেষ্টার ত্রুটি করা হবে না । আসমী সে আসামীই ।

**মিঃস্পীকার** :— উল্লেখ্য বিষয়ের তৃতীয়টি গত ২২—১-৯০ ইং তারিখে মাননীয় সদস্য শ্রীনকুল দাস মহোদয় কর্ত্তৃক উৎথাপিত নিম্নে উখিত বিষয়বস্তুটির উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নোক্ত বিষয় বস্তুটির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য ।

বিষয় বস্তুটি হলো :—

গত ১২ই জানুয়ারী, ১৯৯০ ইং কৈলাসহর মহকুমার হীরাছড়া চা বাগানের শ্রমিক নেতা গোকুল রায় নিহত হওয়ার ঘটনা সম্পর্কে ।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী):— স্যার, আমিমাননীয় সদস শ্রী নকুল দাস মহোদয় কর্ত্তৃকঅনিত উল্লেখিত বিষয়টিয় উপর এখন বিবৃতি দিচ্ছি ।

বিগত ১১ ১ ৯০ ইং তারিখ সকল অনুমন ৮ ঘটিকার সময় কৈলাশহর মহকুমার হীরাছড়া সাকিনের শ্রীগকুলরায় এবং তাহার স্ত্রী শ্রীমতী সুশীলা রায় সহ ২০ ২৫ জনশ্রমিক হীরাছড়া চা বাগানের ১ নম্বর ব্রকে কাজ করিতে যায় এবং অনুমান বেলা ১২ টার সময় শ্রী গকুল রায়কে দেখিতে না পাইয়া খোঁজাখোঁজি শুরু হয় । পরে বেলা ৩ টার সময় উক্ত ঘটনা ম্যানেজারো গোচরে জানা হয় । পর দিন অর্থাৎ ১২ ১ ৯০ ইং তারিখ সকাল আনুমানিক ১১ ৩০ মি: সময় হীরাছড়া চা বাগানের ১ নম্বর ব্লক গকুল রায়ের মৃত দেহ পরিয়া থাকিতে দেখা যায়

উপরোক্ত ঘটনামৃত গকুল রায়ের স্ত্রী শ্রীমতি সুশীলা রায়ের অভিযোগ মূলে ভারতীয় ব্যাক্তিদের বিরোদ্ধে নথীভূক্ত করা হয় ।

১) শ্রী চুনু সরকার ২) শ্রী ধ্রুবরাজ সরকার, ৩) শ্রীবাবুল সরকার ওরফে হেঙ্গা, ৪) শ্রী শংকর-সরকার ৫) শ্রী লক্ষন সরকার , উপরোক্ত সকলেই কৈলাশহর থানার হীরাছড়া সাকিনের অধীন । তদন্তকালে পুলিশ এই ঘটনায় সন্দেহভাজন অভিযোক্ত দের মধ্যে শ্রী লক্ষন সরকারকে থানায় আনায়ন করেন এবং জিজ্ঞাসাবাদ করেন । এই ঘটনায় প্রকৃত অপরাধীকে ধররে জন্য পুলিশ কুকুরকে কাজে লাগানোর হয় । কিন্তু কোন ফল পাওয়য়া যায় নাই ।

তদন্তে এখন পযন্ত যতটুকু জানা যায় এই হত্যাকাণ্ডটি পূর্বতন শক্রুতার ফল । ঘটনার তদন্ত কার্য্য অব্যাহত রাছে ।

শ্রীবৈদ্যনাথ মজুমদার (চণ্ডীপুর) :—পয়েন্ট অব ক্লারিফিকেশান স্যার, প্রয়াত গকুল রায়ের স্ত্রী শ্রীমতি সুশীলা রায় যাদের বিরুদ্ধে অভিযোগ দায়ের করেছেন— বাবুল সরকার, শংকর সরকার এবং অন্যান্যরা, তারা বাড়ী ঘরেই আছে এবং চলাফেরা করছে। কিন্তু পুলিশ তাদেরকে ধরছেনা। বরং পুলিশ ওদেরকে আড়াল করার চেষ্টা করছে। মাননীয় মুখ্যমন্ত্রী অভিযুক্ত অপরাধীদেরকে গ্রেপ্তার করার জন্য পুলিশকে নির্দেশ দেবেন কিনা? এপর্যান্ত যতগুলি খুন হয়েছে, একটা খুনের আসামীও ধরা পড়ছে না। এমনকি আমার কৈলাসহর সাবডিভিশানে যতগুলি খুন হয়েছে একটা খুনের আসামীও ধরা পড়েনি। এই অবস্থা চলবে কিনা আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই?

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—স্যার, আমি এখানে বলেছি যে অপরাধীকে ধরার জন্য পুলিশ কুকুরকে কাজে লাগানো হয়েছে। কিন্তু অপরাধীকে এখনও পর্যান্ত গ্রেপ্তার করা যায়নি।

শ্রীবৈদ্যনাথ মজুমদার :—পয়েন্ট অব ক্লারিফিকেশান স্যার, রাজনৈতিক আশ্রয়ে থেকে এই সমস্ত আসামীরা পুলিশকে ইনফ্লুয়েন্স করছে প্রত্যেকটি কেসে?

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—স্যার, খুনী-কারা সেটাতো আগে ঠিক করতে হবে, তারপরতো তাদেরকে ধরা হবে।

শ্রীসমর চৌধুরী :—পয়েন্ট অব ক্লারিফিকেশান স্যার, থানায় অভিযোগ দায়ের করার পর কগনিজেবল অফেন্স এ প্রথমে অপরাধীকে গ্রেপ্তার করতে হয়। খুনী কে সেটা পুলিশ ঠিক করবে না, করবে বিচারালয়।

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—স্যার, আমি আগেই বলেছি যে, এই ঘটনা কোন রাজনৈতিক ঘটনা নয়। রাজনৈতিক আশ্রয়ের কোন প্রশ্নই উঠে না। সন্দেহভাজন একজন শ্রীলক্ষন সরকারকে থানায় এনে পুলিশ জিজ্ঞাসাবাদ করেছে। পুলিশ কুকুরকে কাজে লাগানো হয়েছে। পুলিশের তরফ থেকে প্রকৃত অপরাধীকে ধরার জন্য সমস্তরকম ব্যবস্থা নেওয়া হয়েছে।

শ্রীসমর চৌধুরী : প্রকৃত অপরাধীকে ধরার জন্য পুলিশ কি কি ব্যবস্থা নিয়েছে আমি জানতে চাই।

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) : —আইন অনুযায়ী সমস্তরকম ব্যবস্থাই নেওয়া হয়েছে।

শ্রীসমর চৌধুরী :—বে আইনী কাজ করা হচ্ছে স্যার, আইন মাফিক নয়, জোর জবরদস্তি করে।

শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—স্যার, উনাদের আমলে এটা হতো, মুখ্যমন্ত্রীর বাড়ীতে খুনীরা থাকত।

**শ্রীঅমল মল্লিক** (বিলোনীয়া) : পয়েন্ট অব ক্লারিফিকেশান স্যার, মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে এই তথ্য আছে কিনা যে, গকুল রায় ছিলাছড়ি চা বাগানের এক সময় প্রভাবশালী সিটু কর্মী ছিলেন এবং নেতৃত্ব দিতেন। বিগত পার্লামেন্ট নির্বাচনের সময় উনি সি, পি, এমের মিটিং-এ প্রচার করেন নি। কিন্তু উনি আই.এন.টি.ইউ.সি'র মিটিং-এ উপস্থিত ছিলেন। তিনি যখন মারা যান তখন এই খবরটা প্রথমেই নেতা শুক্ল সরকার এবং পুলিশসহকারে তিনি গিয়ে কুকুরসহ এনকোয়ারি কাজে সহায়তা করেন এই তথ্য মাননীয় মন্ত্রীর কাছে আছে কিনা ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, এই তথ্য আমার কাছে নেই, তবে আমি তদন্ত করে দেখব।

**শ্রীনকুল দাস** : পয়েন্ট অব ক্লারিফিকেশান স্যার,

**মিঃ ডেপুটি স্পীকার** :— অনেকগুলি পয়েন্ট অব ক্লারিফিকেশান হয়ে গেছে আর নয়।

**শ্রীনকুল দাস** :— আমার প্রশ্ন হচ্ছে একটাই, যেকোন লোকই হোক যখনই খুন হবে সুনির্দিষ্ট আসামীদের বিরুদ্ধে কেইস দেওয়া হবে যে এই লোক খুন করেছে। পুলিশের দায়িত্ব হচ্ছে, প্রথমে তাদের ধরা এবং আদালতে সোপার্দ করা। আদালত ঠিক করবেন তাঁরা দোষী কি নির্দোষী। আসামী ধরা হবেনা স্যার, এটা কি করে সম্ভব হয় কাজেই আমি আপনার মাধ্যমে জানতে চাই আসামী ধরা হবে কিনা, ওদেরকে কোর্টে পাঠানো হবে কিনা এটা মাননীয় মন্ত্রী বলবেন কিনা, না জঙ্গলের রাজত্ব চলতে দেবেন ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, পুলিশের উপর এই সরকার কোন প্রভাব বিস্তার করে না। এটা উনারা করতেন। এই সমস্ত ঘটনা যেগুলি ঘটেছে পুলিশের উপর আমরা কখনও প্রভাব বিস্তার করিনি, তাদের নিরপেক্ষভাবে কাজ করতে দিই।

(গণ্ডগোল)

আমি আবার বলছি, পুলিশকে সম্পূর্ণ স্বাধীনতা দেওয়া হয়েছে, পুলিশের উপর কোনরকম রাজনৈতিক প্রভাব বিস্তার করা হচ্ছে না। পুলিশ যা করনীয় দরকার আইন মাফিক সমস্ত কিছু করছেন এবং এই ব্যাপারে সরকার এবং স্বরাষ্ট্রমন্ত্রক সমস্ত ব্যবস্থা গ্রহণ করেছেন।

(গণ্ডগোল)

**মিঃ ডেপুটি স্পীকার** :— পয়েন্ট অব ক্লারিফিকেশান অনেকগুলি হয়েছে।

( ভয়েসেস্ ফ্রম দি অপজিশ্যান ব্যাঞ্চ একটা কেইসেরও কিছু করতে পারেন নি, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী একেবারে অপদার্থ )।

**মিঃ ডেপুটি স্পীকার** :—গত ২৪-১-৯০ইং তারিখে মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয় কর্তৃক উত্থাপিত নিম্নে উল্লেখিত বিষয়বস্তুটির উপর মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি. নিম্নোক্ত বিষয়বস্তুটির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য। বিষয়বস্তুটি হলো :—

"গত ১৭-১ ৯০ইং রোজ বুধবার রাত্রে অনুমান ৯-৩০ মিনিটের সময় ফটিকরায় থানাধীন দুধপুর গাঁওসভার কং(ই) সদস্য নৃপেন্দ্র দাস নিমন্ত্রণ থেকে বাড়ী ফেরার পথে সি,পি,এম. দুস্কৃতকারীদ্বারা আহত হওয়া এবং পরে জি.বি, হাসপাতালে মারা যাওয়ার ঘটনা সম্পর্কে।"

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ১৭-১-৯০ইং রোজ বুধবার রাত্রি অনুমান ৯-৩০ মিনিটের সময় ফটিকরায় থানাধীন দুধপুর গাঁওসভার কং(ই) সদস্য নৃপেন্দ্র দাস নিমন্ত্রণ থেকে বাড়ী ফেরার পথে সি পি,এম, দুস্কৃতকারীদ্বারা আহত হওয়া এবং পরে জি.বি, হাসপাতালে মারা যাওয়া সম্পর্কে।"

গত ১৮।১।৯০ইং সন্ধ্যা অনুমান ৭টা ৪৫ মিনিটের সময় ফটিকরায় থানাধীন দুধপুর নিবাসী শ্রীবিপীন বিহারী দাস ফটিকরায় থানায় এই মর্মে এক অভিযোগ দায়ের করেন যে গত ১৭।১ ৯০ইং তারিখে রাত্রি অনুমান ৭টা হইতে ১০টা ১ মিনিটের সময় দুধপুর নিবাসী শ্রীনৃপেন্দ্র দাস যখন ঐ গ্রামেরই শ্রীনৃপেন্দ্র আচার্য্য মহাশয়ের বাড়ী হইতে নিজ বাড়ীতে ফিরিতেছিলেন তখন রাস্তায় রবি দাস নামক এক ব্যক্তির বাড়ী নিকট ৪ জন অজ্ঞাত পরিচয় দুস্কৃতকারী দ্বারা আক্রান্ত হন। এই ঘটনাটি ফটিকরায় থানায় ভারতীয় দণ্ডবিধির ৩২৫ ধারা মোকদ্দমা নং ৮০৯০ নথিভুক্ত করে পুলিশ তদন্ত শুরু করেন। আহত শ্রীনৃপেন্দ্র দাসের অবস্থা গুরুতর বিধায় প্রথমে তাহাকে কৈলাশহর হাসপাতালে এবং পরে সুচিকিৎসার জন্য আগরতলার জি,বি, হাসপাতালে প্রেরন করা হয়। আহত নৃপেন্দ্র দাস গত ১৯।১।৯০ইং তারিখে তাহার এই আঘাতজনিত কারনে মারা যান। ঘটনায় তদন্তকারী অফিসার মাননীয় আদালতে ভারতীয় দণ্ডবিধির ৩০২ ধারায় অপরাধ সংযোগ করার জন্য আবেদন করিয়াছেন। ঘটনাটির তদন্ত অব্যাহত আছে।

**শ্রীঅমল মল্লিক** :—পয়েন্ট অফ ক্লারিফিকেশান স্যার, মাননীয় মন্ত্রীর কাছে এই তথ্য আছে কিনা যে নৃপেন্দ্র দাসকে উদ্দেশ্য প্রনোদিতভাবে নিপু আচার্য্য যে বি,এস,এফ, আগে চাকরীরত ছিলেন, চাকরী থেকে আসার পরেই ঐদিন নিমন্ত্রন করে ওর বাড়ীতে নিয়ে যায়, বাড়ীতে নিয়ে খাওয়া দাওয়ার পর যখন ফিরছিলেন তখন রবি দাসের বাড়ীর পাশে এই নৃপেন্দ্র দাসের সংগে নিপু আচার্য্য ছিল এ-সংগে। যখন রবি দাসের বাড়ীর পাশে আসে তখন সেখানে সি পি. এমের বংকিম দে, অমূল্য দে. নারায়ন দত্ত, রঞ্জন আচার্য্য, বাপী আচার্য্য এবং বিকাশ ভট্টাচার্য্য প্রমুখ সি পি,এম. বা পরিকল্পিতভাবে আক্রমন করে তাকে আহত করে। এই তথ্য মাননীয় মন্ত্রীর কাছে আছে কিনা ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :- স্যার, ঘটনাটির তদন্ত চলছে। এই তথ্য আমার কাছে নাই। তবে তিনি তদন্তকারী অফিসারের নিকট এই তথ্য দিতে পারেন।

**শ্রীবিধুভূষন মালাকার** (পারিয়াছড়া) :– পয়েন্ট অফ ক্লারিফিকেশান স্যার, এই নৃপেন্দ্র দাস উনি যে নেশা খেয়ে ঐ বাড়ীতে গিয়েছিলেন এই রাস্তার মধ্যে পাচ্ছেন। এর আগে বলাবান দত্ত দুর্গা-পূজার ঘটনা সম্পর্কে নালবাটার চেয়ারম্যান সহ যে গণ্ডগোল হয়েছে সেই গণ্ডগোলের জের কিনা ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— এই তথ্য আমার কাছে নাই স্যার এইটা ঠিক নয়।

**মি: ডেপুটি স্পীকার** :—উল্লেখ্য বিষয়ের ঘটনাটি গত ২৪ ১ ৯০ তারিখে মাননীয় সদস্য শ্রীপূর্ণমোহন ত্রিপুরা মহোদয় কর্তৃক উত্থাপিত নিম্নোলিখিত বিষয় বস্তুটির উপর মাননীয় মুখ্যমন্ত্রী একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে নিম্নলিখিত বিষয়বস্তুটির উপর বিবৃতি দিতে অনুরোধ করছি। বিষয়বস্তুটি হল :— গত ২২শে নভেম্বর ১৯৮৯ইং কৈলাশহর মহকুমার ছৈলেংটা এলাকায় সি,পি,এম. নেতা তক্ষিরায় দেববর্মা নিহত হওয়া সম্পর্কে.''।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— মি: স্পীকার স্যার, গত ২২শে নভেম্বর, ১৯৮৯ইং দৃটি আকর্ষণী নোটিশের বিষয় হল কৈলাসহর মহকুমার ছৈলেংটা এলাকার সি পি,আই (এম) নেতা তক্ষিরায় দেববর্মা খুন হওয়ার ঘটনা সম্পর্কে"।

বিগত ২২-১১-৮৯ইং সকাল অনুমান ১০-০০মি: সময় মনু থানাধীন দক্ষিণ মনাময় সাকিনের শ্রীতক্ষিরায় দেববর্মাকে মনু থানাধীন ছৈলেংটায় কিছু সংখ্যক দুস্কৃতকারী ধারালো অস্ত্রের দ্বারা আঘাত করে নিহত করে। উপরোক্ত ঘটনা ভারতীয় দণ্ডবিধির ১৪৮।১৪৯।৩০২ ধারায় ১২ (১১) ৮৯ইং মোকদ্দমা মনু থানায় নথিভুক্ত করে। পুলিশ তদন্ত কার্য শুরু করে। তদন্তকালে পুলিশ নিম্নলিখিত ব্যক্তিগণকে এই ঘটনার সংস্পর্শে গ্রেপ্তার করে। মাননীয় আদালতে প্রেরণ করে। বর্তমানে সকলেই জামিনে মুক্ত আছে।

১। শ্রীধীরেন্দ্র চন্দ্র দেবনাথ – সাং ছৈলেংটা, থানা মনু।
২। চন্দন ভৌমিক— ঐ
৩। শ্রীঅসিত পাল— ঐ

ঘটনাটির তদন্ত অব্যাহত আছে।

**শ্রীসমর চৌধুরী** :—পয়েন্ট অফ ক্লেরিফিকেশান স্যার, এই তক্ষিরায় দেববর্মা ভোটের দিন ২২শে নভেম্বর নির্দিষ্টভাবে ভোটের লাইনে দাঁড়িয়েছিল। এই ভোটের লাইন থেকে টেনে এনে ৩৫ গজের মধ্যে প্রকাশ্য দিনের বেলায় তাকে নৃশংসভাবে খুন করা হয়েছে। এ সমস্ত ঘটনাগুলি মাননীয় মন্ত্রীর যে তথ্য সে তথ্যের মধ্যে আছে কিনা জানাবেন কি ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, আমি ত বললাম যে কিছু সংখ্যক দুস্কৃতকারী মনু থানাধীন ময়নামাতে ধারালো অস্ত্রের দ্বারা আঘাত করেছে।

**শ্রীবিমল সিনহা** : — পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, আসামীদের জামিনে মুক্ত করার জন্য সরকারী পাবলিক প্রসিকিউটরদেরকে মাননীয় মন্ত্রীরা নির্দেশ দিয়েছেন কিনা, এই তথ্য মাননীয় মন্ত্রীর কাছে আছে কিনা জানাবেন কি? কারণ তা নাহলে এত তাড়াতাড়ি কিভাবে তারা জামিনে মুক্ত হতে পারে।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, ওনারা করতেন আমরা করিনা।

**মিঃ ডেপুটি স্পীকার** : উল্লেখ্য বিষয়ের ৬ষ্ঠটি গত ১৪-১-৯০ইং তারিখে মাননীয় সদস্য শ্রীবিমল সিনহা মহোদয় কর্তৃক উত্থাপিত নিম্নে উল্লেখিত বিষয় বস্তুটির উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি, নিম্নোক্ত বিষয় বস্তুটির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য। বিষয় বস্তুটি হল :

"গত ১৯শে জানুয়ারী ১৯৯০ইং ত্রিপুরা সরকারী শিক্ষক সমিতির ধর্মনগর বিভাগীয় নেতা চিত্ত গোস্বামীকে নাসা আইনে আটক করা সম্পর্কে"

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, নোটিশের বিষয়বস্তু হল : গত ১৯শে জানুয়ারী, ১৯৯০ইং ত্রিপুরা সরকারী শিক্ষক সমিতির ধর্মনগর বিভাগীয় নেতা চিত্ত গোস্বামী নাসা আইনে আটক করা সম্পর্কে"।

ধর্মনগরের শ্রী চিত্তরঞ্জন গোস্বামীকে জাতীয় নিরাপত্তা আইনে আটকের বিষয়ে উত্তর ত্রিপুরা জেলা শাসকের নিকট হইতে এক রিপোর্ট সরকারের হস্তগত হইয়াছে। সরকার আনুসঙ্গিক কাগজপত্রসহ রিপোর্টটি পরীক্ষা করে দেখছেন। এইরূপ আইন অনুমোদন করার পূর্বে সরকার গুরুত্ব সহকারে জেলা শাসকের রিপোর্টটির সার্বিক পরীক্ষা করে দেখবেন।

পরীক্ষা সাপেক্ষে এই বিষয়ে এখনই কিছু মন্তব্য করা সময়োচিত নহে।

**শ্রীবিমল সিনহা** :— পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, রিপোর্ট তৈরী করার আগে ন্যাসায় গ্রেপ্তার করা হয়েছে এটা মাননীয় মন্ত্রী স্বীকার করেছেন। আগেও আমরা দেখছি রাজনৈতিক কারণে এভাবে অনেককে ন্যাসাতে গ্রেপ্তার করা হয়েছে যেমন রঞ্জন রায়, প্রেম বাহাদুর ওরাং এবং রানা বাহাদুর দেববর্মা তাদেরকে এরেষ্ট করা হয়েছিল। এরেষ্ট করার দিন তাদেরকে একটা রিপোর্ট দেওয়া হয়েছিল কিন্তু এই ক্ষেত্রে উইদাউট রিপোর্ট কি করে এরেষ্ট করা হল মাননীয় মন্ত্রী জানাবেন কি?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, আমরা ত পরিস্কার করে বলেছি যে, নর্থ ত্রিপুরার ডি, এম-এর কাছ থেকে আমরা একটি রিপোর্ট পেয়েছি এবং সেটা সরকার পরীক্ষা নিরীক্ষা করে

দেখছেন। কাজেই পরীক্ষা নিরীক্ষা সাপেক্ষে এখনই কিছু বলা সম্ভব না।

**শ্রীবিমল সিংহ** ঃ—পয়েন্ট অব ক্ল্যারিফিকেসন স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, এই চিত্ত গোস্বামীকে যে কারনে গ্রেপ্তার করা হয়েছে তা পরীক্ষা নিরীক্ষা করা হচ্ছে। কিন্তু নিয়ম হচ্ছে নাসা আইনে কাউকে গ্রেপ্তার করলে কি কারনে তাকে গ্রেপ্তার করা হয়েছে, তার কারণ উক্ত ব্যক্তিকে এবং তার পরিবারকে এবং জজের কাছে তথ্য দিতে হবে। এইটাই হচ্ছে নিয়ম। কিন্তু এখানে সরকার এই নিয়ম ভঙ্গ করে মানুষের মৌলিক অধিকার ভঙ্গ করেছেন।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :—স্যার, এই সম্পর্কে সরকার রিপোর্ট তার পরিবারের কাছে এবং জাজের কাছে রিপোর্ট দিয়েছেন। কাজেই এই সমস্ত আবোল তাবোল কথা বলে সভাকে যেন তারা বিভ্রান্ত না করেন।

(গণ্ডগোল

**শ্রীবাদল চৌধুরী** :—পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেসান স্যার, উনি যে কালোবাজারী তার রিপোর্ট রয়েছে কি ?

(গণ্ডগোল)

**শ্রীঅমল মল্লিক** :—পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেসান স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এই তথ্য রয়েছে কিনা এই চিত্তরঞ্জন গোস্বামী সমন্বয় কমিটির একজন নেতৃস্থানীয় লোক। তিনি বিগত দিনে সাতনালা কাঞ্চনপুর থেকে বে-আইনীভাবে দামী দামী কাঠ বন থেকে কেটে নিয়ে আসেন এবং পরবর্তী সময়ে তিনি উনার স্ত্রীর শ্রীমতী কনক গোস্বামীর নামে ধর্মনগরে একটি স-মিল বসানোর পারমিট পান। রাজ্য সরকারের তখন নতুন করে স মিল বসানোর উপর নিষেধাজ্ঞা ছিল। কিন্তু দেখা গেল বে-আইনীভাবে এই চিত্ত গোস্বামীর স্ত্রী কনক গোস্বামীর নামে তদানীন্তন বামফ্রন্ট সরকার স মিল বসানোর জন্য পারমিশন দিয়েছেন এবং পরবর্তী সময়ে এই চিত্ত গোস্বামী এই ধর্মনগরে জায়গা কিনে সি.পি, আই, (এম) এর পার্টি অফিসের জন্য দান করেছেন এবং এই কারনেই কি তাকে গ্রেপ্তার করা হয়েছে ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, কি কারনে চিত্ত গোস্বামীকে গ্রেপ্তার করা হয়েছে তার রিপোর্ট নিশ্চয়ই প্রকাশিত হবে। তবে এই সম্পর্কে আমি পরিষ্কারভাবে বলতে চাই যে, এই এরেষ্ট রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধির জন্য নয়। সমস্ত ফরম্যালিটিজ অবজারভেশন করেই এইটা করা হয়েছে।

**সমর চৌধুরী** : মিঃ স্পীকার স্যার, রাজ্য সরকার এই নাসা আইনের অধিকার প্রয়োগ করায় আমরা তার তীব্র প্রতিবাদ জানাচ্ছি। এটা হতে পারেনা। এর প্রতিবাদে আমরা ওয়াকআউট করছি।

(মাননীয় বিরোধী সদস্যদের ওয়াকআউট)

**মি: স্পীকার :**—এই সভা বেলা দুইটা পর্য্যন্ত মূলতুবী রইল।

**মি: স্পীকার :**—নাউ কলিং এটেনশান নোটিশ। আজকে একটি দৃষ্টি আকর্ষণীয় নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি, তিনি যেন মাননীয় সদস্য শ্রীবিধুভূষণ মালাকার মহোদয়ের আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষনী নোটিশের উপর বিবৃতি দেন। নোটিশটির বিষয়বস্তু হলো :.. .......

**শ্রীবিমল সিনহা :**—স্যার, আমার বক্তব্য শেষ হয়নি। আমার একটি পয়েনট অব্ ক্লিয়ারিফিকেশান আছে। মাঝখানেতো হাউস অ্যাজার্ন হয়ে গেল।

**মি: স্পীকার :**—সো ওয়ান কোয়েশ্চান ইজ এলাউ।

**শ্রীবিমল সিনহা :**—মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, সেটা তদন্ত করবেন। সেই রিপোর্ট ডি. এম-এর কাছে পাঠিয়েছেন। রিপোর্ট তৈরী করেছেন। সেটা উনার হাতে আসেনি।

এই চিত্ত গোস্বামী সমন্বয় কমিটির একজন প্রথম সারির নেতা। উনাকে শচীনবাবুর আমলে বদলী করে দেওয়া হয়েছিল খেদাছড়াতে পাঠিয়ে, রাজনৈতিক প্রতিহিংসা মেটানোর জন্য। জোট সরকার আসার পর আবার তাকে বকসনগর বদলী করে দেওয়া হয়েছে। উনার স্ত্রী ক্যানসারের রোগী। এইসব কারণে তিনি কাজে যান না। আবার এখন তাকে গ্রেপ্তার করা হলো এতবড় অমানবিক কাজ। এটা মাননীয় মুখ্যমন্ত্রীর নজরে আছে কিনা? দ্বিতীয়ত: কিছু কিছু সদস্য এখানে বলছেন যে, উনি নাকি কাঠ কারবারি। এ রকম একটা গুণগান শুনলাম। (নাম্বার ১) প্রমাণ করতে হবে উনার বিরুদ্ধে ফরেষ্ট এ্যাকট্ মোতাবেক কেইস্ আছে। (নাম্বার ২) উনার যদি সমিল থেকেই থাকে তাহলে সেটা কেন কেনসেল করা হল না? হাউ মেনি কিউবিক ফুট কনফিসকেটেড উনার এখানে? 'সান্দন' পত্রিকায় আমরা দেখেছিলাম, ব্যক্তিগতভাবে আমি কাউকে আঘাত করছিনা সুধীরনাথ নামে একজন ব্যবসায়ী, ঘটনা প্রসংগে উনি নাকি আবার কেমন মিনিষ্টারের ঘনিষ্ট রিলেটেড। উনার নামে 'সান্দন' পত্রিকায় উঠেছে। আর তাদের ধরাই যদি আপনাদের উদ্দেশ্য হয়ে থাকে তবে কেন সেটা আপনারা ওভারলোক করে চলছেন? এবং 'নাসা' ইমিডিয়েট বাতিল করা হবে কিনা? ডেমোক্রেটিক রাইট রক্ষার জন্য। ভারতবর্ষে বহু আইন আছে। যে কোন সময় যে কোন মানুষকে গ্রেপ্তার করা যায়, ধরা যায়। সি.আর.পি.সি, আছে, আই.পি.সি আছে। সবকিছুই আছে। কিন্তু এটা রাজনৈতিক ভাবে করা হয়েছে। এটা মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কিনা?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) : আমি বলছি যে, পুরো রিপোর্ট'টা পরীক্ষা নিরীক্ষা না করে কিছুই বলা যাবে না।

**শ্রীসমর চৌধুরী :**— স্যার, মাননীয় মন্ত্রী উত্তর দিতে গিয়ে একটা কথা বলেছেন। রাজনীতি ছাড়া অন্যভাবে এই নাসা প্রয়োগ করা যাবে। আমরা দেখছি রাজনৈতিকভাবেই শুধু নাসার প্রয়োগ হচ্ছে। ভারতবর্ষে কি আর আইন নাই? তার জন্য কি নাসা প্রয়োগ করতে হবে? বহু আইন রয়েছে ভারতবর্ষে। আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করব এটাকে বাতিল করার জন্য। রাজ্য সরকারকেও অনুরোধ করব বিনা বিচারে আটক করা যাবেনা।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— আমি আগেই বলেছি এই রিপোর্ট শুধু ডি,এম, করেছে।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার :**—আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীবিধুভূষণ মালাকার মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন।

নোটিশটির বিষয়বস্তু হলো :—

"গত ২৬শে ডিসেম্বর ১৯৮৯ইং কৈলাসহর মহকুমার রাতাছড়া রাবার বাগানের শ্রমিক নেতা উমেশ মারাক খুন হওয়ার ঘটনা সম্পর্কে"।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ২৫।১২।৮৯ইং সন্ধ্যা অনুমান ৬-০০ হইতে ৬-৩০ মিঃ এর সময় রাতাছড়া ফরেষ্ট কলোনীর বাসিন্দা উমেশ মারাক শ্রীশচীন্দ্র মারাক নামে এক ব্যক্তির সংগে কাজের জায়গা হইতে বাড়ী ফিরিতেছিল। তখন শ্রীরাজীব মারাক ও অপর কয়েকজনের সংগে রাস্তায় তাহার কোন একটা ব্যাপারে তর্কাতর্কি হয়। তর্কাতর্কির সময়ে নিহত মারাক তাহাদের হুমকি দিলে তারা সেইখান থেকে চলে যায়। কিন্তু কিছুক্ষণ পরে রাজীব মারাক ও অন্যান্যরা নিহত উমেশ মারাককে পুনরায় অনুসরণ করতে থাকে এবং নিহত উমেশ মারাক যখন তার বোনের বাড়ীর নিকট পৌছে তখন দুস্কৃতিকারীরা তৎক্ষণাৎ লাঠি দিয়ে তাদের মাথায় আঘাত করে। ফলে সংগে সংগে ঘটনাস্থলেই তার মৃত্যু ঘটে। নিহত উমেশ মারাকের বোন বেঞ্জামিন মারাক দুস্কৃতিকারীদের মধ্যে রাজীব মারাককে চিনতে পারেন এবং তার চিৎকারে রাতাছড়া ফরেষ্ট কলোনীর বাসিন্দা শ্রীবিষেণ

মারাক ঘটনাস্থল থেকে ৭।৮ জনকে পালাইয়া যাইতে দেখেন। ঘটনাটি শ্রীবিষেণ মারাকের অভিযোগ মূলে ভারতীয় দণ্ডবিধির ৩০২ (৩০) ধারার ফটিকরায় থানায় মোকদ্দমা নং ১১।১২ ৮৯ নথিভুক্ত করে পুলিশ তদন্তকার্য শুরু করেছে। কিন্তু দুষ্কৃতিকারীরা এই ঘটনার পর হইতে পলাতক বিধায় তাদের এখন পর্যন্ত গ্রেপ্তার করা সম্ভব হয় নাই। তবে তাদেরকে গ্রেপ্তারের জন্য সর্বপ্রকার চেষ্টা চালানো হচ্ছে। ঘটনাটির তদন্ত অব্যাহত আছে।

**শ্রীবিধুভূষণ মালাকার** (পাবিছড়া) :— ২৫ তারিখে বড় দিনের পরব সবাই মিলে একসাথে উদ্‌যাপন করে। ২৬ তারিখে উমেশ মারাক বাবার এর লেটেক্স নিয়ে যখন যায় তখন রাজীব মারাক, রঞ্জিত মারাক এরা সব মিলে উমেশ মারাককে অহেতুক আক্রমণ করে তার লেটেক্সগুলি কেড়ে নেওয়ার জন্য হৈ চৈ করে এবং তার বোন বেঞ্জামিন মারাকের সামনে তাকে খুন করে। বেঞ্জামিন এবং বেঞ্জামিনের স্বামী বাহাদুর মারাক আসামীদের প্রত্যক্ষভাবে সনাক্ত করে। তাদের সনাক্ত করার পরে আজকে এক মাস হয়, এখন পর্যন্ত তাদের গ্রেপ্তার না করার কারণটা কি ?

**শ্রী সুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, আমি আগেই বলেছি যে আসামী পলাতক আছে, তাকে গ্রেপ্তার করার জন্য সব রকমের প্রয়াস চালানো হচ্ছে।

**শ্রী বিধুভূষন মালাকার** :— মাননীয় মন্ত্রীমহোদয় কি অবগত আছেন যে, পূর্ব বাতাছড়ার প্রাক্তন গাঁও প্রধান এই হতভাগা পরিবারটিকে পরনের কাপড়-চোপড় থেকে শুরু করে থালা বাসন এবং অন্যান্য সাহায্য দিয়ে চলেছেন ?

**শ্রী সুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— তদন্তকারী পুলিশের কাছ এসব তথ্য থাকলে তারা আমাদেরকে জানালে আমরা পরে বলতে পারব।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য, শ্রীগোপাল দাস মহোদয় কর্তৃক উত্থাপিত অন্য একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আজই একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি, এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে মাননীয় সদস্য শ্রীগোপাল দাস কর্তৃক উত্থাপিত নিম্নে বর্নিত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর তাঁর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি : —

"গত ২৮শে নভেম্বর, ১৯৮৯ইং সন্ধ্যায় রাধাকিশোরপুর থানাধীন শালগড়া বাজার থেকে বাড়ী ফেরার পথে বামফ্রন্ট কর্মী ও সি,পি. আই (এম) লোকাল কমিটির সদস্য কমঃ দুলাল দেবনাথকে নৃশংসভাবে খুন করা সম্পর্কে"।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :- মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ২৮শে নভেম্বর, ১৯৮৯ইং

সন্ধ্যা প্রায় ৫ ঘটিকার সময় রাধাকিশোরপুর থানাধীন শালগড়া নিবাসী জনৈক দুলাল দেবনাথ শালগড়া বাজার থেকে বাড়ী ফেরার পথে রাস্তায় কতিপয় দুস্কৃতিকারী দ্বারা ছুরিকাঘাতে ঘটনাস্থলে নিহত হন।

ঘটনাটি রাধাকিশোরপুর থানায় মৃত দুলাল দেবনাথের মা শ্রীমতি নিভা রানী দেবনাথের অভিযোগক্রমে ভারতীয় দণ্ডবিধির ১৪৮/১৪৯/৩০২ ধারায় মামলা নং ৩৭/১১-৮৯ নথিভুক্ত করে পুলিশ তদন্ত শুরু করে। তদন্তকালে পুলিশ ঘটনার সঙ্গে জড়িত শালগড়া নিবাসী আশিষ দাসকে গ্রেপ্তার করে মাননীয় আদালতে প্রেরণ করে। অপর দুইব্যক্তি যথা পীযুষ দাস এবং রতন সরকার মাননীয় আদালতে আত্ম সমর্পণ করে।

এফ. আই. আরে বর্ণিত উপরক্ত তিনজন ছাড়াও ঘটনার সংগে জড়িত নিম্নে বর্ণিত আরও চারজন পলাতক বিধায় গ্রেপ্তার করা সম্ভব হয়নি :—

১) তপন দাস, ২) শ্রীবিনয় ভৌমিক, ৩) শ্রীমানিক দেবনাথ এবং ৪) উমর আলী। পলাতক আসামীদের গ্রেপ্তারের জন্য সর্বপ্রকার চেষ্টা চালানো হচ্ছে এবং তদন্ত কার্য অব্যাহত আছে।

**শ্রীকেশব মজুমদার** (কাকড়াবন) : মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে যে স্টেটমেন্ট দিয়েছেন, তাতে তথ্যগত কিছু ভুল আছে যেমন উনি বলেছেন দুলাল দেবনাথের মা কিন্তু অভিযোগটা দুলাল দেবনাথের মা করেন নি, করেছেন তার বোন। কাজেই, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় কি অবগত আছেন কি যে শালগড়া এবং পার্শ্ববর্তী এলাকায় যে সমস্ত গোলমাল হচ্ছে বা হয়ে গেছে, তার সবগুলিই উনারা নিজেরাই করিয়েছেন এবং করাচ্ছেন ? তারপর, যেদিন এই ঘটনাটা ঘটেছে সেদিনই সেখানকার কংগ্রেস নেতা কামিনী দাস, যিনি ঐ এলাকার বিভিন্ন ঘটনার সংগে জড়িত তিনিই পরিকল্পিতভাবে এই হত্যাটাও সংঘটিত করেছেন এবং আগে থেকেই রাধাকিশোরপুর থানায় গিয়ে আমাদের নিয়ে গিয়ে এই ধরনের ঘটনা যে হবে তা জানিয়ে এসেছে ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) : স্যার, এই ধরনের কোন তথ্য আমার কাছে নাই।

**শ্রী কেশব মজুমদার** :- মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, যে আসামীরা পালিয়ে গেছে এবং যেসব আসামীদের নাম বলেছেন, যেমন বিনয় ভৌমিক যাকে তিনি নিজেও আদর করে ভুতু বলে ডাকেন এবং পীযুষ দাস..........

**শ্রী কেশব মজুমদার** — পয়েন্ট অব ক্লারিফিকেশান স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী বলছেন যে আসামীদেরকে খোঁজ পাওয়া যাচ্ছে না। যে যে আসামীদের নাম উনি বললেন তাদের মধ্যে ওমর আলী, বিনয় ভৌমিক, ভুতো, পীযূষ দাস এবং মৃণাল ভৌমিক তারা রাধাকিশোরপুর থানার পুলিশ এস, আই. এর বাড়ীতে যাতায়াত করে। এদেরকে উদয়পুরের মানুষ শালগড়ার মানুষ এবং পুলিশের লোকরা দেখছে। ওরা সেখানে চা খায় গল্পগোজব করে। এর পরেও বলা হচ্ছে পাওয়া যায় না। এটা স্বরাষ্ট্র

মন্ত্রী দেখবেন কি না ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, আমাদের সরকার পুলিশের উপর কোন প্রভাব বিস্তার করে না। পুলিশকে স্বাধীনভাবে কাজ করতে দেওয়া হয়েছে। মাননীয় সদস্যরা আশা করব এই ব্যাপারে উস্কানী না দিয়ে সহযোগিতা করবেন। এটা সত্য যে এই ধরনের খুন খারাপি এখন জাতীয় সমস্যা হয়েছে। এটা দূর হওয়া উচিত। স্যার আমি তথ্য দিয়ে বলতে পারি যে ওদেরই লোক অস্ত্রশস্ত্র জমা দিয়ে বলছে যে ওরা আমাদের হাতে অস্ত্র তুলে দিয়েছে আমরা খুনোখুনি করাতে চাই না। স্যার, খুন সন্ত্রাস হচ্ছে ওদের রাজনীতির অংগ। আমাদের এটা রাজনীতির অংগ নয়। আমি তাই বিরোধী দলের মাননীয় সদস্যদেরকে অনুরোধ করছি আপনারা পুলিশকে সহযোগিতা করুন। একা পুলিশের পক্ষে এই সমস্যার সমাধান সম্ভব নয়। আমরা জানি যে রাজ্যের একটা বিরাট অংশের মানুষ শান্তি চায় এবং তারা আজকে দেখছে যে একটা রাজনৈতিক দল খুনের প্ররোচনা দিচ্ছে। কিন্তু খুনের কথা বলে, খুনের প্রচার করে আর বেশীদিন রাজনীতি সম্ভব নয়।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— খুনের কথা বলে, খুনের প্রচার করে রাজনীতি করার দিন আর বেশী নেই। আজকে আমি তাঁদের অনুরোধ করব, কোন কংগ্রেস কর্মীর বাড়ীতে যদি আসামী লুকিয়ে থাকে, পুলিশ দিয়ে ধরিয়ে দিন।

**শ্রীকেশব মজুমদার** :— মিঃ স্পীকার স্যার, খুন হচ্ছে সি, পি, আই, (এম) এর চেলাদের। মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এখানে যে স্টেটমেন্ট দিলেন সে স্টেটমেন্ট অনুযায়ী উনি কি বলতে চেয়েছেন তা আমি জানি না তবে আমি বলতে চাই, সি. পি. এম, কি সি. পি. আই. (এম) এর ছেলেদের খুন করছে। একথা মুখ্যমন্ত্রী ছাড়া আর কেউ বিশ্বাস করবে না। সুতরাং বিধানসভায় দাঁড়িয়ে গাল গল্প না দিয়ে এই সমস্যাটিকে জাতীয় সমস্যা বলে ধরে যদি থাকেন, তাহলে তাঁর দলের যে লোক কনসপিরেসী করছে তাদের প্রতি নজর দেওয়ার সদিচ্ছা রাখবেন কি ? যেসব পুলিশ অফিসার খুনীদের রাখছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে কিনা ? বিমল দাস, গোকুলপুর বাড়ী, আমি এখনও বলছি, গিয়ে দেখুন। কাজেই মাননীয় মুখ্যমন্ত্রী এ ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করবেন কিনা। এখানে এটা বলার বিষয় নয় যে, সি. পি. আই, (এম) এর লোকেরা খুন খারাপি করছে। কিন্তু আমরা জানি, কংগ্রেস খুন, রাহাজানি, নারী ধর্ষণ ছাড়া থাকতে পারে না। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই, আপনারা এগুলি বন্ধ করবেন কিনা ? পুলিশ অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে কিনা ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, আমি যখন এই হাউসে আবেদন করছি, তখন সবার কাছেই করছি, সহযোগিতা করার জন্য। উনার অনুরোধের অপেক্ষায় না থেকেই আমরা পুলিশকে বলছি, আসামী ধরার জন্য সর্বতভাবে প্রয়াস গ্রহণ করার জন্য। আমি একটি কথা এখানে বলছি যে, উনি নিজেও একটি কেসের আসামী।

**মিঃ স্পীকার** :—আজ আর একটি দৃটি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত দৃটি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন।

নোটিশটির বিষয়বস্তু হলো :—

"গত ১৬-১০-৮৯ইং পি, আর, বাড়ী থানাধীন গাবতলী ভারত বাংলাদেশ সীমান্তে ললিত শীলের মৃতদেহ পাওয়ার ঘটনা সম্পর্কে"।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, আমি মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয় কর্তৃক আনীত দৃটি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দিচ্ছি :

বিগত ১৫-১০-৮৯ইং সকাল অনুমান ৯-৩০মিঃ সময় দক্ষিন ত্রিপুরা জেলার পুরান রাজবাড়ী থানাধীন গাবতলী সাকিনের শ্রীবনমালী শীলের পুত্র ললিত শীল তাহার বাংলাদেশ সীমান্তে অবস্থিত ধানক্ষেতে কাজ করার জন্য যায়। কিন্তু এর পর হইতে ললিত শীল তার নিজ বাড়ীতে ফিরে আসে নাই। পরদিন ১৬-১০-৮৯ ইং সকাল অনুমান ১০ঘটিকায় সময় ভারত বাংলাদেশ সীমান্তে গাবতলী গ্রামের সীমান্তের পোর্টের কাছে তাহার মৃতদেহ ক্ষতবিক্ষত অবস্থায় পাওয়া যায়।

উক্ত ঘটনা ভারতীয় দণ্ডবিধির ৩০২ ধারায় ৪ (১০) ৮৯ নং মামলা পুরান রাজবাড়ী থানায় নথীভুক্ত করা হয় এবং তদন্তকার্য্য চলিতে থাকে। তদন্তকালে ইহা প্রতিয়মান হয় যে নিহত ললিত শীলকে বাংলাদেশের তস্করকারীরা কোন কারনে হত্যা করিয়াছে। ঘটনার তদন্ত চলিতেছে।

**শ্রীদীপক নাগ** (মজলিশপুর) :—পয়েন্ট অব ক্লারিফিকেশান স্যার, উক্ত নিহত ব্যক্তি বাংলাদেশে গরু পাচারের সঙ্গে যুক্ত ছিল এবং মারা যাওয়ার পর এই গরু পাচারকারীকে নিয়ে সি, পি, আই (এম) দল জল ঘোলা করার প্রচেষ্টা নিয়েছিল এই তথ্য মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের আছে কিনা জানাবেন কি?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, সি, পি, আই (এম) দলের রাজনীতিই হচ্ছে হয় মৃতদেহ না হয় ধর্ষণ।

**শ্রীবাদল চৌধুরী** (ঋষ্যমুখ) :—পয়েন্ট অব ক্লারিফিকেশান স্যার, এখানে নিহত ললিত শীলকে গরু চোর হিসাবে আখ্যায়িত করা হয়েছে। সুতরাং তার নামে সুনির্দ্দিস্ট মামলা আছে কিনা মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, আমার কাছে যে তথ্য আছে তা আমি বলে দিয়েছি।

**শ্রী অমল মল্লিক** ( বিলোনীয়া ) ঃ— পয়েন্ট অব ক্লেরিফিকেশান স্যার, ১৫, ১০ ,৮৯ ইং তারিখে ললিত শীল নিখোঁজ হল, ১৬ ১০,৮৯ তারিখে সকালবেলায় ললিত শীলের মতদেহ সীমান্তাঞ্চলে পাওয়া গেল এবং সমস্ত গ্রামের মানুষ কংগ্রেস, সি, পি, আই ( এম ) তথা সমস্ত রাজনৈতিক দল বিশেষে ললিত শীলের মৃতদেহ দাহ করার ব্যবস্থা করে। শবদেহ দাহ হয়ে যাওয়ার পর ১৭.১০,৮৯ ইং তারিখে মাননীয় সদস্য শ্রী বাদল চৌধুরী মহোদয় সেখানে গিয়ে একটা মিটিং-এ বক্তব্য রাখলেন যে "ললিত শীলকে কংগ্রেস ( আই) গুণ্ডারা খুন করে সীমান্তে এনে রেখে দিয়েছে"। তখন সেই মিটিং এ গ্রাম বাসিরা প্রতিবাদ করে তাঁকে জিজ্ঞাসা করলেন-আপনি এই ধরনের বক্তব্য রাখলেন কেন। তখন উনি সেখানে নিজে স্বীকার করে আসতে বাধ্য হলেন যে খবর না নিয়ে আর কোন সময় উনি এই ধরনের বক্তব্য রাখবেন না, এই তথ্য মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের কাছে আছে কি-না ?

**শ্রী সুধীররঞ্জন মজুমদার** ( মুখ্যমন্ত্রী ) ঃ— স্যার, এই তথ্য আমার কাছে নেই। তবে আমি আগেই বলেছি যে যেখানেই খুনের মৃতদেহ পাওয়া যায় বা কোথাও যদি খুনের পরিকল্পনা করতে হয় সেখানেই উনাকে পাওয়া যায়।

## LAYING OF PAPERS ON THE TABLE

**মিঃ স্পীকার** ঃ— সভার পরবর্তী কার্য্যসূচী হলো :— "Laying of a copy of the

i) Report of the Comptroller and Auditor General of India relating to the State of Tripnra for the year 1986-87.

ii) Appropriation Accounts for the year 1986-87. and

iii) Finance Accounts for the year 1986-87. as required under clause (2) of Article 151 of the Constitution of India.

এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উপরোক্ত রিপোর্ট, এ্যাপ্রোপ্রিয়েশান্ এ্যাকাউন্টস এবং ফিনান্স এ্যাকাউন্টস সভায় পেশ করার জন্য।

**Shri Sudhir RanjAn Majumder** ( Chief Minister ) :— Hon'ble Speaker Sir, I beg to lay before the House a copy of the—

i) Report of the Comptroller and Auditor General of India relating to the State of Tripura for the year 1986-87.
ii) Appropriation Accounts for the year 1986-87. and
iii) Finance Accounts for the year 1986-87. as required under clause (2) of Article 151 of the Constitution of India.

## LAYING OF REPLIES TO POSTPONED QUESTIONS ON THE TABLE

**মিঃ স্পীকার ঃ—** সভার পরবর্তী কার্য্যসূচী হলো ঃ— " লেয়িং অব্ দি রিপ্লাইস অব দি পোষ্টপণ্ড কোয়েশ্চানস্ " । বিধানসভার গত অধিবেশনে আনীত পোষ্টপণ্ড আনষ্টার্ড কোয়েশ্চান নং— ৪১ এবং ৫৫ এর উত্তর দেওয়া সম্ভব হয় নি । এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উপরোক্ত পোষ্টপণ্ড আনষ্টার্ড কোয়েশ্চান নং ৪১-এর উত্তর পত্র সভার টেবিলে পেশ করার জন্য ।

**Shri Sudhir Mazumdar** (Chief Minister) :— Mr. Speaker Sir, I bge to lay on the table of the House that the reply of postponed un-starred Question No. 41.

**মিঃ স্পীকার ঃ—** আমি এখন গ্রামীণ উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি পোষ্টপণ্ড আনষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৫৫-এর উত্তর পত্র সভার টেবিলে পেশ করার জন্য ।

**Shri Birjit Sinha** (Minister) :— Mr. Speaker Sir, I beg to lay on the table of the House that the reply of postponed un-starred question No. 55

## MOTION FOR EXTENSION OF TIME FOR PRESENTATION OF REPORT OF THE PRIVILEGE COMMITTEE

**Mr. Speaker :—** I would call now Shri Amal Mallik, Chairman of the Committee on privileges to move his motion for extension of the time for presentatson of the Report of the Committee on Privileges.

**Shri Amal Mallik :—** Mr Speaker Sir, I beg to move " That the time for presentation of the Report of the Committee on Privileges to the House on the Question of alleged breach of Privilege raised by Shri Gouri Sankar Reang M L. A against the Editor of " DAILY DESHER KATHA " a daily newspaper as referred to the Committee on Privileges on 30. 3. 89 for investigation extension and report' be extended upto the next Session.

**Mr Speaker :—** Now the question before the House is the motion move by Shri Amal Mallik, Chairman of the Committee on Privileges—

That the time for presentation of the Report of the Committee on privileges to the House of the question of alleged breach of Privilege raised by Shri Gouri Sankar Reang, M. L. A against the Editor of " DAILY DESHER KATHA " a daily newspaper, as referred to the Committee on Privileges on 30, 3 89 for investigation Examination and report be extended upto the next Session.

( The motion was put to voice vote and carried ).

**মিঃ স্পীকার ঃ—** সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো :— পাবলিক আণ্ডার টেকিং কমিটির অষ্টদশতম প্রতিবেদন সভার সামনে উপস্থাপন।

আমি এখন মাননীয় সদস্য শ্রী গৌরী শংকর রিয়াং মহোদয়কে অনুরোধ করছি প্রতিবেদনের প্রতিলিপি সভার সামনে পেশ করার জন্য।

**শ্রী গৌরী শংকর রিয়াং ঃ—** মিঃ স্পীকার স্যার, আমি পাবলিক আণ্ডার টেকিংস্‌ কমিটির অষ্টাদশতম প্রতিবেদন এই সভার পেশ করছি।

**মিঃ স্পীকার ঃ—** সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো :— " ডেলিগেটেড্‌ লেজিশলেশ্যান কমিটির ত্রশোদশতম প্রতিবেদন ( থার্টিন্‌থ্‌ রিপোর্ট ) সভার সামনে উপস্থাপন।

আমি মাননীয় সদস্য শ্রী রতন লাল ঘোষ মহোদয়কে অনুরোধ করছি প্রতিবেদনের প্রতিলিপি সভার সামনে পেশ করার জন্য।

**Shri Ratan Lal Gosh :—** Mr, Speaker Sir, I beg to present to the House the 13th Report of the Committee on Delegated Legislation.

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে, আজকে এই সভায় যে সমস্ত রিপোর্ট ( প্রতিবেদন ) পেশ করা হয়েছে, সেগুলোর প্রতিলিপি " নোটিশ অফিস " থেকে সংগ্রহ করে নেবার জন্য।

## PRESENTATION OF PETITION

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে, আমি একটি পিটিশান পেয়েছি। পিটিশান দিয়েছেন শ্রী সুধীর রায় গং ১৪০ জন। পিটিশানটির বিষয়বস্তু হল :— "For construction of a sluice gate at Nalchar on Agartala-Sonamura Road for irrigation channel embarkment thereof."

## MOTION OF THANKS ON THE GOVERNOR'S ADDRESS

পিটিশানটি ফরোয়ার্ড এবং কাউন্টারসাইন করেছেন মাননীয় সদস্য শ্রী রসিক লাল রায় মহোদয়। আমি এখন মাননীয় সদস্য শ্রী রসিক লাল রায় মহোদয়কে অনুরোধ করছি পিটিশানটি সম্পর্কে এই সভায় রিপোর্ট করার জন্য।

**শ্রী রসিকলাল রায় ঃ—** Mr. Speaker Sir, I beg to present to the House a petition signed by 140 inhabitants of west Nalchar Gaon Sabha under Sonamura Sub-Division regarding "Construction of a sluice gate at Nalchar on Agartala-Sonamura Road.

**মিঃ স্পীকার ঃ**—সভার পরবর্ত্তীকার্য্য সূচী হলো :—" মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষনের উপর আলোচনা এবং ঐ ভাষনের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাহা সভা কর্ত্তৃক গ্রহন করা" গত ২২শে জানুয়ারী, সোমবার, ১৯৯৩ইং তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষনের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে উহার উপর এবং যে সকল সংশোধনী প্রস্তাব এসেছে এগুলির উপর আলোচনা। আলোচনা শেষে প্রথমে সমস্ত সংশোধনী প্রস্তাবগুলি একসঙ্গে ভোটে দেওয়া হবে। তারপর মূল প্রস্তাবটি ভোটে দেওয়া হবে।

**মিঃ স্পীকার ঃ—** আমি এখন মাননীয় মন্ত্রী শ্রীজওহর সাহা মহোদয়কে উনার অসমাপ্ত আলোচনা আরম্ভ করতে অনুরোধ করছি।

**শ্রীজওহর সাহা ( রাষ্ট্রমন্ত্রী ) :—** স্যার, গতকাল আমি যে সকল বিষয়ের উপর আলোচনা করছিলাম সেগুলি পুনরাবৃত্তি না করে বলব যে বিরোধী দলের তরফ থেকে মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষনের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এইটাকে সমর্থন না করে যে সংশোধনী প্রস্তাব এনেছেন এবং রাজ্যপালের মূল্যবান ভাষনকে বিরোধিতা করতে চাইছেন এইটা অত্যন্ত নিন্দনীয়। কারণ ত্রিপুরার জনগণ সাথে যাদের কোন সম্বন্ধ নেই, ত্রিপুরার জনগণের অসুবিধা, দুঃখ দুর্দশা এইগুলি থেকে যারা দূরে সরে আছেন কিংবা অসুবিধাগুলিকে উপলব্দি করতে পারেন না। যারা ১০।১১ বৎসর রাজ্যে শাসন ক্ষমতায় থেকে জনগণ থেকে সম্পূর্ণভাবে বিচ্ছিন্ন হয়ে ক্ষমতাচ্যুত হয়ে আছেন, স্বভাবতঃই সেই কারনেই জন বিরোধী বললে যা বুঝায় আজকে আমাদের মাননীয় বিরোধী দলের সদস্যদের বক্তৃতা থেকেও আমরা সেটা বুঝতে পেরেছি। গ্রামোন্নয়ন দপ্তরে আমরা এই বৎসরে পানীয় জলের সংকট দূর করার জন্য আমরা ১৫টি গভীর নলকূপ স্থাপন করেছি। যাতে প্রায় ৬০টি গ্রামে যেখানে বিগত দিনে পানীয় জলের কোন বন্দোবস্ত ছিলনা সেখানে আমরা পানীয় জলের সুবন্দোবস্ত করেছি। এতে উপকৃত হয়েছে ৭৫ হাজার জাতি উপজাতির অংশের মানুষ। এছাড়াও আমরা বর্তমানে আরো প্রায় ৩৮টি গভীর নলকূপ যেগুলি শুধু চালুর অপেক্ষায় আছে। আমরা চেষ্টা করছি এই ৩৮টা গভীর নলকূপ এইটার কিছুটা দ্রুত চালু করার জন্য। মিনি টেকনলজি মেশিনের মাধ্যমে আমরা প্রত্যন্ত উপজাতি অধ্যুষিত এলাকাতে ৬৮টি মার্কটু টিউব-ওয়েল ৫৪টি গ্রামে বসানোর জন্য ব্যবস্থা করেছি এবং এর ফলে আদিবাসী প্রত্যন্ত এলাকায় ১০ হাজার মানুষ পানীয় জলের সুযোগের আওতায় আসবে। আমাদের বর্তমান আর্থিক বৎসরে ৩ কোটি ১৫ লক্ষ টাকা খরচ করে আমরা প্রায় ৫০০ গ্রামে ৬০০ মার্ক-টু টিউব-ওয়েল বসানোর জন্য আমরা ব্যবস্থা গ্রহণ করেছি এবং এইটা যদি আমরা এই কাজ আগামী ৩১শে মার্চের মধ্যে সমাপ্ত করতে পারি তাহলে আমাদের এই রাজ্যে আমরা প্রায় ১ লক্ষ ২০ হাজার মানুষের পানীয় জলের সুবন্দোবস্ত করে দিতে পারব। মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বিরোধী দলের সদস্যদের জানিয়ে দিতে চাই, আজকে সকালবেলা উনারা একটা নাটক করেছেন, নাটকের বিষয়বস্তু হল স্বশাসিত জেলা পরিষদ। এই রাজ্যের ২৪ লক্ষ মানুষ বিশেষ করে ৬ লক্ষ উপজাতি জনগোষ্ঠি বিগত দিনে যারা তাদের অর্থনৈতিক অগ্রগতিকে এগিয়ে নিয়ে যাওয়ার লক্ষ্যে স্বশাসিত জেলা পরিষদের জন্য লড়াই করেছিলেন এবং প্রয়াত প্রধানমন্ত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধী তাদের স্বপ্নকে বাস্তবায়িত করার জন্য ৬ষ্ঠ তপশীল মোতাবেক এই রাজ্যে পিছিয়ে পড়া জনগোষ্ঠীর অর্থনৈতিক বিকাশকে শক্তিশালী করার জন্য, ত্বরান্বিত করার জন্য স্বশাসিত জেলা

পরিষদ দিয়েছিলেন। উদ্দেশ্যটা কি ছিল ? উদ্দেশ্য ছিল পিছিয়ে পড়া জনগোষ্ঠীর অর্থনৈতিক অগ্রগতিকে দুর্বার গতিতে এগিয়ে নিয়ে যাওয়া। রাজ্যের সমতল এলাকার মানুষের অগ্রগতির সাথে এই প্রত্যন্ত অঞ্চলের মানুষকে সমান ভাবে এগিয়ে নিয়ে যাওয়া। আজকে ওদের লজ্জা হওয়া উচিত। সারা ত্রিপুরার মানুষ ওদের ধিক্কার দিচ্ছে। আগেও গ্রামের মানুষের কর্মসংস্থানের জন্য এস, আর, ই, পি খাতে টাকা দেওয়া হত। পানীয় জলের সুবন্দোবস্তের জন্য টাকা দেওয়া হত কিন্তু তারা কিছুই করে নাই। এখন আমরা এ, ডি, সিতে কি দেখছি এস, আর, ই, পি খাতে টাকা দেওয়া হয়েছে কিন্তু শাসকগোষ্ঠিরা সেই টাকা এস, আর, ই, পি খাতে খরচ করছে না। যার ফলে গ্রামে মানুষের কর্মসংস্থানের অভাব সৃষ্টি হয়েছে। প্রত্যন্ত অঞ্চলে পানীয় জলের জন্য এ ডি, সির টাকা দেওয়া হয়ে থাকে, সেই টাকা তারা খরচ করছে না। সেই টাকা আজকে পর্যন্ত তারা খরচ করছে না। আমরা বার বার আমাদের গ্রাম উন্নয়ন দপ্তর থেকে তাদের কাছে হিসাব চেয়েছি। বিগত দিনগুলিতে তাদের হাতে যে কোটি কোটি টাকা দেওয়া হয়েছে সে টাকা কোথায় কোথায় তারা খরচ করেছে। আজকে দুঃখের সহিত বলতে হয় যে তাদের পেটোয়া যারা বিভিন্ন পদে বসে আছে তারা সে টাকা গায়েব করে দিয়েছে। আজকে তাই আমরা তাদের সে টাকার কোন হিসাব পাই না। আজকে আমরা দেখছি এ ডি.সি.র শাসক গোষ্ঠী কর্ম সংস্থানের টাকা বি ডি. সি, তে দিচ্ছে না। ফলে নন্-এ,ডি,সি,র জন্য আমাদের যে সীমিত টাকা সে টাকা আজকে দিতে হচ্ছে যাতে উপজাতি মায়েরা তাদের সন্তানকে বিক্রী করতে না হয়। তারা বলছে আমরা নাকি এ, ডি, সি, ভেঙ্গে দেব কিন্তু আমরা বলছি যে এ ডি. সি. ভাঙ্গার কোন উদ্দেশ্য আমাদের নেই। বিভিন্ন দিক থেকে ওদের শাসনে এবং শোষণে যারা বঞ্চিত হয়েছে তাদের এগিয়ে নিয়ে যাওয়া এবং তাদের স্বাবলম্বী করে তোলাই হল আমাদের লক্ষ্য। আমরা সরকারে আসার পরে প্রায় সাড়ে চুয়াল্লিশ হাজার পরিবারকে আই. আর, ডি, পি, দিয়েছি। আবার তার শতকরা ৮০ ভাগ দিয়েছি প্রত্যন্ত অঞ্চলে। গরীব অংশের মানুষই তার সিংহ ভাগ পেয়েছে। এস টি, এস, সি, ও অন্যান্য পশ্চাদপদ জন গোষ্ঠীকে আমরা দিয়েছি। মাননীয় ডপুটি স্পীকার স্যার, আমাকে বিশেষ করে স্থানীয় স্বায়ত্ব শাসন তথা আগরতলা মিউনিসিপ্যালিটি ও নোটিফাইড এরিয়া সম্পর্কে কিছু বলতে হয়। আমাদের প্রিয় প্রাক্তন প্রধানমন্ত্রী বর্তমান আর্থিক বছরের সূচনাতে আগরতলা শহরকে আরও সুন্দর ভাবে গড়ে তোলার লক্ষ্যে আমাদের রাজ্য সরকারের কাছ থেকে প্রস্তাব চেয়েছিল। সেই প্রস্তাব রাজ্য সরকারের কাছে চাওয়ার পর সারা ভারতবর্ষের মধ্যে বিভিন্ন রাজ্যে এই কেন্দ্রিয় সরকার বিশেষ প্রকল্প আই, ডি, এস, এম, পি, স্কীম চালু করেছিলেন। সেই অনুসারে এই আগরতলা শহরকেও এই স্কীমের আওতায় আনার জন্যে রাজীব সরকার চেয়েছিলেন। আমরা আমাদের সরকারের পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছিলাম। কিন্তু নির্বাচনের পরে আমাদের আগরতলা শহরের জন্য রাজীব গান্ধী সরকারের আমলে যে টাকার অনুমোদন দেওয়া

হয়েছিল সেটা নতুন সরকার আসার পর আমরা আর এই টাকা পাচ্ছি না। আমরা কেন্দ্রের নতুন সরকারের কাছে বার বার আবেদন করেছি যে. আমাদের জন্য বরাদ্দের টাকা যেন পৃথক ভাবে রাখা হয়। আমরা আমাদের প্রপোজাল পাঠিয়েছি, স্কীম পাঠিয়েছি, অথচ আমাদের এই আগরতলা শহরের ওদেরই সৃষ্টি করা জঞ্জাল-বিভিন্ন সমস্যা এইগুলি সরাতে এবং সমাধান করতে যে অর্থের প্রয়োজন এই টাকা নতুন সরকার এসে আমাদের দিচ্ছেন না। আমরা নোটিফায়েড এলাকাগুলিও সাজিয়ে তোলার জন্য প্রকল্প প্রস্তাব পাঠিয়েছি কিন্তু আজ পর্যন্ত আমরা কেন্দ্রের নতুন সরকারের কাছ থেকে কোন সদুত্তর পাইনি।

স্যার. আমি আপনার কাছে একটা তথ্য দিতে চাই যে বিগত দিনে এই স্বশাসিত জেলা পরিষদে কিংবা গ্রাম উন্নয়ন দপ্তর এই টাকাগুলি যেভাবে আত্মসাৎ করেছে আগরতলা পৌরসভার নির্বাচিত কমিশনার।, আর এস পি. ও বাদ যায়নি ওদের লেজুড় ধরে যারা বিধানসভায় এবং পৌরসভায় এসেছে ওরাও বাদ যায়নি। সেখানে কি করেছে ? ভারতবর্ষের রাষ্ট্রপতিও যেটা করতে পারেন না, ভারতবর্ষের প্রধানমন্ত্রীও যেটা করতে পারেন না তাদের সে সাংবিধানিক ক্ষমতা নেই—সেটা তারা করেছেন। অফিসের ক্যাশ থেকে নিজেরা সই করে টাকা তোলে নিয়ে নিয়েছেন। আমি ওদের নাম বলছি স্যার বিজয়কৃষ্ণ রায়-নামের কৃষ্ণ আছে কিন্তু কাজের মধ্যে কি করছেন-কুকাজ। এই আগরতলা পৌরসভার তহবিল থেকে উনি নিয়েছেন ৩৬,৯৫০ টাকা। এরপরে নিয়েছেন সুবীর বরন চক্রবর্তী ৩৯,৬৩০ টাকা।

**শ্রীসমর চৌধুরী** ( ধনপুর ) ঃ — পয়েন্ট অব ক্ল্যারিফিকেসন স্যার, আগরতলা পৌরসভার নির্বাচিত প্রতিনিধি তাঁদের বিরুদ্ধে কোন অভিযোগ আনতে হলে প্রমানপত্র প্রডিউস করতে হয়। এই ভাবে সরাসরি তাদের বিরুদ্ধে কোন অভিযোগ আনা যায় না।

**শ্রীজওহর সাহা** ( রাষ্ট্রমন্ত্রী ) ঃ— স্যার, আমি দায়িত্ব নিয়ে বলছি যে, এই অভিযোগ যদি মিথ্যা প্রমানিত হয় তাহলে আমি এই বিধানসভার সদস্য পদ থেকে পদত্যাগ করব। আমি চ্যালেঞ্জ দিচ্ছি— আপনাদের সাহস থাকলে আমার এই চ্যালেঞ্জ গ্রহন করুন। তারপর স্যার. অনিল দাসগুপ্ত নিয়েছেন ১৫,১৫০ টাকা. শ্রীবিনয় ভুষন সাহা সাহা নিয়েছেন ৪১.২৫০ টাকা, শ্রীসুদর্শন ভট্টাচার্য্য নিয়েছেন ৪০ ৯৫০ টাকা. শ্রীঅঘোর দেববর্মা নিয়েছেন ৪৫ ০৪০ টাকা, সমীর চক্রবর্তী নিয়েছেন ৫৮.৫৫৪ টাকা শ্রীচন্দ্রশেখর সিং নিয়েছেন ১৭,৮৫০ টাকা শ্রীদুর্গাশংকর ভট্টাচার্য্য নিয়েছেন ৪৩.৪৬০ টাকা, শ্রীবলাই সিংহরায় ৪৮.০৫০ টাকা, শ্রীনারায়ন দেবনাথ নিয়েছেন ৬১.৩৯০ টাকা। মোট ৪,৪৬,২৭৪ টাকা। ফলে এইভাবে তারা সরকারী টাকা অত্মাসাৎ করেছেন। কাজেই আমি অনুরোধ রাখব মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা না করে বরং তারা তাদের সংযোজন এবং সংশোধনী গুলি প্রত্যাহার

করে নিয়ে মাননীয় রাজ্যপালের এই যে বাস্তব দৃষ্টিভঙ্গির সাথে একত্ব প্রকাশ— সেই ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করবেন। এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ—** অনারেবল মেম্বার, শ্রীকেশব মজুমদার।

**শ্রীকেশব মজুমদার ( কাকড়াবন ) ঃ—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, ( গণ্ডগোল )

**মিঃ ডেপুটি স্পীকার ঃ—** মাননীয় সদস্যদের কাছে আমি অনুরোধ করছি, আপনারা সভার কাজ চালাতে দিন। উনাকে উনার বক্তব্য রাখতে দিন।

**শ্রীকেশব মজুমদার ঃ—** এখানে মাননীয় মন্ত্রী বলেছেন যে, কোন অভিযোগ যদি মিথ্যা হয় তাহলে তিনি এই বিধানসভা থেকে পদত্যাগ করতে প্রস্তুত আছেন। তিনি জানতে চেয়েছেন বিরোধী দলের পক্ষ থেকে এই চ্যালেঞ্জ গ্রহণ করতে রাজি আছেন কিনা ?

**শ্রীসমর চৌধুরী ঃ—** স্যার, এখানে একজন মন্ত্রীর বক্তব্য হচ্ছে, একজনের বিরুদ্ধে যখন স্পেসিফিক অভিযোগ আনা হচ্ছে তখন তাকে কথা বলার সুযোগ দিতে হবে। তাদের সামনে বলতে হবে। আর এখানে এভাবে বলতে পারেন না। এবং তারা জনপ্রতিনিধি ছিলেন। জনসাধারণ তাদেরকে ভোট দিয়ে জিতিয়ে ছিলেন। এগুলি এক্সপাঞ্জ করা হউক।

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় সদস্যদের কাছে আমি অনুরোধ করছি, আপনারা শান্ত হউন। মাননীয় সদস্যকে বলছি আপনি আপনার বক্তব্য রাখুন।

**মহারানী বিভুকুমারী দেবী ( মন্ত্রী ) ঃ—** একজেকটলি ইন দ্যা মেনার, আজকে বিরোধী ভাইরা এখানে বলছেন যে যারা নির্বাচিত প্রতিনিধি তাদের ব্যাপারে কথা বলা উচিত নয়। কিন্তু আমার সম্পর্কে পার্লামেন্টে বাজুবন রিয়াং মহোদয় ব্যক্তিগত ভাবে আমার বিরুদ্ধে বলেছিলেন। ইট ইস্ রেকর্ডডেট ইন দ্যা পার্লামেন্ট। আই ওয়াজ দ্যা পারসন হু ষ্টারটেড দ্যা রায়েট। আজকে আমি একজন নির্বাচিত জন প্রতিনিধি। আমার বিরোদ্ধে যে কথা বললেন সেটার ব্যাপারে এখন উনাদের কি জবাব ?

**শ্রী সমর চৌধুরী** :— এখান থেকে ডির্মাগেশন করেছে। এই ভাবে টাকা নষ্ট করেছে। সুনির্দিষ্ট ভাবে বলুন কোন কোর্টে রায় হয়েছে? কোন মামলায় রায় হয়েছে? কোন জায়গায় রায় হয়েছে? যাদের বিরুদ্ধে অভিযোগ করা হবে তাদেরকে কথা বলার সুযোগ না দিয়ে কোন পার্লামেন্টে এধরনের অভিযোগ আর হয়নি।

**মহারানী বিভু কুমারী দেবী** (মন্ত্রী) :— মিকষ্ট আপ করে দিচ্ছেন সমরবাবু। কারন এখানে মেইন কথা হচ্ছে যারা নির্বাচিত জনপ্রতিনিধি এবং যারা হাউসে উপস্থিত নেই তাদের বিরুদ্ধে কথা বলা উচিৎ নয়।

(গোলমাল)

**মিঃ স্পীকার** :— দপ্তরের মন্ত্রী হিসাবে উনি উনার তথ্য দিচ্ছেন ( গোলমাল ) তাই আ্যাম গিভিং মাই রুলিং অন দিস পয়েন্ট। দপ্তরের মন্ত্রী হিসাবে যে কোন মন্ত্রীর রাইট আছে হিসাব দেবার। তার দপ্তরের টাকা কিভাবে খরচ হলো, কে আত্মসাৎ করেছে তার হিসাব দেবার রাইট আছে। আবার পার্লামেণ্টারী প্র্যাকটিসে আছে যে যদি কোন সদস্য বা মন্ত্রী সভায় অসত্য বা ভুল তথ্য পরিবেশন করেন তা হলে তার বিরুদ্ধে প্রিভিলেজ মোশান আনা যায়।

( গোলমাল )

**শ্রী সমর চৌধুরী** :— মাননীয় মন্ত্রী সুনির্দিষ্ট কোন তথ্য দেননি। তিনি অসত্য তথ্য দিচ্ছেন।

(গোলমাল)

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রী কেশব মজুমদার।

**শ্রী কেশব মজুমদার** (কাকরাবন) :— মাননীয় স্পীকার, স্যার, গত ২২ তারিখ মাননীয় রাজ্যপাল শ্রীসুলতান সিং মহোদয় এই সভায় যে ভাষণ দিয়েছেন সেই ভাষণটা পড়ে আমার এই ধারণা হয়েছে যে, আমরা এই ত্রিপুরা রাজ্যের ২৩/২৪ লক্ষ মানুষ কোনও একটা দ্বীপে বসবাস করছি। সারা ভারতবর্ষের কি রাজনৈতিক কি অর্থনৈতিক প্রতিফলন আমাদের ত্রিপুরা রাজ্যে ঘটবে না, এটা কখনও মেনে নেওয়া যায় না, অথচ রাজ্যপালের ভাষণেও এর কোন প্রতিফলন হয় নি দেখে আমাদের আশ্চর্য্য হতে হয়েছে। তাঁর ভাষনে অন্ততঃ এই সব বিষয়ে আপনারা কেউ কিছু খুঁজে পাবেন না। মাননীয় রাজ্যপালের ভাষণে যদিও অনেক সমস্যার কথা বলা রয়েছে, কিন্তু

জাতীয় যে সমস্যা, সেই সব সমস্যার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে থাকবে না, এটা কোন মতেই আশা করা যায় না। কাজেই, আমি মনে করি এই সভার প্রথম কাজ হল, এই ভাষণকে খারিজ করে দেওয়া উচিত। কারণ, আমি মনে করি ভারতের যে মূল সমস্যা রয়েছে, সেগুলি সম্পর্কে আমাদের প্রথমেই দিক নির্ণয় করতে হবে, আর সেই কারণেই এই যে রাজ্যপালের ভাষণ, সেটাকে সমর্থণ করার কোন প্রশ্নই আসেনা। বরং অন্য দিকে বিরোধী দলের পক্ষ থেকে সংশোধনীর মাধ্যমে যে প্রয়াস নেওয়া হয়েছে, অবশ্য সংশোধনীর মাধ্যমে সব সময়ে যে শূন্যতা থাকে, সেটাকে সম্পূর্ণ করা অনেক সময়ে সম্ভব হয়ে উঠে না। তবুও যে প্রয়াস নেওয়া হয়েছে, তাকে সমর্থন করা যায়। আর তা করতে গিয়ে দুই একটি বিষয়ের উপর আমি বক্তব্য রাখার চেষ্টা করছি। সব বিষয়ের উপর তো বক্তব্য রাখা সম্ভব নয়, কারণ সময় খুব কম। আর দ্বিতীয়তঃ কংগ্রেস (ই) এবং টি. ইউ. জে. এস. জোট সরকারের আমলে এই ত্রিপুরা রাজ্যের মধ্যে তারা যে রাজত্ব চালাচ্ছে, তাদেরই সেই রাজত্বে খুন, খারাপি, নারী ধর্ষন থেকে শুরু করে অগ্নি সংযোগ যে ভাবে নিত্য নৈমিত্তিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে তাতে এই রাজ্যের মধ্যে যে গণতন্ত্রের ধ্বংসলীলা চলছে, তার মধ্যে কোন অত্যুক্তি নাই। আর এই জোট সরকার ক্ষমতায় আসার পর থেকে এই রাজ্যের মধ্যে যে ভাবে বিরোধী দলের কর্মীদের উপর আক্রমণ চলছে, ভারতের মধ্যে যে সব রাজ্য আছে, তা তুলনা করা যায় না। কাজেই, মাননীয় রাজ্যপাল এই সভার সামনে যে দলিল উপস্থিত করেছেন তাকে সমর্থন করার মতো কোন বিষয় বস্তু নাই। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের এক জায়গাতে বলেছেন যে রাজ্যের মানুষ, তাদের যে গণতান্ত্রিক অধিকার, তা সুষ্ঠভাবে প্রয়োগ করেছেন এবং আরও বলেছেন যে গণতান্ত্রিক সমস্তই ব্যবস্থারই এই রাজ্যে প্রতিফলন ঘটেছে। এটা কি আমাদের বিশ্বাস করতে হবে। বিশ্বাস করা তো দূরের কথা, এটাকে আমরা কোন মতেই সমর্থণ করতে পারি না বিশেষ করে গত নির্বাচনের সময় এই রাজ্যের মধ্যে যে সমস্ত ঘটনা ঘটেছে, তার কোন প্রতিফলনই মাননীয় রাজ্যপালের ভাষণের আমরা দেখতে পারছি না, অন্য দিকে আমরা মনে করি যে এই রাজ্যের জোট সরকার নিজেই আসামীর কাঠগড়ায় দাঁড়িয়ে আছে তার গত ২২ তারিখ এই আগরতলা শহরের বুকে যে জন জমায়েত হয়েছে বিধানসভা অভিযানের মধ্য দিয়ে ত্রিপুরা রাজ্যের সমস্ত অংশের মানুষের ক্ষোভ বিক্ষোভের বহ্নি প্রকাশ ঘটেছে। রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা যা পাইনি, সেই ২২ তারিখের গণ বিক্ষোভের মধ্যে আমরা সেটা খুঁজে পেয়েছি এজন্যই আমরা রাজ্যপালের ভাষণকে সমর্থণ করতে পারছি না।

রাজ্যপালের এই ভাষণের মধ্যে বেকার সমস্যা সমাধানের কথা বলা হয় নাই। যেটা ভারত বর্ষের জাতীয় সমস্যা। রাজীব গান্ধী যে অপকর্ম করে গেছেন, রাজীব গান্ধী কেন? যে নীতির

মধ্যে দিয়ে বিগত ৪২ বছর দেশ পরিচালিত হয়েছে সেই ভুল নীতির কথাই বলা হয়েছে। সেই নীতি হল দেশের শিল্প নীতি, বাণিজ্য নীতি যার মধ্যে দিয়ে গোটা ভারতবর্ষকে পরিচালনা করার কথা বলা হয়েছে, সমস্যা সমাধান করা উচিত বলা হয়েছে। স্যার, উচিতার্থ বিধিলিঙ। সুতরাং উচিত আর অনুচিত নিয়ে রাজ্য চলে না। এই রকম একটা বুর্জোয়া দেশে শিল্প বিকাশ ঘটানোর জন্য যে শিল্প বিধি থাকার প্রশ্ন এই শিল্প নীতিটা কি? পণ্ডিত জওহরলাল নেহেরু যখন প্রধান মন্ত্রী ছিলেন তখন দুটো নীতি গ্রহন বলেছিলেন একটা হচ্ছে, প্রাইভেট সেক্টর আর একটা হচ্ছে পাবলিক সেক্টর। ইন্দিরা গান্ধীর আমলে এই নীতি গ্রহণ করা হয়েছিল। কিন্তু রাজীব গান্ধী সরাসরি এই নীতি থেকে সরে গেলেন তিনি করেছিলেন প্রাইভেটাইজেশন অব পাবলিক সেক্টর, ইণ্ডাসট্রি। সুতরাং সেই জন্য আমরা দেখছি এই ত্রিপুরা রাজ্যে বিগত দশ বছরে যে শিল্প বিধি গ্রহণ করা হয়েছিল স্থান থেকে এই জোট সরকার চলে গেছে যে শিল্প টিম টিম করে জ্বলছিল জুট মিল সেটাকে ভেংগে দেওয়া হয়েছে স্যার, সেইদিন বাজারে দেখলাম হৈচৈ বজ্রন, তিলক আরও কয়েকজন পাট খরিদ করছে। জে, সি আই, কে দায়িত্ব দেওয়া হয়েছে পাট কিনার জন্য। আগে জে, সি আই যে পাটের দাম ঠিক করেছিল সেটা দিয়ে ৭৭৫ টাকা এক কুইন্টল করে কিনছে। এটা কিসের লক্ষণ? প্রাইভেটাইজেশনের দিকে নিয়ে যাওয়া? এখানে যে সমস্ত আণ্ডার টেকিংস ছিল সেগুলিকে ধ্বংস করে দেওয়া হচ্ছে। টি, এস, আই, সি সংস্থার অধীনে যে সমস্ত ইট ভাট্টা ছিল সেগুলি নষ্ট হয়ে যাচ্ছে। গত দশ বছর মালিকদের বিরুদ্ধে যে লড়াই চলছিল সেটা তুলে দেওয়া হয়েছে।

আমরা দেখছি, গত ১০ বছরে বাম ফ্রন্ট সরকার কন্ট্রোল করার জন্য যে লড়াই করেছে আজ জোট সরকার তা নষ্ট করে দিচ্ছে। পাবলিক সেক্টরগুলি সব বন্ধ করে দিয়ে প্রাইভেট মালিক কেন যোগ দিচ্ছে। এই নীতি যখন আজকে গ্রহণ করা হল তখন নিশ্চয়ই মালিকরা হরিনাম সংকীর্ত্তন করার জন্য এখানে ব্যবসা করতে শুরু করেছেন না? প্রাইভেট মালিকদের নিয়মই হচ্ছে, শোষণ করা শোষণ করার বড় হাতিয়ারই হচ্ছে, ব্যক্তিগত মালিকানা বাড়িয়ে দেওয়া। রক্ত শুষে দেওয়ার জন্যই আজকে এই ব্যবস্থা কায়েম করার জন্য চেষ্টা চলছে। এই জিনিসগুলি করা হচ্ছে একদিকে সঙ্গে সঙ্গে অন্য দিকে এখানে যারা কর্ম কর্ত্তা আছেন তারা চেষ্টা করছেন শিল্পকে ধ্বংস করার দিকে নিয়ে যেতে। গত ১০ বছর বামফ্রন্ট চেষ্টা করে গেছে এখানকার একমাত্র শিল্প কারখানা জুট মিলকে বাঁচিয়ে রাখার জন্য। এর জন্য ত্রিপুরার মানুষকে লড়াই করতে হয়েছে। যাতে করে গ্রামীণ কৃষকরা যারা সামান্য কিছু যে পাট উৎপাদন করে তারা যাতে ন্যায্য মূল্য পায়। কিন্তু আজকে ১ লক্ষ ৪০ হাজার টাকা দিয়ে গাড়ী কেনা হচ্ছে, কে ব্যবহার করবে সেই গাড়ী? চেয়ারম্যান? বাম ফ্রন্টের

আসলে কি চেয়ারম্যান ছিল না ? শুধু তাই নয়, উনার বাড়ী, চেম্বার সজ্জিত করার জন্য আরো ৪০ হাজার টাকা খরচ করা হল। অর্থাৎ, টিউব লাইট, ঝাড় লাইট, কার্পেট, শীতের দিনে ঘর গরম, গরম দিনে ঘর ঠাণ্ডা করার যন্ত্র বসান হল যেখানে শিল্প কারখানা গড়ে তুলার কথা সেখানে শিল্প কারখানা থেকে আরো শুষে নেওয়া হয়, তাহলে কি করে হবে ?

*মিঃ স্পীকার* :— ইউর টাইম ইজ ওভার।

*শ্রী কেশব মজুমদার*:— স্যার, আমাকে আর ৫ মিনিট সময় দিন। মিনিষ্টাররা যে ভাবে খাচ্ছেন তা বলার সুযোগ দিন।

*মিঃ স্পীকার* :— ঠিক আছে, আপনার বক্তব্য কনক্লুড করুন প্লিজ।

*শ্রী কেশব মজুমদার* :— স্যার, গতকাল মাননীয় মন্ত্রী শ্রী রবীন্দ্র দেববর্মা উনার ভাষণে কনজিউমার্স ফেডারেশন সম্পর্কে যা বলেছেন তা কি বলতে পারেন ? অর্থাৎ উনি এখানে বলেছেন, বাম ফ্রন্টের আমলে বছরে ৬ লক্ষ টাকা করে ক্ষতি হত। আর এখন উনারা ক্ষমতায় আসার পর ৩৫ লক্ষ টাকা লাভ হচ্ছে। এই নিয়ম আছে কিনা, একটি অর্গানাইজেশন প্রফিট করছে না লস করছে তার স্টেটমেন্ট দেওয়ার ? জোট সরকারের নিয়ম আছে কি ? এই অর্গানাইজেশনে এখনও অডিটই হয়নি। স্যার, মাননীয় মুখ্যমন্ত্রীর লোক চিড়া সাপ্লাই দিত। তার সঙ্গে রবীন্দ্র বাবুর লোকের ঝগড়া। এই চিড়া সাপ্লাই দিয়ে স্যার প্রফিট। বিধানসভাকে বিভ্রান্ত করছে ?

*মিঃ স্পীকার* :— শেষ করুন আপনাকে আর সময় দেওয়া যাবে না।

*শ্রী কেশব মজুমদার* :— স্যার, এই ভাবে উনারা বিধানসভাকে বিভ্রান্ত করছেন। স্যার, বামফ্রন্টের দুই জন লোক নাকি আইডরমাতে চসপস করেছে, অফিসারকে আক্রমন করেছে। তাই উনারা এই দুইজন কর্মচারীকে সাসপেণ্ড করেছেন। স্যার ঐ দুইজনের একজনও সেখানে অফিসারকে আক্রমণ করেন নি। যে দুইজনকে সাসপেণ্ড করা হয়েছে তারা হলেন সেখানে অর্গানাইজেশনের সেক্রেটারী এসিসট্যান্ট সেক্রেটারী। যে ভদ্রলোক অফিসারকে আক্রমণ করেছে তাকে রবীন্দ্র বাবু নিজে কোলে করে উদ্ধার করেছেন। ওদের চুরি ধরা হচ্ছিল বলে বামফ্রন্টে আমলে যাকে সাসপেণ্ড করা হয়েছিল। যার বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ করা হয়েছিল, সেই কর্মচারী যিনি টি, আর টি সি, সামনে দোতালা বাড়ী করেছেন চুরি করার টাকায় তাকে এই জোট সরকারের আমলে ফিরিয়ে এনে ওখানে নিয়ে গিয়ে বসানো হয়েছে। সেই দুর্নীতিগ্রস্থ কর্মচারীর বিরুদ্ধে সেখানকার কর্মচারীরা আজকে ধর্মঘট করছেন। ১২৬ জন কর্মচারীর মধ্যে ৯০ জন এই

ধর্মঘটে পারটিসিপেট করেছে আজকে সেই ৯০ জনের হাত ভাঙ্গার জন্য ওখানে প্রাইভেট আর্মি পাঠানো হয়েছে। কাজেই এই সব কাণ্ডকারখানা যে উনারা করছেন সেটা বন্ধ করবেন কিনা আমি জানতে চাই। স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয় এখানে যে ভাষণ রেখেছেন সে ভাষণকে আমি কোন অবস্থাতেই সমর্থন করতে পারছি না। ওদের অপকর্ম ঢাকার জন্য এই ভাষণকে সমর্থন করতে আমরা এখানে আসেনি. ত্রিপুরার মানুষ তার জন্য ভোট দিয়ে আমাদেরকে পাঠায় নি। আমরা যে সমস্ত সংশোধনী প্রস্তাবগুলি এনেছি সেগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :—** শ্রী অমল মল্লিক।

**শ্রী অমল মল্লিক (বিলোনীয়া) :—** মিঃ স্পীকার স্যার, গত, ২২শে জানুয়ারী সোমবার মাননীয় রাজ্যপাল মহোদয় যে অভিভাষণ এখানে দিয়েছেন সেটাকে সমর্থন করে এবং বিরোধী দলের মাননীয় সদস্য মহোদয়গণ যে সমস্ত এমেণ্ডমেণ্ট এখানে এনেছেন সেগুলির বিরোধীতা করে আমি আমার বক্তব্য রাখছি। স্যার, বিরোধী দলের মাননীয় সদস্য মহোদয়দের বক্তব্য শুনে মাঝে মাঝে আমার মনে হয় যে, উনারা বোধ হয় ৭৮ ইং সাল থেকে ৮৮ ইং সনে পর্যন্ত ত্রিপুরাতেই ছিলেন না উনারা এখানে এমন সব বক্তব্য রাখেন যে বিগত ১০ বৎসরের বামফ্রণ্ট শাসনের সঙ্গে উনাদের কোন পরিচিত ছিল না ত্রিপুরা রাজ্যে গ্রামীন সমাজের মধ্যে যে সামাজিক বন্ধন ছিল সেই বন্ধনকে তুলমূল বিনাশ করার নায়ক কিন্তু উনারাই। ত্রিপুরা রাজ্যে গণতন্ত্রকে শেষ করার ক্ষেত্র রচনা করার নায়ক ছিলেন উনারা। এ রাজ্যে রাজনৈতিক ভ্রষ্টাচার আমদানি করেছিলেন উনারা, রাজনৈতিক খুনের জন্ম দিয়েছিলেন উনারা ত্রিপুরা রাজ্যে শান্তির পরিবেশ ছিল, অবাধ নির্বাচন হত, গ্রামের মানুষ পাশাপাশি বাস করত তারা দেশের উন্নয়নের কথা চিন্তা করত, সামাজিক মূল্যবোধ ছিল, সেটা বিগত ১০ বৎসরে শেষ হয়ে গেছে। ১৯৮৮ ইং সনের ২রা ফেব্রুয়ারী যে নির্বাচন হয়েছিল সেদিন সন্ধ্যা বেলায় তৎকালীন মুখ্যমন্ত্রী ত্রিপুরা বাসীকে জানালেন যে ত্রিপুরা রাজ্যে সুষ্ঠ ও অবাধ নির্বাচন হওয়ার জন্য ত্রিপুরা বাসীকে অভিনন্দন জানাই। কিন্তু ৩/৪ ফেব্রুয়ারী যখন ভোট গণনা আরম্ভ হলো এবং ভোটের রায় যখন কংগ্রেস এবং টি, ইউ, জে, এস এর পক্ষে যেতে আরম্ভ করে তখনই উনারা চিৎকার আরম্ভ করলেন যে অবাধ নির্বাচন হয় নি, ভোটে রিগিং হয়েছে। ১৯৮৯ ইং সালে লোক সভার নির্বাচনে উনারা বললেন যে পশ্চিম ত্রিপুরা কেন্দ্রে রিগিং হয়েছে সুতরাং সেখানে কোন গননা কেন্দ্রেই আমরা যাব না। আমরা পূর্ব আসনের গননা কেন্দ্রে যাব। সেখানেও ইলেকশানের রেজাল্ট যখন তাদের বিপক্ষে গেল তখন উনারা বললেন যে না, এখানেও রিগিং হয়েছে। অর্থৎ যেখানেই উনারা হারবেন সেখানেই রিগিং হয়েছে। এই হচ্ছে উনাদের অভ্যাস। স্যার, আপনার মাধ্যমে আমি উনাদেরকে জানাতে চাই উনারা যে রিগিং-রিগিং বলছেন, আমি এখানে আমার মহকুমার ৫টা বিধানসভা নির্বাচনের ফলাফল দিচ্ছি এবং নির্বাচনে উনারা যে ভোটগুলি পেয়েছেন সেই ভোটগুলি উনাদের সমর্থকরা দিয়েছে, নাকি কংগ্রেস টি, ই, উ, জে, এস এর লোকেরা দিয়েছে আমি জানতে চাই। ৩৫ নং রাজনগর

কনষ্টিটিউন্সী ৮৮ ইং সালে নির্বাচনে উনারা পেয়েছেন ১২, হাজার ভোট আর ১৯৮৯ ইং সালের নির্বাচনে পেয়েছেন ১০,৬০ ভোট। ৬ বিলোনীয়া বিধান সভা কেন্দ্রে ৮৮ ইং সালের নির্বাচনে পেয়েছেন ৯,৩১৪ ভোট, আর ৮৯ ইং সালের নির্বাচনে পেয়েছেন ৮,১০৭ ভোট

৩৬ বিলোনীয়া বিধানসভা কেন্দ্রে ৮৮ইং সি পি. এম পেয়েছিল ২৬ ৪। ৮৯ ইং এ পেয়েছিল ৮০১৭ ভোট। ৩৭ শান্তির বাজার ৮৮তে সি, পি এম পেয়েছে ১০, ৭৪০ আর এখন সি. পি এম পেয়েছে ৯ ০৩৭। সেই ভাবে খয়া মুখ কনষ্টিটিউন্সী যেটা নিয়ে নৃপেন বাবুর সাংঘাতিক মাথা ব্যাথা ছিল, রিগিং হয়েছে রিগিং হয়েছে রিগিং হবে। আমরা দেখলাম ত্রিপুরা রাজ্যে নির্ব্বাচন হচ্ছে এবং ত্রিপুরা রাজ্যে সি. পি. এম, পার্টির নেতা নৃপেন বাবু। সারা ত্রিপরা রাজ্যে ভোট হচ্ছে দুটি লোকসভা আসনে। নৃপেন বাবু চলে গেলেন উনার প্রিয় শিষ্যকে বাঁচানোর জন্য খয়া মুখ, ২১/২২ তারিখ দু দিন পড়ে রইলেন সেখানে এবং নাটক সৃষ্টি করা হলো সেখানে ইনক্লাব, জিন্দাবাদ বলে মিছিল করে ভোট দেওয়া হলো আর এখন বলা হচ্ছে রিগিং হয়েছে। ৮৮তে যেখানে সি, পি, এম, পেয়েছিল ১১, ৪৭৯ ভোট সেখানে এবার পেয়েছে ৮ ০৭৩ ভোট সে ভোটগুলি কারা দিলেন? জুলাই বাড়ী কনষ্টিটিউন্সীতে সি পি, এম পেয়েছিল ৭,০০৮ ভোট আর এইবার পেয়েছে ৬২৫০ টা। কাজেই নির্বাচনে হেরে গেলে আপনারা রিগিং দেখেন। আপনারা কেন বুঝতে পারছেন না জনগণ আমাদের বাসিয়ে দিয়েছেন। এই শোক আপনারা ভুলতে পারছেন না, মাঝে মাঝে মনে হয় আপনারা এখনও মন্ত্রী আছেন, মুখ্যমন্ত্রী আছেন, উপমুখ্যমন্ত্রী আছেন এই ভাব দেখান বিভিন্ন জায়গায়। মিঃ ডেপুটি স্পীকার স্যার, এই যে নির্বাচন হয়ে গেল সেই নির্বাচনকে উনারা ঠিক মতো মানতে পারছেন না। কারণ উনারা রিগিং করতে পারেন নি। তাই মানুষকে বিভ্রান্ত করার জন্য আজকে নানা ভাবে রিগিং এর কথা বলছেন মিঃ ডেপুটি স্পীকার স্যার, উনারা রাষ্ট্রপতির কাছে গেয়ে মেমোরেনডাম সাবমিট করে ছেন সেই মেমোরেনডামের দুই একটি ঘটনা আমি তুলে ধরতে চাই। যেমন খুনের তালিকা দেওয়া হয়েছে এবং সেই তালিকায় দেওয়া হয়েছে ৬.২.৮৮ ইং তারিখে শচীন্দ্র ত্রিপুরা, চিত্ত মারাক সি, পি এমের কর্মী। আমি জিজ্ঞাস করতে চাই উনি সি, পি, এমের কর্মী না কংগ্রেসের কর্মী? কারণ উনার শবদেহ থেকে আরম্ভ করে যাবতীয় কাজ এবং উনারা পরিবারকে রক্ষনাবেক্ষনের সম্পূর্ণ দায়িত্ব আমাদের করতে হয়েছে আর উনারা তুলে দিয়েছেন উনাদের খাতায়। সেই ভাবে ১৫ ১ ৮৮ইং তারিখে মনীন্দ্র দেবনাথ ওয়েষ্ট টিলা বিলোনীয়া থানার গলায় দড়ি দিয়ে মারা গেছেন কিন্তু সেখানে লিখ দেওয়া হয়েছে কংগ্রেস কর্মীরা খুন করেছে। ৪, ৭, ৮৮ ইং তারিখে অনিবান মজুমদার জিরানীয়ার কুকুরের কামড়ে মারা গিয়েছেন সেখানেও লিখে দেওয়া হয়েছে খুন করা হয়েছে। ১২, ১০, ৮৮ ইং তারিখের বীরচন্দ্র মনুর ঘটনা বীরলাল দাস কংগ্রেস সমর্থক সেখানে দুইজন পুলিশ কর্মীও ছলেন রতন দত্ত, অতুল বিশ্বাস সেটাও সি, পি. এমের তালিকায় তুলে দেওয়া হয়েছে তারা নাকি সি, পি, এম ছিলেন, সি পি. এমকে খুন করা হচ্ছে।

***মিঃ ডেপুটি স্পীকার :—*** অনারাবল মেম্বার, ইউর টাইম ইজ ওভার।

শ্রীঅমল মল্লিক :—স্যার, আমাকে আর দু মিনিট সময় দিন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার. উনারা লিখেছেন উনাদের নেতারা আক্রান্ত হয়েছেন, উনারা লিখেছেন থানায় অত্যাচার হয়েছে। ৭.২.৮৮ ইং তারিখ তপন দেবনাথ ডি.ওয়াই, এফ এর নেতা উনি কিসের আসামী ? শান্তি কলোনীতে ৩০ জানুয়ারী ৮৮ ভোটের আগের দিন সেখানে ১১ জন মানুষকে খুন করা হলো। সেই খুনের আসামী তপন দেবনাথ আর উনার জন্য বলা হচ্ছে উনি ডি.ওয়াই এফের কর্মী। এই রকম আরও অনেক আছে। এখানে একটা রহস্য জনক ব্যাপার মাননীয় ডেপুটি স্পীকার স্যার. এখানে কোথাও লিখা হয়েছে কংগ্রেস কর্মী আবার কোথাও লিখা হয়েছে এন্টি সোস্যাল এবং মাইকে বিভিন্ন জায়গায় প্রচার করেছেন কংগ্রেস কর্মীরা খুন করেছেন কংগ্রেস হলে এখানে কেন কংগ্রেস না লিখে মাঝে মাঝে এন্টি সোস্যাল লিখা হচ্ছে ? বিভিন্ন জায়গায় যেখানে উনাদের আসামীরা খুন করছেন সেখানে লিখেছেন এন্টি সোস্যাল ! যেখানে উনাদের দলের লোকেরা ধর্ষণের সাথে জড়িত সেখানে লিখেছেন এন্টি সোস্যাল। এই ভাবে ত্রিপুরা রাজ্যের মানুষকে বিভ্রান্ত করার যে চেষ্টা সেই চেষ্টা থেকে যেন উনারা বিরত থাকেন। কেন না রাজ্যপাল মহাশয় এই বিধানসভায় যে ভাষণ রেখেছেন সেখানে গরীব অংশের মানুষ শ্রমজীবি মানুষ পিছিয়ে পড়া তফশীলি জাতি উপজাতিদের উন্নয়নের কথা বলা হয়েছে তাই আমি আশা রাখব উনারা মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করবেন এই আশা রেখে আমার বক্তব্য এখানেই শেষ করলাম।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রী বিমল সিনহা।

শ্রী বিমল সিন্হা :— অনারেবল ডেপুটি স্পীকার স্যার. গভর্ণরের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তার বিরোধীতা করেই এবং বিরোধী সদস্যরা যেসমস্ত সংশোধনী প্রস্তাব এনেছেন সেগুলি সমর্থন করে আমি ২-১টা কথা বলছি। এই ভাষনে অনেক বড় বড় কথা বলা হয়েছে। যে সমস্ত কথার সাথে বাস্তবের কোন মিল নেই। বাস্তব থেকে বহু দূরে। সহজ কথায় বলা যায় লেক্চারের কতগুলি কথা। ভাষন অর্থে ভাষন। মেটেরিয়েল্স কিছুই নাই। এইখানে জোট সরকার ক্ষমতায় আসার পর গোটা ত্রিপুরা রাজ্যের মানুষ এখন একটা শ্বাসরুদ্ধকর পরিস্থিতিতে রয়েছেন। ত্রিপুরার অগ্রগতি দূরের কথা, যেটুকু আছে সেটাই ধ্বংসের দিকে। দুর্নীতি সীমাহীন দুর্নীতি চলছে। আগেও এই ত্রিপুরা রাজ্যে মধ্যে কংগ্রেস শাসন করে গেছেন, শচীনবাবু মুখ্যমন্ত্রী ছিলেন, সুখময় সেন মুখ্যমন্ত্রী ছিলেন, প্রফুল্ল দাস মুখ্যমন্ত্রী ছিলেন, বামফ্রন্ট আমলও ছিল। কয়েকটা পিরিয়ড গেছে। কিন্তু কোন আমলেই বর্ত্তমানে যে ধরণের দুর্নীতি চলছে সেইরকম দুর্নীতি ছিল না। একটা ভুল কথা যে কংগ্রেসের সবাই দুর্নীতি করে। এইটা ঠিক না। কংগ্রেসের বিরাট অংশ আছে দুর্নীতির সাথে যুক্ত না সরাসরি মন্ত্রীরা যুক্ত। মানুষ নালিশ করবে কোথায় ? এই ধরণের বহু তথ্য বিভিন্ন পত্র পত্রিকায় প্রকাশিত

হয়েছে? এইগুলি সারা ত্রিপুরা রাজ্যের পক্ষে খুবই ক্ষতিকারক। আমি খুব সংক্ষেপে ২-১টা তথ্য পরিবেশন করতে চেষ্টা করছি। মাননীয় কোন মন্ত্রীকে আমার ব্যক্তিগতভাবে আহত করার ইচ্ছা নাই। কিন্তু তাদের দপ্তরের মধ্যে যা ঘটছে তা তাদের উপরেই বর্তায়। টি,আর,টি ৮৯ একটা গাড়ী, মাননীয় মন্ত্রী কালীদাস বাবুর পি,এ অরূপ সেনের নামে এইটা সরকারী ভাবে অ্যালট করা। জানিনা পি,এ এর জন্য আলাদা গাড়ী পাওয়ার জন্য আলাদা কোন প্রভিশান করা হয়েছে কিনা। মাননীয় মন্ত্রী কালিদাস বাবুর পি,এ অরূপ সেনের নামে সরকারী ভাবে এইটা অ্যালট করা। এই টি,আর,টি ৮৯ গাড়ীটা। ডিসেম্বরে কয়েক মাসের মধ্যে বিল নিয়েছে ৭৬ হাজার। এই গাড়ীটা কোন দিনই ৫ থেকে ৭ কিলো-মিটার, ম্যাকসিমাম্ ১০ কিলোমিটারের বেশী রাণ করে না। একজন মন্ত্রী না মন্ত্রীর পি,এ তার গাড়ীর জন্য যদি ৭৬ থাউজেণ্ড লাগে জিনিসটা কোথায় যায়?

তারপর ৯টা ফলস বিল হয়েছে। আমাদের ত্রিপুরা রাজ্যে এখন টি,আর,টি,সির মন্ত্রীকে আমি জানিনা আমার হয়ত সঠিক নাও হতে পারে যিনি টি,আর,টি,সি চালান, কি মতিবাবু চালান না সমীর-বাবু চালান আমি জানিনা। তবে এ সম্পর্কে দু-একটা তথ্য আমি আপনাদের কাছে দিচ্ছি। এই টি,আর,টি,সি,র ভাড়া ত দূরের কথা এই টি,আর,টি,সি,কে এখন কেউ কোন জিনিষ বিক্রী করতে চায়না। কারণ প্রচুর পরিমাণ টাকা বাকী আছে। এস,বি,আই, আগরতলাতে মাত্র ৩ হাজার ৬ শত টাকা আছে। একটা একটা করে ব্যাংকের নাম বললে অনেক সময় নেবে। ১৭টা ব্যাঙ্কে এখন ওভার ড্রাফট আছে ৯ লক্ষ ১৩ হাজার ৮ শত ৮ টাকা ৯৮ পয়সা টাকা নাই, অগ্রিম টাকা নিয়ে গেছেন। এই টি,আর.টি,সি, তে এখন এই অবস্থা চলছে। এই হিসাব হচ্ছে ৩-১-৯০র। তারপরে টোটাল ১৬০টা বিল পেণ্ডিং আছে, টাকার পরিমাণ হচ্ছে ৩৭ লক্ষ ১৩ হাজার ৮৬ টাকা ১৭ পয়সা। এর মধ্যে একটা বিল দেওয়া হয়েছে। এল,আই,সি প্রিমিয়াম বাবদ। সেটা হচ্ছে ৭৭ হাজার ১ শত ২০ টাকা ৪০ পয়সা। বাকী এর মধ্যে তেলের দাম বাকী, টায়ারের দাম বাকী। এরকম ২৭টা আইটেম আছে। এগুলি হচ্ছে আপনাদের আমলের। এখন চূড়ান্ত দূরবস্থা চলছে। দেউলিয়া হয়ে গেছে। ব্যাঙ্ক এখন আর টাকা দেয় না। আমাদের আমবাসাতে টি,আর,টি,সি; থেকে সব সময় বেতন দেওয়া হয়। ৩ মাসে মাত্র ২২ হাজার টাকা কর্মচারীদের বেতন বাবদ দিতে পেরেছেন সেই। টাকাটাকে সমীরবাবু সেদিন এটাকে নানাভাবে দামাচাপা দিতে চেয়েছেন। আমি আপনাদেরকে স্প্যাসিফিকেলি বলছি সেখানে সিদ্ধান্ত হয়ে গেছে আপনার মেমো নাম্বার ১০(৫)-পি, এস/টি,আর,টি,সি/৮৮/পি,টি,-৬/৯৬৭, তাং— ২৯.১২.৮৯ ইং। সেই মিটিং-এ ম্যানেজিং ডিরেক্টর, টি আর,টি,সি উপস্থিত ছিলেন, আর ছিলেন সি,এস.রায় শ্রী মজুমদার ফোরমান, এস.এস,রায়, এডমিনিস্ট্রেটিভ অফিসার এবং গণ চৌধুরী, চেয়ার-ম্যান শ্রী এস,পি, চৌধুরী, রিপ্রেজেনটেটিভ অব্ সি,ও, মেমবার। তাদের উপস্থিতিতে সিদ্ধান্ত হয়েছে এই ১৫টি বাসের বুক ভেলিউ রিটার্ন করতে হবে। কাজেই এই ১৫টা বাস বিক্রি হয়ে যাচ্ছে বুক

ভেলিউতে এইটা রাজ্যের মানুষ জানলো না। ১৯৭৮ ইং' এই বাসগুলি কেনা হয়েছিল। নিয়ম হচ্ছে একটি গাড়ী তিন লক্ষ কিলোমিটার কম পক্ষে দৌড়াতে হবে। কিন্তু ৩ লক্ষ কিলোমিটার দৌড়াইবার আগেই এই বাসগুলি বিক্রি হয়ে যাচ্ছে। এইটা সাধারণ কংগ্রেস কর্মী যারা আছেন তারা পাবেনা, ত্রিপুরা রাজ্যে যারা কংগ্রেসী রয়েছেন তারা পাবেন না। পাবেন দুই একজন মন্ত্রী। এতে কংগ্রেসীরা দায়ী নয়, দায়ী দুই একজন মন্ত্রী, সরাসরিভাবে এই দুর্নীতির মধ্যে এরা জড়িত। এই ১৫টা বাসের নাম্বার আমি বলছি—

টি.আর,এস—৪০৯, টি,আর,এস—৪৪২, টি,আর,এস - ৫১৫, টি,আর,এস—৪১২, টি,আর,এস—৫২১, টি,আর,এস—৫১৬, টি,আর,এস—৪২৭, টি,আর,এস—৪১৭, টি,আর এস—৪২১, টি,আর,এস—৪২২, টি,আর,এস—৪৪০, টি,আর,এস—৪৩২, টি,আর,এস—৪৪৫, টি,আর,এস—৪৩৯, টি,আর,এস—৪৯৬। মোট ১৫টা বাস। এইটা কোন কংগ্রেসের প্রপার্টি না, এইটা কোন সি,পি, এমের প্রপারটি না, এইটা কোন টি,ইউ,জে,এস,-এর প্রপারটি না- এইটা ত্রিপুরা রাজ্যের ২৪ লক্ষ মানুষের ফার্দিং ফার্দিং রক্ত দেওয়া তাদের জমানো পয়সা। সেটা তো তাদের এই অধিকার কেউ দেয় নাই।

নেক্‌স্‌ট ইণ্ডাস্ট্রিজ : শিল্প বামফ্রন্ট আমলে যা কিছু হয়েছিল সেটা এখন জোট সরকারের আমলে প্রায় বন্ধ। সেখানে কংগ্রেসী ছেলে চাকুরী পেল কি কমিউনিষ্ট ছেলে চাকুরী পেল সেটা দেখার বিষয় নয়। সে যে কোন দলের হতে পারে, সে যে কোন দলের নীতিতে বিশ্বাসী হতে পারে, কিন্তু, ত্রিপুরার ছেলে চাকরী পাক এইটাই আমরা চাই। কিন্তু সেখানে চাকরী দেওয়া তো দূরের কথা, নতুন শিল্প স্থাপন করা তো দূরের কথা সেখানে চলছে লুণ্ঠন স্পেসিফিক্যালী চলছে লুণ্ঠন।

'স্পন্দন' পত্রিকায় কিছুদিন আগে দেখেছিলাম একটা নবজন রাবার এ্যাণ্ড প্লাস্টিক ওয়ার্কস্ টি, আই,ডি,সি তে দরখাস্ত করেছিল বামফ্রণ্ট সরকারের আমলে। কিন্তু তার স্কীম, প্রোজেক্ট রিপোর্ট, ফিজিবল্ ইকনোমিক্যালী ভায়েবিলিটি কোন কিছুই ছিল না— সেইজন্য এইটা তখন বাতিল করে দেওয়া হয়েছিল। কিন্তু বর্তমান জোট সরকার আসার পরে দেখা গেল সেখানে তারা নতুন করে সেখানে ঋণ মঞ্জুর করেছেন। ভাল কথা, কথা ছিল। তাদের প্রোজেক্ট রিপোর্ট আমি দেখছি যদি দরকার হয় তাহলে আমি এইটা এখানে হাউসেই প্লেস করতে পারি। প্রোজেক্ট রিপোর্ট বলেছে আমরা ৫২ জনকে এমপ্লয়মেণ্ট দেব এবং সেখানে ত্রিপুরার ছেলেদেরই নেওয়া হবে। লোন তো দেওয়া হলো— কিন্তু একটা লোকও তারা নিয়োগ করেনি। অথচ নিয়ে গেল লক্ষ লক্ষ টাকা। নবজন রাবার এণ্ড প্লাস্টিক ওয়ার্কস্ সম্পর্কে আমি অভিযোগ তুললাম, আপনারা দেখবেন সেটা। সেখানে বিল্ডিং তৈরী করার জন্য দেওয়া হয়েছে ৬ লক্ষ টাকা। তার মধ্যে মাত্র দেড় লক্ষ টাকার কাজ করে বাকী টাকা আত্মসাৎ করে ফেলেছে।

আর যন্ত্রপাতি-সেখানে যে যন্ত্রপাতি বসাবার কথা ছিল তা কিছুই বসানো হয়নি। সেখানে পাল এন্টারপ্রাইজের শ্রী শান্তিরঞ্জন পাল—সোল এগ্‌জিকিউটিভ্‌, ১২/২৩, সাউথ কোলিয়া রোড, ক্যালকাটা—৭০০১০, ফোন নাম্বার—৪৩৬২৬। এইখানেও দেখা গেল দেওয়া হয়েছে ১৮ লক্ষ টাকা। কিসের ভিত্তিতে? ওল্ড মেসিনের ভিত্তিতে। যেসমস্ত প্রোজেক্ট রিপোর্ট বলা হয়েছিল যে এই মেসিন বসালে লোন দেওয়া হবে সেখানে দেখা গেল স্বস্তিক রাবার কোং নামে ক্যালকাটাতে একটি পঁচা কোম্পানী—পঁচা মাল বিক্রয় করে সেখান থেকে স্ক্র্যাপড মাল কিনে নিয়ে আসা হলো ত্রিপুরার শিল্পের জন্য। তারপর কথা ছিল ৫১ জন ত্রিপুরার ছেলেকে চাকুরী দেবে—কিসের ৫১ জন—একজনকেও চাকরী দেয়নি। তারপর ত্রিপুরা থেকে রাবার কেনার জন্যও পার্মিশন দেওয়া হলো। যে রাবার কিনতে হলে রাবার বোর্ডের পারমিশন লাগে সেখানে রাবার বোর্ডের পারমিশন না নিয়েই তাদের রাবার ত্রিপুরা থেকে কেনার জন্য পারমিশন দেওয়া হল। লক্ষ লক্ষ টাকার রাবার! এই হচ্ছে ত্রিপুরা রাজ্যের শিল্পের অগ্রগতির জোট সরকারের আমলে।

এই হচ্ছে ত্রিপুরা রাজ্যের টি,আর,টি,সি,র দ্রুততম গতি। এই হচ্ছে মন্ত্রীদের বিলাস। ত্রিপুরা রাজ্য যে তিমিরে ছিল সে তিমিরেই রয়ে গেল। আর মুখে মুখে বড় বড় লেকচার রাজনীতির, গণতন্ত্রের আরো কত বড় বড় শব্দ বারবারে বারো সব ১২টা বেজে গেছে। কাজেই মাননীয় ডেপুটি স্পীকার স্যার, কাজেই আমি মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা করছি এবং মন্ত্রীদের মধ্যে যাদের ন্যূনতম সম্বিত আছে তাদের আমি অনুরোধ করছি তাদের সেই সম্বিত যেন একটু ফিরিয়ে আনবার জন্য। নাহলে তারা যে শ্মশান তৈরী করছেন সেখানে আপনারা একলা যাবেন না সঙ্গে আপনাদের সকলকে যেতে হবে, তাই এই সব কাজ থেকে বিরত থাকুন, এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— অনারেবল্ রেভিনিউ মিনিষ্টার মাননীয়া বিভুকুমারী দেবী।

Maharani Bibhu Kumar Devi (Ministr):— Mr. Speaker, Sir, I extend my thanks to the Hon'ble Governor for his very far-sighted in-sight into the problems of Tripura and support his motion of thanks. I convey all the members of this House a very happy new year and request them also to support the Motion. The Government policies have high-lighted the problems of rural and urban employment, of giving equal opportunities through the Jawhar Rojgar Jojna and other rural employment programmes. But I have certain reservations regarding the methodology

of the systems which are being inherited from my left hand friends. Certain dis-honest methods, Mr. Speaker, Sir, have been adopted as conventions in the administrative set up which were at the initiative of their government. It is seen that for political survival-politieal survival some statements are made which are not hundred percent carrect. It is probably a system which has been developed in their political life The seeds of distrusts, the seeds of dis-contents, the seeds of hatred have been sown by the Left Front Government Inspite of our best socio economic efforts for solving the problems of employment we do still have, Mr. Speaker, Sir, we acknowledge, we do still have some problems. The Left Front Government is responsible for the sufferings of the people of Tripura. We have reduced 99 per cent violence ; In January, 1987 there were 102 cases of murder.

Our Ex-Prime Minister, Rajib Gandhi wants the North-Eastern states to be developed. Tripura is a peculiar state Mr. Speaker, Sir and it has got its own history. We have responsibility of rehabilitating the refugees, tribals, jumias whicn have not been tackled by the state in the past. When Mr. Vishwanath Pratap Singh talks of the priority of the North Eastern Tribal states for the development he should consider functioning of the each state Mr. Speaker, Sir, in the light of his past history. Mis-conception regarding the L.S.G. and Revenue Department Mr. Speaker, Sir, and other Departments, supporters of the previous Left Front Government are not working in the offices and the public of the state are sufforing. Tripura is a state which, as you know, being a border state has a very peculiar problems and I think that whole excercise in not working in the offices being that in a very obvious way they went to invite Presidential Rule. Tripura is a state which has never record of crops statitics. It is a tribal state, the whole North-Eastern region is a

tribal belt, except in U.P. which has a very beautiful record of crops statistics—it is not evident here. Therefore, this is for all my friends for studying ang recording that for all the Tribal Customary and Personal Law a Commission was made by this Government and tke work has started to correct the distortion, irregularities of the last regime, which has cleverly set a convention of dis-use and some of our old traditional systems, for example, the Tripura Calendar, Tripura Abda has been very calmly and very calculatingly abandoned by the Left Front. It is a negation, Mr. Speaker, Sir, it is a negation of our whole races's history and here Mr. Speaker, Sir, I bring to you a book which talks of the whole history of the state where the Tripura Calender, like the English Calender, like Bengali Calender were used. এটা আপনাদের লজ্জা হওয়া উচিত, একটা জাতির সমস্ত ইতিহাসকে আপনারা মুছে দিতে চাইছেন কোন এডমিনিস্ট্রেটিভ অর্ডার নেই তবে ১৯৭৭ইং সন থেকে 'ত্রিপুরা অব্দ' কে তারা শেষ করে দিয়েছে। 'ত্রিপুরা অব্দ' আজকে ১৪০০ বছর চলছে।

A.D.C. Mr. Speaker, Sir. unfortunately has been a crusade of the Tribal. The administration there is calcous. It is indifferent and it is using all the money—যতগুলি টাকা নিচ্ছে, নিজের পাটিকে স্ট্রেনদেন করার জন্য নিচ্ছে। সেটা আমি ইলেকশনের সময় দেখেছি।

For immediate survey of Agartala town to ascertain the status and availability of khas land in Agartala after which the allotment policy may be finalized keeping in view the public purpose requirement of land in Agartala.

So far as allotment of land in Agartala town is concerned we have to put a stop to the haphazard manner in which it was being done in the past resulting unplanned growth of the town. Settlement Department has already been instructee by me to undertake a survey of the khas land in the Municipality area and no receipt of the survey report, allotment policy

will be formulated, keeping in view of the public purpose requirement of the land for the development of the town

The survey work has already been started and a firm policy will be taken once the report is received.

Cash books of the Municipality has not been maintained in a proper manner during the Left Front Govt. regime.

Political corruption is the gift of the Marxist friends ......Lakhs of rupees were given to their Commissioners as advances (which was against all rules) which are still unaccounted for.

(বিরোধী পক্ষ থেকে—রাজবাড়ীর মামলায় কত টাকা পাচ্ছেন ?) যা পাই, তাতে আপনাদের কি ? মিঃ স্পীকার স্যার, ইউ উইল এপ্রিসিয়েট যে একটা টাউন বা সিটি ডেভেলাপ করতে হলে, জায়গার দরকার, আর তাকে সুন্দর করতে হলে প্লেনিং করতে হবে। আমরা দেখছি যে ১৯৬৬ সালে সুন্দর এবং বৃহত্তর আগরতলা শহর গড়ে তোলার জন্য টাউন এ্যাণ্ড কানট্রি প্লেনিং অর্গানিজেশান নামে একটা সংস্থা গড়ে তোলা হয়েছিল এবং সেই সংস্থা এই শহরের একটা সার্ভে করে যে ম্যাপ তৈরী করেছিল তাতে ৯২০০ হেক্টর পরিমিতি জায়গা দেখানো হয়েছিল। কিন্তু পরবর্তী কালে বামফ্রন্টের আমলে আমরা দেখছি যে পুরানো সেই ম্যাপটাকে কাটছাঁট করে ৯,০০০ হেক্টর দেখানো হয়েছে এবং সেই সব জায়গাতে তারা অনেকগুলি মানুষকে বসিয়ে দিয়েছে। কারণ, তাদের ভোটের দরকার, মানুষের সুযোগ সুবিধা দেওয়ার কোন দরকার নেই। স্যার, আরও দেখা গেল যে কয়েকটা চলাচলের রাস্তা ছিল, সেগুলি লোক বসানোর ফলে আরও সঙ্কুচিত হয়ে গেল। তাই, আমরা চাইছি কোটি কোটি টাকার যে জায়গা মানুষ বে-আইনীভাবে দখল করে নিয়েছে, সেগুলিকে উদ্ধার করে যে সব আন-এ্যাসপ্লয়েড বেকার বা যুবক এবং অন্যান্য ছোট খাটো ব্যবসায়ী আছে, তাদের উপযোগিতায় আসুক। স্যার, এই প্রসঙ্গে আমার রেভিনিয়ু ডিপার্টমেন্টের একটা নোট আমি পড়ে শুনাচ্ছি। আমার নোটটা হচ্ছে এই রকম :—

1. Lands allotted to tribals and non-tribals prior to 194 in certain cases have still not been regularised ;

2. Regarding allotment of land in town area, consideration must be taken with regard to "Devatter" properties and land which was given prior to 1949 ;

3. Land lying within the building line may be cosidered by giving pro-

per market rate as compensation, if it sands in the way of public interest. This is in regard to widening of roads,

Do you think that the people of Tripura will forgive these Marxists. Our friends in the opposition are like mini-Ceausescue who had stacked away his wealth in Switzerland as, the mini-Stalinist Marxists, of Tripura, have done in the Switzerland-Calcutta. An assurance was given to the public by the ex-prime Minister Mr. Rajiv Gandhi that Forest laws obstructing or causing great hardship for the tribal settlement, landless people and jhumia would be relaxed. We hope that the Centre would take the same principle and I take this opportunity to request their friends in fhe centre on the said issue. Being a Hindu State, the erstwhile Princely Ruler gifted to the Musalmans of this state, lands and built mosques and Madrasas as a part of his duty towards the Muslims. Wakf properties mean properties donated by the devout Musalmans for the welfare of their Islamic brethren. Very few and with one exception, late Gedu Mia, made individual gifts for mosque. There fore in this State, the Wakf properties strictly speaking, are state properties gifted by the Maharaja to the Muslims of ihe State Instructions have been issued to every Govt. Departments to sanction fund from their respective budget for the different welfare and educatinal activities. We will place some funds with the Wakf Board, to be spent directly by it. Utilisation certificates for the money placed with the Board in the past for the welfare activities of the Muslims have not yet been submitted as yet. I may reiterate that on only as a Government but on my personal behalf, I shall protect the interests and rights of the Muslims to the best of my ability, as I have done always. My last request to all Hon'ble Members of the House is that all the development plans we have in the State must benefit

the poor and the people of the State. Govt. of India Undetakinge like Rashtriya Chemicals and Fortiliesers Ltd. through setting up a Methanel Plant, no doubt will bring a good flow of people and money into the state. Mr. Speaker Sir, it has been the tradition of most business in this state that all important Industrial undertakings of this state have been taken out of the State for the benefit of these businessmen who only believe in taking the financial and monetary gains. Therefore, my colleagues, I would request you to be aware of this pitfall that the people are not deprived from the benefits of their state and the projects. This is a warning to both the opposition and my own party that political consideration must not out weigh the people's interest. The political ulcer that spread during the last regime has taken dangerous proportions in the Govt. Departments. In a democratic system we should have contribution for the people of Tripura for the state of Tripura that is our priority, both from the opposition and my own party. I am sure that all of you well share to do well for the welfare of Tripura Mr. Speaker Sir, I thank you for giving me extra time. Thanks.

মিঃ ডেপুটি স্পীকার :— অনারেবল মেম্বার, শ্রী তরণী দেববর্মা।

শ্রী তরণী দেববর্মা (টাকারজলা) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, গত ২২ তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ রেখেছেন এবং তার উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন, তাকে আমি সমর্থন করতে পারছি না। মাননীয় রাজ্যপালের ভাষনে ত্রিপুরার সার্বিক উন্নয়ণের রূপরেখা ফুটে উঠেনি। স্যার, এখানে এ, ডি, সি, সম্পর্কে সরকারের দৃষ্টিভঙ্গির বাস্তব সত্য ভাষনে উল্লেখ নেই। কাজেই, এই ভাষণকে আমি সমর্থন করতে পারছিনা। প্রথমতঃ এ, ডি, সি, এর সায়ত্ব শাসনের অধিকার এখন যা আছে তাকে রক্ষা করা শুধুই নয় এই অধিকারকে আরো সম্প্রসারিত করতে হবে। এ, ডি, সি-এর সমস্ত ক্ষমতা ষষ্ঠ তপশীল অনুযায়ী দিতে হবে। বিধানসভায় আলোচনার সুযোগ দিতে হবে। কারণ, এ, ডি, সি, ত্রিপুরা রাজ্যের বাইরে নয়। এ, ডি, সি তে বিশেষ করে ত্রিপুরার উপজাতি অংশের

মানুষের জীবন জীবিকার প্রশ্ন জড়িত। কিন্তু রাজীব গান্ধী সরকার সংবিধান সংশোধন করে এই অধিকার কেড়ে নিয়েছে। তাই বিধানসভাকে এই অধিকার ফিরিয়ে আনতে হবে। স্যার, এ, ডি, সি, তে যেসব সুপারিশ গ্রহন করা হয়, তার উপর বক্তব্য রাখার সুযোগ কাউনসিলকে দিতে হবে। রাজীব সরকার তা কেড়ে নিয়েছে সংবিধান সংশোধন করে। পূর্বে তা ছিল। সংবিধান সংশোধন করে আবার ফিরিয়ে দিতে হবে। এজন্য কেন্দ্রীয় সরকারের নিকট চাপ সৃষ্টি করতে হবে। রিজার্ভ ফরেষ্ট ছাড়া, আর বাকী সব জায়গা বা এ, ডি, সি-এর মধ্যে আছে তা সবই খাস জমি। প্রটেক্টেড এরিয়া ঠিক করার জন্য পূর্ণ ক্ষমতা এ, ডি, সি, কে দিতে হবে। এটা যদি না দেওয়া হয়, তাহলে এ, ডি, সি, বাঁচতে পারবে না। স্যার, এ, ডি, সি, এর অনুমোদন ছাড়া রাজ্য সরকার এ ব্যাপারে হাত দিতে পারবে না। এজন্য আইন রাজ্য সরকারকেই তৈরী করতে হবে। তাছাড়া, যে ১৩টি বিল এ, ডি, সি, পাশ করেছিল যা রাজ্য সরকারের অনুমোদনের অপেক্ষায় আছে তা শীঘ্রই অনুমোদন দিতে হবে। তা না হলে কাজ কর্ম রূপায়ণ কিংবা উন্নয়ণের সমস্ত কিছুর প্রকল্পই বাস্তবায়িত করা যাবে না। এ, ডি, সি, এলাকা পরিচালনা করার জন্য পুলিশ কোস গঠন করা হবে। এসব কথা আমি সংবিধানের বাইরে বলছি না। কারণ যেভাবে আক্রমন চলছে এই আক্রমনের হাত থেকে রক্ষা করার মত কোন ক্ষমতা এ, ডি, সি, এর নেই।

তা নাহলে এ, ডি, সিতে যে সমস্ত ট্রাইবেলরা আছে তারা সবে ধ্বংস হয়ে যাবে এবং ধংস হতে চলেছে। এ, ডি, সি, কে পুনবিন্যাস করে তারপর সেখানে নির্বাচন করতে হবে। এর আগে নির্বাচন করা হলে তারঅর্থ হবে বহু উপজাতি এলাকাকে এ, ডি, সি র বাইরে রেখে দেওয়া। বহু অউপজাতি এ, ডি, সি এলাকার অবৈধভাবে প্রবেশ করে সেখানে বসবাস করছে। তাদেরকে খুঁজে বের করতে হবে এবং তাদেরকে এ, ডি, সির এলাকার অন্তর্ভুক্ত করা চলবে না। তা নাহলে এ, ডি, সিকে আমরা রক্ষা করতে পারব না। এই জোট সরকারের আমলে এ রাজ্যে সাড়ে তিন লক্ষ্যেরও বেশী বিদেশী অনুপ্রবেশ ঘটেছে এবং তার একটা উল্লেখযোগ্য অংশ এ, ডি, সি, এলাকায় এখন স্থায়ী ভাবে বসবাস করছে এমনকি ভোটারলিষ্টে, রেশন কার্ডে এবং পঞ্চায়েত ফেমেলী রেজিষ্ট্রারে তারা তাদের নাম অন্তভূর্ক্ত করেছে। তাদেরকে অচিরে খুঁজে বের না করলে ত্রিপুরার সাড়ে ছয় লক্ষ ট্রাইবেলের স্বার্থ বিঘ্নিত হবে। ১৯৭১ ইং সনের লোকসভা নির্বাচনের পরে যারা ভোটার তালিকায় নাম অন্তর্ভুক্ত করেছে তাদেরকে সবাইকে এ, ডি, সি,র ভোটার লিষ্ট থেকে বাদ দিতে হবে। এবং নুতন করে এ, ডি, সি,র ভোটার লিষ্ট প্রনয়ন করতে হবে। ভোটার লিষ্ট সংশোধন না করে এ, ডি, সি,র নির্বাচন করা হলে সে নির্বাচন গ্রহ-

শনে পরিণত হবে বলে আমি মনে করি। এ, ডি, সি, এলাকাতে আর কোন অউপজাতিকে নূতন করে স্থায়ী ভাবে বসবাস করতে দেওয়া হবে না। এ, ডি, সি, এলাকাতে উপজাতিদেরকে আর কোন মতেই সংখ্যা লঘিষ্ঠ হতে দেওয়া চলবে না। তাহলে এ, ডি, সি,র মূল উদ্দেশ্যই ব্যহত হয়ে যাবে। রাজ্য সরকারের পঞ্চায়েত আইন অনুযায়ী এ, ডি, সি, এলাকার পঞ্চায়েত গঠণ করা চলবে না। সেখানে এ, ডি, সি, আইন অনুযায়ী ভিলেজ কমিটি গঠণ করতে হবে। একই এলাকায় দুই ধরণের পঞ্চায়েত ব্যবস্থা চালু করা যাবে না। যদি তা করা হয় তাহলে স্বশাসিত জেলা পরিষদের স্বয়ং সম্পূর্ণ অধিকারের উপর একটা নগ্ন হস্তক্ষেপ করা হবে বলে আমি মনে করি। স্যার, আমি এখানে যতগুলি দাবী উপস্থাপন করেছি সেগুলি একান্ত ভাবে পালন করার জন্য রাজ্য সরকারকে আমি অনুরোধ করছি। স্যার, গতকাল মাননীয় সদস্য শ্রী গৌরীশঙ্কর রিয়াং যে ভাবে আমাদের আনীত এ্যামেণ্ডমেট বিশেষ করে আমার আনীত এ্যামেণ্ডমেণ্টের উপর বক্তব্য রেখেছেন যে, উপজাতি জনগোষ্ঠির সংস্কৃতি এই ব্যাপারে বলেছেন। স্যার, আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করে আমি বলতে চাই যে, রাজ্যপালের ভাষণে ২৮ নাম্বারে আছে উপজাতি জনগোষ্ঠির শিল্পকলা, সংস্কৃতি ও সাহিত্যের গৌরবময় ঐতিহ্যকে পুর্ণজাগরণ করার জন্য যথাযথ গুরুত্ব দেওয়া হয়েছে। আন্তঃরাজ্য সাংস্কৃতিক বিনিময় পরিকল্পনার কর্মসূচীর অঙ্গ হিসাবে অধিকতর উপজাতি শিল্পীকে এখন রাজ্যের বাইরে পাঠানো হচ্ছে। আমাদের উপজাতি সংস্কৃতিক দলগুলোর কলা নৈপুন্য অন্যদের দ্বারা উচ্চ প্রশংসিত হয়েছে। নিশ্চয়ই মাননীয় সদস্যরা অবগত আছেন যে, বিগত সরকার থাকাকালীন সময় এই ট্রাইবেল শিল্পকলা এবং সংস্কৃতিকে উন্নত করার জন্য কিছু বাদ্য যন্ত্র, হারমোনিয়াম এবং সতরঞ্চি দিয়েছিলেন।

**মিঃ স্পীকার :—** আপনার সময় শেষ, আপনি বসুন।

**শ্রী তরণী দেববর্মা :—** স্যার, আমাকে আর এক মিনিট সময় দিন। ট্রাইবেলদের সাংস্কৃতিক বিকাশের জন্য প্রথমে ব্লক ভিত্তিক প্রতিযোগিতা হবে এবং পরে রাজ্য ভিত্তিক প্রতিযোগিতা হবে এবং যারা এই প্রতিযোগিতায় প্রথম হবে তাদের প্রথমে রাজ্যের বাইরে পাঠানো হতো। কিন্তু এই জোট সরকার ক্ষমতায় আসার পর বামফ্রন্ট সরকারের আমলে যারা প্রথম হয়েছিল সাংস্কৃতিক অনুষ্ঠানে তাদের রাশিয়ায় পাঠানোর কথা হয়েছিল কিন্তু এই জোট সরকার তাদের না পাঠিয়ে জিতেন্দ্র সরকার যিনি রাণীর বাজারের শিক্ষক এবং রত্তন দাস যিনি মোহনপুরে আছেন উনাদের নাকি রিয়াং বলে বাইরে পাঠানো হয়েছে। বামফ্রন্ট সরকারের আমলে ট্রাইবেলদের সাংস্কৃতিক উন্নয়ণের জন্য যে বাদ্য যন্ত্রগুলি দেওয়া হয়েছিল সেগুলি পুলিশের সাহায্য নিয়ে ছিনিয়ে আনা হয়েছে কাজেই এই সমস্ত আমি সমর্থন করতে পারছি না বলেই রাজ্যপালের শাসনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীজিতেন্দ্র সরকার।

**শ্রী জিতেন্দ্র সরকার** (তেলিয়ামুড়া) :— মাননীয় স্পীকার স্যার, গত ২২শে জানুয়ারী মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ দিয়েছেন সেই ভাষণকে সমর্থন করা যায় না এবং তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে সরকারের পক্ষ থেকে সেই প্রস্তাবকেও সমর্থন করতে পারছি না।

মাননীয় স্পীকার স্যার, গত ২২ তারিখে রাজ্যপাল মহোদয় যে ভাষণ দিয়েছেন তাকে সমর্থন করা যায় না এবং তার উপর যে মোশান অফ থ্যাংক্স আনা হয়েছে সরকার পক্ষ থেকে তাকে অভিনন্দন জানানো যায় না। স্যার, রাজ্যপালের ভাষণটা বিধানসভার বাইরে যদি একজন সাধারণ নাগরিক পড়েন তাহলে তিনি হতাশ হবেন। কিভাবে এই সরকারের জন্ম হয়েছে তা সবাই জানেন। এই সরকারকে

টিকিয়ে রাখার জন্য রাজ্যপালের ভাষণে কিছু বক্তব্য রাখা হয়েছে। স্যার, স্বাভাবিকভাবে যখন একটা শিশুর জন্ম হাওয়ার সম্ভাবনা থাকেনা, তখন ডাক্তাররা সীজার করে। এই জোট সরকারের মধ্যে এই খানে গণতন্ত্রের সীজারের বাচ্চা অনেকে আছেন। স্যার, বাস্টার্ড অফ ডেমোক্রেসি টেকেন বাই কংগ্রেস পার্টি। প্রথমেই দীপক নাগ মহাশয়ের নাম আসে, তিনি কিভাবে এখানে এসেছেন তা ত্রিপুরা রাজ্যের মানুষ সবাই জানেন। স্যার, ডিক্লেয়ার প্রথমে ফেইল কিছুক্ষণ পরে পাশ। কি করে বানানো হল। স্যার, নির্বাচন কমিশন জানেন ত্রিপুরা রাজ্যের মানুষ জানেন। দ্বিতীয় এডিশান সুনীল দাস মহাশয় ফটিকরায় কেন্দ্র থেকে। কি করে জন্ম হয়েছে আপনারা সবাই জানেন। এই খানে ডাক্তার অপারেট করেছেন মিঃ সুধীররঞ্জন মজুমদার, মিনিষ্টার, কো-অ্যাসিস্টেন্স মিঃ সমীররঞ্জন বর্মন, এবং অন্যান্যরা হলেন অ্যাসিস্টেন্স। স্যার, তারপর দেখলাম লোকসভার নির্বাচনের সময় আর একটি বিধানসভার উপ-নির্বাচন হয়ে গেল। লাস্ট ট্রেডিশান হল রবীন্দ্র দেববর্মা, সিমনা কেন্দ্র থেকে। কি করে ৫ হাজা-রের মত ভোট বাতিল হয়ে যায়। স্যার, কোন গণতান্ত্রিক দেশে আমরা দেখিনি, ভারতবর্ষের কোথাও দেখিনি, ত্রিপুরা রাজ্যে যত নির্বাচন হয়েছে একটি নির্বাচনও দেখাতে পারবেন না। ৫ হাজারের মত ভোট সেখানে বাতিল হয়ে যায় কিভাবে। তাদের রাজত্ব সেখানে কাউন্টিং অ্যাজেন্টদের পিটিয়ে বের করে দেওয়া হয়েছে। সেখানে সি, পি, এমের এজেন্টদের বের করে দেওয়া হয়েছে, কোন নিয়ম নীতি না মেনে শক্তির মাধ্যমে তাকে জোর করে সীজার করে আনা হয়েছে সেই রবীন্দ্র দেববর্মাকে। আর ২ জন পার্লামেন্টে আছেন, মেজর অপারেশন করে বের করতে হয়েছে। একজন কিরীট বিক্রম কিশোর দেববর্মা আর একজন হলেন এক নম্বর রিগিং মাষ্টার সন্তোষমোহন দেব। স্যার, আমার একটা অভি-জ্ঞতা তেলিয়ামুড়ার ভোট যেদিন হয়, রিটার্নিং অফিসার থেকে দেওয়া যে রিপোর্ট সেটা প্রমাণিত হয়েছে ১০ টার পর যেতে হওয়াই বাড়ী স্কুল ফাইভ অ্যাণ্ড সিক্স পুলিং স্টেশন, তারপর তুইছিন্দ্রাই হাই স্কুল ৩টা স্টেশন ৭, ৮, ৯ সেইগুলিতে সেই রাজদূত ক্লাবের আপনাদের স্বনামধন্য সেই কনটেস্টিং ক্যাণ্ডিডেট যিনি চেয়েছিলেন, তেলিয়ামুড়াতে হারু পার্টি অশোক বৈদ্য মহাশয় তার রেজিমেণ্ট নিয়ে সেখানে ঢুকলেন পুলিং বুথে ঢুকে আমাদের সব পোলিং অ্যাজেণ্টকে বের করে দিয়ে ডেগার ধরে রেখে-ছেন প্রিসাইডিং অফিসারকে, তারপর বাধ্য করেছেন সেখান থেকে ব্যালট পেপার নিয়ে একে একে ৫টা পোলিং বুথের মধ্যে গিয়ে ৬০০ এর মত ভোট তিনি একা দিয়েছেন। স্যার, এইটা আমার কথা নয়, রিটার্নিং অফিসরের কথা। সেখানে কাস্টিং অফ ভোট ৯৮ পারসেণ্ট দেখানো হয়েছে। কেইসত হয়েছে দেখবেন, রিটার্নিং অফিসার সেখানে বলছেন ৯৮ পারসেণ্ট ভোট সেখানে রিকাস্ট হওয়া উচিত। আমি আর বেশী যাচ্ছিনা, এইভাবে জন্ম হয়েছে। স্যার, এইখানে উল্লিখিত হয়েছে ৩০শে আগষ্ট কি নৃশংস ভাবে খুন হল। যতীন্দ্র মজুমদার, আমার বাড়ী থেকে ১ কিলোমিটার উত্তর দিকে, নয়নপুর গ্রাম। তিনি কৃষকসভার সদস্য ছিলেন। ঐদিন তিনি কোথাও যাননি, জমিতে কাজ করেছেন। বাড়ীতে যখন ফিরেন, তখন কং-(ই) ঐ লুটপাট কমিটি যে করেছেন তার চেয়ারম্যান তাকে সীজার করে বের করা হয়েছে, শচীন্দ্র সরকার, তার ছেলে রতন সরকার তার ভাই লক্ষণ সরকার, শচীন্দ্র সরকারের ভাই প্যারীমোহন সরকার এবং বিহারী সরকার এই ৫ জন লোক দা, লাঠি, বল্লম নিয়ে যতীন্দ্র মজুমদারের বাড়ীতে যায়। তিনি যেহেতু মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সমর্থক, তিনি আঁচ পেয়েছিলেন তার বাড়ী আক্রমন হতে পারে, তার জন্য তার কাছে জমানো কিছু টাকা ছিল ১০ হাজার ৫০০ টাকা, তার পাশ করা

স্কুলের সার্টিফিকেট এবং জমির দলিল দস্তাবেজ এইগুলি রান্নাঘরের উপর থেকে ট্রাংক বের করে সরানোর সময় শচীন্দ্র দা বাবার ছেলে, তার ভাইকে পশুর মত কুপিয়ে হত্যা করে।

শ্রীজিতেন সরকার :— স্যার, তারপরে

মিঃ স্পীকার :— টাইম ইজ ওভার।

শ্রী জিতেন সরকার :-- ১ মিনিট স্যার, স্বরাষ্ট্র মন্ত্রী বলছেন এখন আইনে বিচার। স্যার, আমরা কাউকে ছাড়ছিনা। স্যার, ৫ মাস চলল শচীন্দ্র সরকার যে এরেষ্ট হয়েছে। আমরা থানায় গিয়ে ও.সি. কে জিজ্ঞাসা করেছি। ও.সি. বলছেন স্যার,কি করব এরেষ্ট করলে আমাদের চাকুরী থাকবেনা। মন্ত্রীদের নির্দেশে খুন করে তারা বহাল তবিয়তে থাকে। কল্যাণপুরে মুখ্যমন্ত্রী নিজে খুন করতে বলেছেন। এখানে হত্যাকারীরা উচ্ছেদ হয়েছে রাজ্যের বিভিন্ন জায়গায় হয়েছে। যদি একটি সরকার থাকে তাহলে এরকম নির্মম অত্যাচার হতে পারেনা।

মিঃ স্পীকার :— অনারেবল মেম্বার টাইম ইজ ওভার।

শ্রী জিতেন সরকার :— যে প্রতারণা আপনারা মানুষকে করছেন তার উত্তর মানুষ দিচ্ছে। আপনারা তৈরী থাকুন। গণজাগরণ হচ্ছে, তার স্রোতে আপনারা ভেসে যাবেন। তাই রাজ্যপালের ভাষণকে আমি সমর্থন করতে পারিনা। আমাদের পক্ষ থেকে যে অ্যামেণ্ডমেণ্টগুলি দেওয়া হয়েছে সেগুলিকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— অনারেবল মিনিষ্টার শ্রী সমীররঞ্জন বর্মন !

শ্রী সমীররঞ্জন বর্মন (মন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রী রসিকলাল রায় মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করছি অপর দিকে বিরোধী দলের সদস্যরা যেসব সংশোধনী প্রস্তাব এনেছেন সেগুলিকে আমি ঘৃণাভরে প্রত্যাখান করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা সবাই জানি কি এক ভয়ংকর পরিস্থিতির মধ্য দিয়ে. সীমাহীন যন্ত্রনার মধ্য দিয়ে এই কংগ্রেস ও টি,ইউ,জে,এস ক্ষমতায় এসেছে আমরা ক্ষমতায় আসার আগে

ত্রিপুরায় যে পরিস্থিতি ছিল সেটা অসহনীয়। আইন-শৃঙ্খলা বলতে কিছুই ছিলনা। টি,এন,ভি বাহিনীকে দিয়ে দিনের পর দিন পাহাড়ী বাঙালীর মধ্যে ভুল বোঝাবুঝির সৃষ্টি করেছিল। নৃপেনবাবু টি,এন,ভি,কে অস্ত্র সরবরাহ করেছিল। তারা রাজ্যের মধ্যে আক্রমন চালিয়েছিল।

ঐ যারা ওরা নিজেদের সর্বহারা বলেন, যাদের ওরা সর্বহারা বানিয়ে নেতৃত্বে এসেছেন। সেই সমস্ত তপশীলভুক্ত এবং ও,বি,সি, ভুক্ত মানুষদের ওরা দিনের পর হত্যা করে গেছে। এবং আমরা যেদিন শপথ নেব তার কিছুক্ষণ আগেও ওরা ঐ কাজ করেছে। এর মধ্যেই আমরা ক্ষমতায় এসেছি। এসেই আমরা সারা ত্রিপুরা রাজ্যে ঘুরে রাজ্যে শান্তি শৃঙ্খলা স্থাপন করেছি। তদানিন্তন প্রধানমন্ত্রীর নির্দেশিত পথে টি,এন,ভি-র সঙ্গে এই সরকারের যে চুক্তি হয়েছে, টি,এন,ভি, তা সমস্ত অস্ত্র সমর্পন করে শান্তিপূর্ণ জীবন-যাপন করার আশ্বাস দিয়েছে। যখন আমরা আইন-শৃঙ্খলা সহ টি,এন.ভি-কে জাতীয় মূলস্রোতে ফিরিয়ে আনলাম, তখন ওরা আবার রাজ্যে ঘট পাকাতে শুরু করল। ওরা যে সংশোধনী প্রস্তাব এনেছে তার থেকে এটা প্রমাণ হয়ে যাবে যে, তাদের দলীয় লোকেরা টি,এন,এল,এফ নাম দিয়ে সারা ত্রিপুরা রাজ্যে আবার এক ত্রাসের সৃষ্টি করল। আমরা ত্রিপুরার উভয় জনগোষ্ঠীর সমর্থন পেয়ে সমস্যার সমাধান করেছি। আমরা এখানেই থেমে থাকিনি। আমরা উন্নয়ন-মূলক প্রকল্প রূপায়ণের কাজে হাত দিয়েছি। কিছুদিন আগে মিথানল প্রকল্পের জন্য এই সরকার শিলান্যাস করেছেন।

আমরা রুখিয়া তাপ বিদ্যুৎ প্রকল্পের কাজ শেষ করছি। বড়মুড়ার তৃতীয় ইউনিটটি চালু হওয়ার পথে গত ১০ বছরে রাজ্যে যোগাযোগ ব্যবস্থার প্রতি দৃষ্টি দেওয়া হয়নি। আমাদের প্রধানমন্ত্রীর সহযোগিতায় ১৮ মাসের মধ্যে পেচারথল-কুমারঘাট রেল লাইন নিয়ে এলাম। ওদের বাধা-বিপত্তি-ভয় ভীতির মধ্যেও আমরা সেটা করতে পেরেছি।

যে টি,আর,টি,সি-র কথা বিমলবাবু বলেছেন, আমি সি,এ,জি-র রিপোর্ট পরে শুনাব। সেই টি,আর,টি,সি, ৭৭ সাল পর্য্যন্ত লাভে চলছিল। ওরা যখন ক্ষমতায় এল তখন নতুন নতুন গাড়ী নামিয়ে, ইঞ্জিন নামিয়ে সেই গাড়িগুলি বিক্রি করে তাদের কর্মীরা টাকা মেরেছে। ওদের সময়কার সি.এ,জি-র রিপোর্ট আমি পড়ে শুনাব। এবং অডিট রিকোর্টের কিছু অংশ আমি এখানে পড়ে শুনাব। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা এখানে থেমে থাকিনি। আমাদের মাননীয় কৃষিমন্ত্রী দুই-এক দিনের মধ্যেই বাইরে যাচ্ছেন। আমরা এখানে একটি কৃষি-বিদ্যালয় স্থাপন করতে চাইছি। এবং আগামী আর্থিক বছরের মধ্যে আমরা আশা করছি, সেটা করতে পারত। সেই সম্পর্কে আমাদের কৃষিমন্ত্রী এখানে

বিস্তারিত বলবেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ওরা আমাদের সাফল্য দেখে আতঙ্কিত আইন-শৃঙ্খলা আবার তারা নষ্ট করতে চাইছে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, অবশ্য তাদের যে রাজনৈতিক দর্শন সেই দর্শনকেই সেই স্ট্যালিনিজমকে যেখানে সারা বিশ্বে জনগণ বিসর্জন দিয়েছেন। সেখানে নৃপেনবাবুর দল এই সেই স্ট্যালিনের কোলে দোলে। যে স্ট্যালিনকে সারা বিশ্বে তাদের অত্যাচারের জন্য জনগণ বিসর্জন দিয়েছেন সেই স্ট্যালিনের আদর্শ, স্বৈরাচারী আদর্শকে তারা অনুসরণ করছেন।

মাননীয় অধ্যক্ষ মহোদয় তারা গণতন্ত্রের জন্য মায়া কান্না কাঁদে। আজকে তাদের যে নন্দন কানন পূর্ব ইউরোপে সেই নন্দন কাননে যখন ঝড় উঠলো তখন এখানে তারা দিশাহারা হয়ে পড়লো। আজকে তাকিয়ে দেখুন হাঙ্গেরীর দিকে কোথায় আপনাদের কাঁদাব আজকে তাকিয়ে দেখুন চীনের দিকে।
(নেপথ্যে বিরোধী বেঞ্চ থেকে আপনাদের রাজীবজীর দিকে তাকিয়ে দেখুন না?)

হ্যাঁ, রাজীব গান্ধীর পদতলে আপনাদের আবার আসতে হবে আপনাদের গলায় গামছা দিয়ে।

স্বাধীনতার আন্দোলনের সময় যারা ব্রিটিশের চর ছিল, ভারতবর্ষের জনগনের সঙ্গে যারা বিশ্বাসঘাতকতা করেছিল তারা আজকে ফিউড্যাল প্রথায় বিশ্বাসী ভি, পি, সিং এর পদতলে আশ্রয় নিয়েছেন। আমি ধীবেন্দ্রবাবুর মত বলছিনা যে বিশ্বনাথ প্রতাপ সিং এর দাণ্ডার একদিকে আপনারা ঝুলে আছেন আর আরেকদিকে ঝুলে রয়েছে বি, জে, পি। সেই কথা আমি বলছিনা। আপনারা ভি, পি, সিং এর দাণ্ডায় ঝুলে, ভি, পি সিং এর পদতলে আপনারা আশ্রয় নিয়েছেন। সেখানেও আপনাদের রেহাই নেই। ভি, পি, সিং সে জাতে রাজপুত কখন সি, পি, এমকে লাথি মারতে হবে সেটা রাজীব গান্ধীর চেয়ে ভি, পি, সিংই ভাল জানেন। সময়োপযোগী আপনারা তার লাথি খাবেন। সেইজন্য আপনাদের শরীরে তৈল মর্দ্দন করে শরীরটাকে ঠিক করে রাখুন।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে তারা আইন শৃঙ্খলার কথা বলছে। তাদের ভগবানের কাছে কৃতজ্ঞ থাকা উচিত কারণ রুমানিয়ায় যে অবস্থা—তাদের দলীয় নেতাদের এখনো সে অবস্থা হয়নি এইখানে। রুমানিয়ায় তথাকথিত কমিউনিজমে বিশ্বাসী চেসেস্‌কোকে কুকুরের মত মেরেছে সেখানকার জনগণ। আর আমাদের এইখানে আপনাদের একজন বিধায়কও মার খায়নি, আপনারা আমাদের একজন বিধায়ককে খুন করেছেন, আমাদের বিধায়কদের মারার চেষ্টা করছেন। আমাদের বিধায়ক পরিমল সাহাকে আপনারা মেরেছেন। আপনারা আপনাদের দলীয় বিধায়ক গৌতম দত্তকে মেরেছেন। আপনারা

আপনাদের প্রাক্তন বিধায়ক শালিদাস দেববর্মাকে মেরেছেন সিমনাতে—সেই ইতিহাস নিশ্চই আপনারা ভুলেননি।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এরা আবার গণতন্ত্রের কথা বলেন রুমানিয়ায় যখন স্বৈরাচারী শাসক চেসেসকোকে জনগণ কুকুরের মত হত্যা করলো তখন এদের দলীয় মুখপাত্র সেখানে চেসেসকোকে কুকুরের ছানা বলা হলো না, তাকে নেকড়ের ছানা বলা হলোনা, তাকে শৃগালের ছানা বলা হলো না, তাকে বলা হলো সিংহ-শাবক। যে স্বৈরাচারী শাসক চেসেসকো মিলিটারী গুলি দিয়ে প্রায় এক লক্ষ রুমানিয়া বাসীকে হত্যা করলো সেই চেসসক্কে তারা আখ্যায়িত করলো সিংহ শাবক বলে। তারাই আবার গণ-তন্ত্রের পূজারী। যে চেসেসকোকে তারা বললো সিংহ শাবক তাকে তারা কুকুরের ছানা, শৃগালের ছানা বললো না তাদের দলীয় মুখপত্রে সেই দলেরই প্রতিনিধি হলো এরা। এরাই আবার গণতন্ত্র চায়। আরে মশাই কংগ্রেস গণতন্ত্র দিয়েছে বলে আপনারা স্বাধীনতার আন্দোলনের সময়ে বিশ্বাসঘাতকতা করার পরেও আজকে এই এসেম্‌বলীতে বসতে পারছেনা। ত্রিপুরার জনসাধারণ সভ্য বলে।

ত্রিপুরার জনসাধারণ অত্যন্ত সভ্য গণতন্ত্রপ্রেমী। কংগ্রেস গণতন্ত্র প্রেমী না হলে আপনাদের বাঁকিয়ে ঠিক করত যেমন করেছে রুমানিয়া এবং পূর্ব জার্মানীতে এবং হাঙ্গারীতে। লজ্জা হওয়া দরকার কংগ্রেস সম্পর্কে এবং তাদের নেতাদের সম্পূর্কে কিছু বলা আপনাদের।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজার বাইজানের আজকে অবস্থা কি? বাকুতে কি হয়েছে? মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজার বাইজানে আজকে আপনাদের পিতৃভূমির পিতাকে, গর্বাচভকে দু'দিনের সময় দিয়েছে। চীনে কি হয়েছে? চীনে ছাত্রদের আপনারা কি করেছেন? ট্যাঙ্কের নীচে ফেলে লক্ষ লক্ষ ছাত্রকে মেরেছেন। আপনাদের লজ্জা হওয়া দরকার।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, যেখানেই কমিউনিস্ট পার্টি সেখানেই জাতি দাঙ্গা বাধে। ত্রিপুরাতে যেমন জাতি দাঙ্গা বেধে ছিল। তেমনি আজার বাইজানে মুসলমানদের জন্য মায়া কান্না আপনাদের। আজকে আজার বাইজানের লোকেরা চাইছে তারা কমিউনিষ্ট রাশিয়ার সঙ্গে থাকবে না। মুসলমানদের শেষ করে দিচ্ছে। (রেডলাইট) মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাকে আরও দশ মিনিট সময় দিন। চীফ মিনিস্টার উইল কাট শর্ট অব হিজ স্পীচ। (গোলমাল) স্যার, ওদের দুরস্ত করার দায়িত্ব আমার উপর। আমাকে সময় দিতে হবে।

**শ্রী সমর চৌধুরী :—** স্যার, পয়েন্ট অব অর্ডার। 'দুরস্ত' কথাটা আন-পার্লামেন্টারী। এই ধরণের কথা চলতে পারে কিনা?

**শ্রী সমীররঞ্জন বর্মন (মন্ত্রী) :—** এটা আমি আগেই বলেছি দুরস্ত করার মানে মেরামত করা। মাননীয় অধ্যক্ষ মহোদয় রুলিং দিয়েছেন।

**শ্রী বৈদ্যনাথ মজুমদার (চণ্ডীপুর) :—** স্যার চাবুকে ঠিক করে দেবে, এইগুলি পার্লামেন্টারী কথা : এই ভদ্রলোক যেদিন থেকে অ্যাসেম্বলীতে এসেছেন সেদিন থেকেই এই সমস্ত বলছেন।

**মিঃ স্পীকার :—** আন-পার্লামেন্টারী না বললেই হল। (গোলমাল)
**(সমস্ত বিরোধী সদস্যদের সভা কক্ষ ত্যাগ)**

**শ্রী সমীররঞ্জন বর্মন (মন্ত্রী) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পেজ ১৫ থেকে ২১। স্ট্যালিন সম্বন্ধে বেজিং রিপোর্ট বলেছে—পেজ ফিফটিন টুয়েন্টি ওয়ান, জানুয়ারী, ১৯৯০। "স্ট্যালিনের সমাজ তন্ত্রে শ্রমিককে পরিণত করা হয়েছিল ক্রীতদাসে। কৃষককে অন্তরীণ করা হয়েছিল স্বগ্রামে, ছাত্র শিক্ষক, বৈজ্ঞানিক, ইঞ্জিনীয়ারকে পরিণত হয়েছিল বেকার শ্রমিকে"। অর্থাৎ সমাজতান্ত্রিক সমাজ গড়ার নাম করে স্ট্যালিন গড়ে তুলেছিলেন দাসত্বতন্ত্র চীনের সমাজতন্ত্র দাঁড়িয়ে আছে টলটলায়মান অবস্থায়। সেই দেশের বিদেশী ঋণের পরিমাণ ৪০ মিলিয়ন ডলার। কৃষি উন্নয়নের গতিস্তর, শিল্পের উন্নতি ধারা ছোঁযার বাইরে। আরও নূতন নূতন সমস্যা মাথা চাড়া দিয়ে উঠছে। 'বেজিং রিপোর্ট—পেজ ১৫ —২১, জানুযারী, ১৯৯০।

মিঃ স্পীকার স্যার, রুমানিয়ার চেচেস্কু যে সমাজতন্ত্র গড়েছিলেন তার বৈশিষ্ট ছিল দুর্নীতির দ্বারা দেশের সম্পদ লুণ্ঠন ও তার জন্য গণতন্ত্রকে ধ্বংস করা। এই সবের সঙ্গে সমাজতান্ত্রিক মার্কস্‌বাদ বা লেনিনবাদের কোন সম্পর্ক নেই। (সি, পি, আই, জাতীয় পরিষদের প্রস্তাব, ২৯শে ডিসেম্বর, ১লা জানুয়ারী, ১৯৯০)।

রোমানিয়ায় চেচেস্কু যে সমাজতন্ত্র গড়েছিলেন, তার বৈশিষ্ঠ ছিল দুর্নীতির দ্বারা দেশের সম্পত্তির লুণ্ঠন এবং তার মধ্য দিয়ে দেশের গণতন্ত্রকে ধ্বংস করা। এই সবের সঙ্গে সমাজবাদ, মাকর্সবাদ বা লেলিনবাদের কোন সম্পর্ক ছিল না। এটা সি, পি, আই, জাতীয় পরিষদের প্রস্তাব ২৯শে ডিসেম্বর যেটা পত্রপত্রিকাতে উঠেছে ১লা জানুয়ারী, ১৯৯০। তারপর, কাদারের দীর্ঘ ৪১ বছর ধরে হাঙ্গেরীর হত্যাকর্তা বিধাতা ছিলেন। তিনিও সেসেস্কুর বরুবাগী রচিত সমাজতান্ত্রিক স্বর্গের পাঠ নিয়েছিলেন এবং সেই

দেশের অধিবাসীরা কোন না কোন রোগে আক্রান্ত, আর এই সব রোগের কারণ ছিল অপুষ্টি, ধূমপান, মদ্যশক্তি, বৈকুল্য এবং সেই দেশের শ্রমজীবি মানুষের বিরাট অংশ অতিরিক্ত মদ খেয়ে শারীরিক ক্ষতিগ্রাস্ত হয়ে মারা গিয়েছে। সেজন্য বলছি, এটাই হচ্ছে প্রবলেম অব কমিউনিজম। তারপর, ১৯৮৮ সালের সেপ্টেম্বর বা অক্টোবরের পোল্যাণ্ডের নির্বাচনে কমিউনিস্টদের উতজ্ঞাতের কারণ দীর্ঘ রাজনৈতিক সংকট, জীবন ধারণে অসন্তোষ এবং জীবন মানের উন্নতির কার প্রতিশ্রুতি বার বার ভঙ্গ করা। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমাদের দেশেও কেন্দ্রে একটা সংখ্যালঘু সরকার এসেছে, যার ফলে আজকে চারদিকে একটা বিপর্যয় দেখা দিয়েছে। এই সরকার জাতীয় স্বার্থ বিসর্জন দিয়ে একটা বহিঃরাষ্ট্র পাকিস্তানের প্রধানমন্ত্রী বেনেজির ভূট্রোর কাছে আবেদন করলেন যে মুক্তি মহম্মদ সৈয়দের মেয়ে রাবেয়ার যেন উগ্রপন্থির' কোন রকম ক্ষতি না করে। তারপর কি হল ? না পাকিস্তানে যেসব উগ্রপন্থীদের ছাঁই রয়েছে তাদের চাপে পড়ে এই দেশে আটক ৫ উগ্রপন্থীকে ছেড়ে দিল রাবেয়ার মুক্তির জন্য। স্যার, এই হল আজকের ভারতের স্বরাষ্ট্রমন্ত্রী মুক্তি মহম্মদের চেহারা। স্যার, আমরা পত্র পত্রিকাতে দেখেছি যে, তাঁর বাড়ীর সামনে তার ঘড়ের সামনে একটা মসজিদে মুক্তির মেয়ে রাবেয়াকে রাখা হয়েছিল এবং তার বাড়ী থেকেই প্রতিদিন সেই রাবেয়ার জন্য খাবার পাঠানো হত। কিন্তু মুক্তি মহম্মদ সেই সব উগ্রপন্থীদের ধরবার একবারও চেষ্টা করলেন না ! এমন কি আজ পর্য্যন্ত ভারতবাসীকে জানানো হল না কেন্দ্রীয় সরকার থেকে বা তার দলের পক্ষ থেকে একটা স্টেটমেণ্ট দেওয়া হল না যে ঘটনাটা কি হয়েছিল। অথবা কি পরিস্থিতিতে এসব উগ্রপন্থীদের ছেড়ে দেওয়া হল, মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই সরকার ক্ষমতায় আসার পর আমরা দেখছি যে সব রাজ্যের রাজ্যপালদের একত্রে পদত্যাগ করতে বলা হল। স্যার, যে দেশের উপপ্রধানমন্ত্রী অথবা স্বরাষ্ট্রমন্ত্রী বলতে পারেন যে রাজ্যপালেরা হলেন কেন্দ্রের এজেন্ট। ভারতবর্ষের সংবিধানই বলুন শার্কারিয়া রিয়া কমিশনই বলুন অথবা ১৯৭১ সালে রাজ্যপালদের যে কনফারেন্স হয়ে গেল তার রিজলিউশানই বলুন, সেগুলির কোথাও বলা হয়নি যে, রাজ্যপালেরা প্রেসিডেন্টের এজেন্ট, অথবা কেন্দ্রের এজেন্ট অথবা কেন্দ্র রাজ্য সরকারগুলির এজেন্ট। তাহলে কেন্দ্রীয় সরকার এসব কথা কোথায় পেলেন ? মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার অবগতির জন্য এখানে একটু পড়ে শুনাচ্ছি :— The Office of the Governor-It is being pointed out in the Constituion that is Constituonal Office and the Governor is the creator of the Constitution. it is a totally independent office and not the subservient to the Union Government, neither is the Governor nor the agent of the President. According to the resolution of the Governors' Conference in 1971 the role of the Governers has been described as thus: Goernor is the head of the State as its function laid down in the Constitution it self and he

is not in any sense an agent of the President and the Centre. In addition, his oath of office under the Constitution required into preserved, protect and bepend. the constitution in the law Sarkaria Commission has also in Part I of his report on the Central State relation in 1988 stated: The Governor being the holder of an independent office is not subordinate or subservient agent of the Union of India. কাজেই, মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই রাজ্যের বিরোধী দল যাঁরা নিজেদের গণতন্ত্রিক বলে চিৎকার করতো, তারাই আজকে অগনতান্ত্রিক পদধত্তিতে কাজ কর্ম চালিযে যাচ্ছে আমি জানি না, যারা এই নির্বাচনের আগেও জনসাধারণকে বলতো যে, তারা দেশের মধ্যে গণতন্ত্র রক্ষার জন্য চিৎকার করছে। বাক স্বাধীনতার জন্য চিৎকার করছে এবং মানুষের স্বাধীন মতামত প্রকাশের জন্য চিৎকার করছে, এখন তারাই দেখছি ভারতের সংবিধানের টুটি চেপে ধরতে চাইছে।

ওরা বলছে যে, এই সরকার গণতন্ত্রের জন্য চীৎকার করছে, বাক স্বাধীনতার জন্য চীতকার করেছে, মানুষ স্বাধীনভাবে মতামত প্রকাশের জন্য চীৎকার করেছে। কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি ভারতবর্ষের সংবিধানের টুটি চেপে ধরেছে। এই সরকার, কেন্দ্রের সংখ্যালঘু সরকার। এই সংখ্যালঘু সরকার এক দিকে বিদেশী চক্রের কাঁধে, অন্যদিকে স্টালিনের বংশধর এবং প্রতিক্রিয়াশীল দল। ভারতীয় জনতা পাটির কাঁধে ভর দিযে নূতন নূতন আইন আনছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার বক্তব্য শেষের আগে আমি দুইটা অংশ টি, আর, টি, সি, সম্পর্কে উনারা অনেক কথা বলেছেন। আমি আপনার অবগতির জন্য পড়ে শুনাচ্ছি। দি ফাইনেনশিয়েল পজিশন, এটা হলে মাননীয় অধ্যক্ষ মহোদয়, রিপোর্ট অব দি পাবলিক আনডারটেকিংস। The financial position of Tripura Road Transport Corporation from 1979-84 to 1983-80 as pointed out by the Comptroller & Auditor General was rather very horriable. The losses shown in the accounts from 1979-80 & 1981-82 both in passengers services and goods services were very much wretched condition. No attempt was made to make up the losses and to run the transport Corporation at least on 'no loss no profit' basis. The Committee, however, had gathered impression that from the beginning of the present decade a vaccum was created in the administration of the Corporation, which was no doubt very difficult task for the present

administration to fill up. It would take time to set at right the administration machinery of the Corporation and place it in its actual position.

এই হলো ১৯৭৯ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্ত হিসাব। আর একটা রিপোর্ট পড়তে পারব না। মাননীয় সদস্য টি. আর. টি. সম্পর্কে একটা সত্য কথা বলেছেন যে, আমরা বুক ভ্যালুতে দাবী দাওয়া পূরণ করার সিদ্ধান্ত নিয়েছি। মাননীয় মুখ্যমন্ত্রী, মতিবাবু এবং আমার সেক্রেটারী ট্রেনস্‌পোর্ট, আমরা এক সঙ্গে বসে সিদ্ধান্ত নিয়েছি। এই কারণে, ওরা ব্যাঙ্ক থেকে টাকা লুঠতরাজ করে গাড়ী নিয়ে গেছে। ব্যাঙ্কের টাকা ফেরত যাচ্ছে না। তাই ব্যাঙ্ক আজকে ফাইনেন্স করছে না। অডিটর ও কনট্রোলারের রিপোর্ট আছে বাসের ইন্‌জিন নিয়ে তারা বিক্রী করে দিয়েছে। ১৯৭৯ সাল থেকে ১৯৮২ সালের মধ্যে যে সমস্ত বাস কন্‌ডেমড্‌ অবস্থায় আছে সেগুলি বুক ভেলু দিয়ে কর্মী সমিতি এবং বাস সিন্‌ডিকেটের কাছে আমরা বুক ভেলু ধরে বিক্রী করে দিচ্ছি। এর জন্য আমরা কংগ্রেস এবং সি, পি, আই (এম) কাউকে গালি দিচ্ছি না। আমি মাননীয় বিমল সিন্‌হা মহোদয়কে ধন্যবাদ জানাচ্ছি এই, কারণে যে তিনি এই কথা বলতে পারছেন। আমরা করাপশনকে প্রশ্রয় দিচ্ছি না। যারা বিসনেস করছেন সেই কর্মীসমীতি এবং বাস সিনডিকেট তাদের হাতে তুলে দিচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার বক্তব্য শেষ করার আগে মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন এবং এই ভাষণের উপর মাননীয় সদস্য রসিকলাল রায় মহোদয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন সেই জন্য ওনাকে ধন্যবাদ জানাই এবং ধন্যবাদ সূচক প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য এখানেই শেষ করেছি।

মি স্পীকার :— লীডার অব দি হাউস একটা প্রস্তাব এনেছেন যে যতক্ষণ পর্যন্ত না। ভোট শেষ হয়, ততক্ষণ পর্যন্ত টাইম একসটেনশন করার জন্য। আই থিংক ইট ইজ অ্যালাউড।

মিঃ ডেপুটি স্পীকার :— অনারেবল মিনিষ্টার শ্রী নগেন্দ্র জমাতিয়া।

শ্রী নগেন্দ্র জমাতিয়া (মন্ত্রী) :— স্যার, আমি আমার বক্তব্য রাখছি না। তবে মাননীয় ট্রান্সপোর্ট মিনিষ্টার মহোদয় উনার ভাষণে এগ্রিকালচার সম্পর্কে যে কথা বলেছেন, সে সম্পর্কে আমি বলতে চাই, এটা ঠিক নয়। এগ্রিকালচার ইউনিভার্সিটি হবার ব্যাপারে কোন রকম সিদ্ধান্ত এখনও হয়নি। এর মধ্যে আমি মাননীয় উপ-প্রধানমন্ত্রী দেবী লালের সঙ্গে আলোচনায় যাচ্ছি। তবে আমরা আশা করছি, এই রাজ্যের অবস্থার কথা চিন্তা করে, কৃষকদের যে উৎসাহ, উদ্দীপনা দেখা দিয়েছে এর কথা বিবেচনা করে হয়ত ইউনিভার্সিটি গঠণ করতে পারেন। হয়তঃ মাননীয় রাজ্যপালের ভাষণের উপর

আমাদের মাননীয় সদস্য শ্রী রসিকলাল রায় মহোদয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন, তাকে সমর্থ করে আমি বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার ঃ - অনারেবল চীপ মিনিষ্টার।

শ্রী সুধীরঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই হাউসে মাননীয় রাজ্যপাল মহোদয় যে, ভাষণ দিয়েছেন এবং তার উপর মাননীয় সদস্য শ্রী রসিকলাল মহোদয় যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে ও বিরোধী দল থেকে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে, অ্যামেণ্ড-মেণ্ট মোশান এনেছেন তার বিরোধিতা করে আমি সংক্ষিপ্তাকারে আমার বক্তব্য রাখছি। স্যার, এই রাজ্যে মার্কসবাদীরা একটা অস্থিরতার সৃষ্টি করার জন্য চেষ্টা করছে। তাদের লক্ষ্য হলো, যেহেতু কেন্দ্রে বর্তমান যে সরকার অধিষ্ঠিত আছেন, তাঁরা তাঁদের সহযোগিতা নিয়ে চলছেন। সেহেতু এই সরকার তাঁদের সব কথাই শুনে চলেন। এখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন, কেন্দ্রে এক সংখ্যালঘু সরকার চলছে। সে সরকার কি করে ক্ষমতায় আসল সেটা অন্য কথা। গত লোকসভা নির্বাচনে কংগ্রেস (ই) একমাত্র সংখ্যা গরিষ্ঠতা করে। কংগ্রেস (ই) এই লোকসভার নিবর্বাচনে একমাত্র সবর্ব বৃহৎ দল। লোকসভার বর্তমান বিরোধী দলনেতা কংগ্রেস সভাপতি, রাজীব গান্ধী বলেছেন, যেহেতু এই নিবাবচনে আমার দল নিরুঙ্কুশ সংখ্যা গরিষ্ঠতা লাভ করতে পারেনি, সেহেতু আমি সরকার গঠণ করব না, আমাকে যেন সরকার গঠণ করতে আমন্ত্রন জানানো না হয়। সেদিন বেতার ও টি. ভি. তে যে ভাষণ তিনি রেখেছিলেন তা দেশবাসী শুনেছে। তিনি বলেছেন, তাঁর দল কোন নীতির কাছে পরাজয় স্বীকার করেনি। তাঁর দলের যে নীতি সে নীতিকে অবলম্বন করে সারা বিশ্বে বিশেষ করে পৃথিবীর কমিউনিষ্ট কাণ্ট্রি গুলিতে আন্দোলন চলছে। সে নীতি ধর্ম নিরপেক্ষতার নীতি।

আমরা দেখেছি সে অবস্থায় কিছু কিছু রাজনৈতিক দল সেখানে সাম্প্রদায়িক সুড়সুড়ি দিয়েছে। সেখানে কেউ মুসলমান মৌলবাদের সুড়সুড়ি দিয়েছে। কেউ হিন্দু মৌলবাদে সুড়সুড়ি দিয়েছে। এই সমস্ত সুড়সুড়িতে কংগ্রেসের ভোট কমেছে। কিন্তু ভারতবর্ষকে বিচ্ছিন্ন করা যায় নি। দক্ষিণ ভারতই তার প্রমান। আজকে সমস্ত উত্তর পূর্বাঞ্চলের দিকে তাকিয়ে দেখুন —এই সমস্ত রাজ্যগুলি একটা সময় জাতীয় জীবণের মূল স্রোত থেকে ছেড়ে যাচ্ছিল। কংগ্রেসের নীতি, কংগ্রেসে কর্মসূচী সেই সমস্ত রাজ্য-গুলিকে আজকে জাতীয় জীবনের মূল স্রোতে আনতে পেরেছে। আমাদের নেতা রাজীব গান্ধী বলেছেন যে, গনতন্ত্র, সমাজতন্ত্র, ধর্মনিরপেক্ষতা এবং জোট নিরপেক্ষতার আদর্শ নিয়ে তিনি এ দেশের জনগণের সেবা

করেছেন। এই জন্যই জাতির জনক মহাত্মা গান্ধীকে প্রাণ দিতে হয়েছিল, ইন্দিরা গান্ধীকে প্রাণ দিতে হয়েছিল। ভারতবর্ষের কংগ্রেস (আই)-র নেতা রাজীব গান্ধী গত নির্বাচনে হেরে বলেছেন—জনগণের রায় অত্যন্ত বিনম্র চিত্তে আমি মাথা পেতে নিলাম এবং তিনি স্বেচ্ছায় বিরোধী দলের ভূমিকা নিয়েছেন। তিনি সরকার গঠণ করতে পারতেন, তাঁর কাছে আবেদন গিয়েছিল যদি তিনি তাঁর আদর্শকে বিসর্জন দিতেন। যদি তিনি সাম্প্রদায়িক দলগুলির সঙ্গে আতাঁত করতেন, যদি তিনি হঠকারী, অগণতান্ত্রিক বামফ্রন্ট দলগুলির সঙ্গে হাত মেলাতেন তাহলে নিশ্চয়ই তিনি সরকার গঠণ করতে পারতেন। কিন্তু তিনি আদর্শকে বিসর্জন দেননি। ১৯৭৭ ইং সালে ইন্দিরা গান্ধীকে ক্ষমতা থেকে ছাড়িয়ে দেওয়া হয়েছিল। কিন্তু কিছু দিনের মধ্যেই ভারতবর্ষের কংগ্রেস সম্পর্কে, ইন্দিরা গান্ধী সম্পর্কে তাদের মতবাদ পাল্টিয়েছেন। এটা গণতন্ত্রের রীতি যে, একটা দল ক্ষমতার দিকে আসবে, আরেকটা দল ক্ষমতা থেকে সরে যাবে। ক্ষমতা থেকে হেরে গিয়েছে (ই) রাজীব গান্ধী বলেননি যে, তাঁকে রিগিং করে হারানো হয়েছে। তিনি বলেছেন পদ্দতিগতে ভাবে নির্বাচন হয়েছে। নির্বাচনে জয় পরাজয় আছেই। এটাই হচ্ছে গণতান্ত্রিক রীতি। গঠণ মূলক বিরোধীতার দায়িত্ব নিয়ে তিনি বিরোধী দলের ভূমিকা নিয়েছেন। পরবর্ত্তী সময়ে ভারতবর্ষের কি অবস্থা হয়েছে এই সম্পর্কে আলোচনা করে আমি সময় নিচ্ছি না, আমার পূর্ববর্ত্তী বক্তা এই ব্যাপারে কিছু কিছু তথ্য দিয়েছেন।

আজকে সারা ভারতবর্ষের কি অবস্থা কাশ্মীরের কি অবস্থা, পাঞ্জাবের কি অবস্থা? পাঞ্জাবে আজকে কারা শাসন করছেন? সমস্ত পাঞ্জাব আজকে উগ্রপন্থীদের হাতে, সমস্ত কাশ্মীর আজকে উগ্রপন্থীদের হাতে। গভর্ণরদের গণতন্ত্র, এটা কি গণতন্ত্র? সংবিধান কি বলেছে? সংবিধান বলেছে যে, যে কোন গভর্ণর পাঁচ বছর পর্য্যন্ত থাকতে পারবেন যদি তিনি পদত্যাগ না করেন। যদিও এখানে রাষ্ট্রপতির কথা বলেছেন, রাষ্ট্রপতি কাদের নির্দ্দেশে এই নির্দ্দেশ দিয়েছেন, এই ধরণের অগণতান্ত্রিক অসংবিধানিক নির্দ্দেশ তিনি দিয়েছেন। স্যার, সারা ভারতবর্ষের অবস্থা কি, মানুষ কোথায় গিয়ে দাঁড়াবে? মানুষ বুঝতে পারতেন ১৯৭৭ সালে কংগ্রেসকে ক্ষমতা থেকে সরিয়ে দিয়ে তাদের কি অবস্থা হয়েছিল, দিকে দিকে বিচ্ছিন্নতাবাদ মাথা চাড়া দিয়ে উঠেছিল। ভারতবর্ষের অর্থনীতি কোথায় গিয়ে দাঁড়িয়েছিল, দ্রব্যমূল্য কোথায় গিয়ে দাঁড়িয়েছে,। স্যার, এইগুলি আজকে আমাদের নিশ্চয়ই চিন্তা করতে হবে ভারতবর্ষের একজন নাগরিক হিসাবে, দেশের প্রেমিক নাগরিক হিসাবে প্রত্যেকের সেই কথা চিন্তা করতে হবে। স্যার, এই সম্পর্কে আমি ১/২টা কথা বলছি, রাজ্যে জোট সরকার ক্ষমতায় অধিষ্ঠিত হবার পর আজকে বিরোধী বামফ্রন্ট রাজ্যে অস্থিরতা সৃষ্টির জন্য পরিকল্পিত চেষ্টা চালিয়ে যাচ্ছেন। তাদের মূল উদ্দেশ্য হলো রাজ্যের আইন-শৃঙ্খলার অবনতি ঘটিয়ে নিজেদের ক্ষমতায় আমার পথটাকে সুগম করার জন্য। ইন্দিরা গান্ধী চলে গেছেন। একটা সময় সেই সময় আপনাদের নিশ্চয়ই মনে আছে উত্তরপ্রদেশে পুলিশ বিদ্রোহ

হয়েছিল, সেইদিন পুলিশ বিদ্রোহের নেতৃত্ব দেওয়ার জন্য ইন্দিরা গান্ধীর কাছে গিয়েছিল। কিন্তু তিনি সেটা প্রত্যাখ্যান করে দিয়েছেন ভারতবর্ষের স্বার্থে। কিন্তু আজকে বিরোধীরা প্রয়োজন হলে খুন সন্ত্রাসের সৃষ্টি করে ক্ষমতায় আসার চিন্তা করেছেন। রাজীব গান্ধী যেখানে বলেছেন বিরোধী দল হিসাবে ভারতবর্ষের ঐক্যের জন্য, প্রগতির জন্য, সংহতির জন্য এবং উন্নতির জন্য। তিনি এগিয়ে যাবেন বর্তমান সরকারের সঙ্গে সহযোগিতার হাত বাড়িয়ে দেবার জন্য আমরাও এগিয়ে যাচ্ছি সহযোগিতার হাত বাড়িয়ে দেবার জন্য। বামফ্রন্ট সরকারের ১০ বছরের শাসনকালে জাতি-উপজাতির মধ্যে দাঙ্গার সৃষ্টি করে, উগ্রপন্থী সমস্যা পরিকল্পিত রাজনৈতিক হত্যাকাণ্ড, রাজ্যের অসংখ্য নিরীহ শান্তি প্রিয় মানুষকে খুন করা হয়েছে। জনসংখ্যা আনুপাতিক হারে বিচার করলে ত্রিপুরায় আইন-শৃঙ্খলা ছিল সবচেয়ে খারাপ। এই অসহনীয় পরিস্থিতি থেকে মানুষ মুক্তি পায় এই জোট সরকার ক্ষমতায় আসীন হওয়ার পর। স্যার, জোট সরকারের শাসনকালে অল্প সময়ের মধ্যে দীর্ঘ স্থায়ী উগ্রপন্থী সমস্যার সমাধান করা হয়েছে। বিরোধী দলের ক্রমাগত উস্কানি সত্বেও আইন-শৃঙ্খলা স্থিতিশীল হয়েছে। বিগত ১০ বছর সি. পি. এম. বিভিন্ন ভাবে চেষ্টা করেছেন অশান্তি সৃষ্টির জন্য কিন্তু রাজ্যের শান্তিকামী জনগণ সেটা সর্বোতভাবে প্রতিহত করেছে না। বিগত ২ বৎসরে সি, পি, এম, বিভিন্ন ভাবে চেষ্টা করছে অশান্তি সৃষ্টির জন্য। কিন্তু রাজ্যের শান্তিকামী জনগন তা সর্বতোভাবে প্রতিহত করেছে। জোট সরকার ক্ষমতাসীন হওয়ার পর রাজ্যের বেকার সমস্যার সমাধানের লক্ষ্যে ব্যাপক উদ্যোগ নেওয়া হয়েছে। ইতিমধ্যে গ্যাস ভিত্তিক মিথানল প্রকল্পের কাজ শুরু হয়েছে। কেন্দ্রে নতুন সরকার আসার পর ওরা হঠাৎ ব্যস্ত হয়ে উঠেছে কবে গদী পেয়ে যাবে। ওদের বুঝা উচিত ছিল এই সরকার জনগনের ভোটে এসেছে এবং গত নভেম্বর মাসে আর একবার প্রমানিত হয়েছে রাজ্যের মানুষ শান্তি এবং প্রগতিতে বিশ্বাসী। যে কারণে তারা কংগ্রেস এবং টি. ইউ, জে, এস, প্রার্থীদের আবার ভোট দিয়েছে। সি, পি, এমের কুম্ভীরাশ্রু মানুষের কাছে পরিষ্কার হয়ে গেছে। তারা এখন মুর্খের স্বর্গে বাস করছে। এই রাজ্যের মানুষ তাদের আর ক্ষমতায় আসতে দেবে না। কারণ মানুষ ক্যাডার কেন্দ্রিক সমাজ ব্যবস্থা চায় না। চায় একটা মুক্ত সমাজ, যেখানে শান্তি এবং সদ্ভাব বিরাজ করছে। তারা এখন আতংকে বাস করছেন। এই কারণে যে রাজ্যে আইন-শৃঙ্খলার ব্যবস্থা খুব সন্তোষজনক। নৃপেনবাবু যতই দিস্তায় দিস্তায় চিঠি লিখুন না কেন, আর প্রেস রিলিজ দিন না কেন, এক দশক বাদে মানুষ যে মুক্তির স্বাদ পেয়েছে তা মানুষ ভুলতে চাইবে না কেন, আমি আশা করব নৃপেনবাবুরা দেওয়ালের লিখন সঠিকভাবে পড়ে সরকারের যে গঠণ মূলক কাজ করছে

তাকে সমর্থন জানিয়ে মানুষের অর্থনৈতিক উন্নয়নে এগিয়ে আসবেন। মাননীয় রাজ্যপালকে ধন্যবাদ যে, তিনি রাজ্যের প্রগতির একটা সম্যক চিত্র তুলে ধরেছেন। তিনি স্পষ্ট করে বলেছেন যে, আমরা কেন্দ্রীয় সরকারকে সমর্থন করব সঙ্গে সঙ্গে তিনি তাদের এও মনে করিয়ে দিয়েছেন যে, এই সরকারকে দেশের অন্যান্য অগ্রগামী সরকারের সাথে এক পংক্তিতে বসানো ঠিক হবে না। কারণ এই রাজ্যের অবস্থান, আয়তন এবং ভৌগোলিক অবস্থান স্পষ্টতঃই ভিন্ন। এই রাজ্যেক স্বাভাবিক কারণে স্পেশিয়েল ক্যাটাগরি স্টেইট হিসাবে গন্য করা দরকার। নৃপেনবাবুদের উচিত তারা মায়াকান্না বন্ধ করে রাজ্যে সরকারের সাথে হাত মিলিয়ে এই ব্যাপারে কেন্দ্রকে বুঝান। রাজ্যপাল এই রাজ্যের খাদ্য দ্রব্য উৎপাদনে ব্যাপক অগ্রগতি এবং উপজাতি মানুষদের অর্থনৈতিক উন্নয়নের বিভিন্ন প্রচেষ্টার কথা তিনি তুলে ধরেছেন। রাজ্যের অর্থনৈতিক উন্নয়ন এবং প্রাকৃতিক সম্পদকে কাজে লাগানোর যে ব্যাপক প্রচেষ্টা চলছে সেটাও উল্লেখ করায় আমি কৃতজ্ঞ। উপজাতি বিশেষ করে দারিদ্র সীমার মানুষদের সর্বিক উন্নয়নের যে, প্রচেষ্টা চলছে সেটা তিনি পরিস্কার ফুটিয়ে তুছেছেন তাঁর ভাষনে। উগ্রপন্থী কার্যকলাপ কার্যতঃ বন্ধ। যা হওয়ার কথা রাজ্যপাল জানিয়েছেন এবং এই রাজ্যের শান্তি সম্প্রীতি, অর্থনৈতিক উন্নয়ন এবং উৎপাদনের যে সুষ্ঠ কর্মকাণ্ড শুরু হয়েছে এইটাকে বানচাল করার জন্য মাননীয় বিরোধী দলের সদস্যরা তৎপর হয়ে উঠেছে। যাতে করে রাজনৈতিক অস্থিরতা সৃঠি করা যায়। কারণ তারা জানে যে অর্থনৈতিক উন্নতি সম্ভব হলেই মানুষ আর কমিউনিষ্টদের ছায়া মারাবে না। কারণ মানুষ এখন মুক্তির স্বাদ পেয়েছে। শান্তি এবং মুক্তি এই দুইটা জিনিষ যে কত গুরুত্বপূর্ণ তা পূর্ব ইউরোপের দিকে তাকালেই বুঝা যায়। কাজেই সাবধান, অনেক বোকামী করেছেন, আর বোকামী করবেন না। আসুন সরকারের সঙ্গে হাত মিলিয়ে মানুষের কাজ করুন, নইলে মানুষের সমর্থন আর পারবেন না। স্যার, এইখানে ওরা ২-১টা অভিযোগ করেছে, বিশেষ করে ওভার-ড্রাফ্টের কথা তুলেছেন। ওভার ড্রফ্ট সম্পর্কে আমি ১-২টা কথা বলছি। ১৯৮২-৮৩ সালে তদানীন্তন ভারত সরকারের অর্থমন্ত্রী শ্রী প্রনব মুখার্জী তিনি দেখেছেন বিভিন্ন রাজ্যগুলি বল্গাহীন-ভাবে ওভাড্রাফ্ট নিচ্ছেন। এই ব্যবস্থাকে তিনি একটা সুশৃঙ্খল করার জন্য তিনি তখন একটা নিয়ম করেছেন, সে নিয়ম অনুসারে বর্তমানে চলছে। সুতরাং রাজ্য সরকারের ১৯৮২-৮৩ সন পর্য্যন্ত যে, সমস্ত ওভার-ড্রাফ্ট হয়েছে সেগুলিকে মিনিমাইজ করার জন্য সেই সময়ে ৩৩ কোটি ৭২ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার ঋণ হিসাবে দিয়েছেন সেটাকে রেগুলারিটি আনার জন্য এবং এই টাকা ১০ বৎসরের জন্য দেওয়া হয়েছে। এই টাকার জন্য পর্য্যন্ত তাদের আমলে উনারা ৯ লক্ষ টাকার কথা বলেছেন।

স্যার, আমরা এই কথা বলছিনা যে, এটা কি ন্যায় হয়েছে, কি অন্যায় হয়েছে কিন্তু ওনারা এতে দুর্নীতি আরোপ করতে চাইছেন। ওভার ড্রাপ্টটের সঙ্গে দুর্নীতি বা সুনীতির কোন সম্পর্ক নাই। এটা

# VOTING ON THE MOTION OF THANKS ON THE GOVERNOR'S ADDRESS

হচ্ছে ব্যাঙ্কের সঙ্গে ট্র্যাংজেকশনের ব্যাপার। যতক্ষণ পর্য্যন্ত কারেন্ট একাউন্টে টাকা থাকে ততক্ষণ পর্য্যন্ত ব্যাঙ্ক টাকা দেবে। কিন্তু যখন টাকা থাকেনা তখন সেটাকে ওভার ড্রাফট হিসাবে দেওয়া হয়। যতক্ষণ পর্য্যন্ত টাকাটা খাটাবেন ততক্ষণ পর্য্যন্ত আপনাকে সেটার সুদ দিতে হবে। এটা হচ্ছে ব্যাঙ্কিং সিস্টেম। সুতরাং ওনারা এসব কথা বলে জনগণকে এবং এই হাউজকে বিভ্রান্ত করছেন। আমরা এর প্রতিবাদ করছি। স্যার, ওনারা অভিযোগ তুলছেন আমরা নাকি জুটমিল বন্ধ করে দিচ্ছি। জুটমিলকে নাকি প্রাইভেট মেনেজমেন্টে দিচ্ছি। এটা সম্পূর্ণ অসত্য। ওনারা এসব বলছেন, শুধুমাত্র জনগণকে বিভ্রান্ত করার জন্য। স্যার, আমি জুটমিল সম্পর্কে এখানে একটু বলছি যে—যেদিন এই সরকার ক্ষমতায় এসেছিল অর্থাৎ ৫-২-৮৮ ইং তার আগে ৪-২-৮৮ ইং-এর আগে এই জুটমিল চালু হয়েছিল। এটা চালু হয়েছিল ১৯৮১ সালে। তখন থেকে এ পর্য্যন্ত এটার লাইয়েবিলিটি হচ্ছে ১০ কোটি ৮০ লক্ষ ৬১ হাজার টাকা। এটা বিভিন্ন এজেন্সি থেকে লোন নেওয়া হয়েছে ৫ কোটি ৬৬ লক্ষ ৫৫ হাজার টাকা তারপরে এটার জন্য ইন্টারেস্ট দেওয়া হয়েছে ১ কোটি ৪৬ লক্ষ ৬ হাজার টাকা। এভাবে এই লাইয়েবিলিটি হয়েছে। এভাবে জে,সি,আই ও বিভিন্ন ফিন্যান্সিয়েল ইনস্টিটিউট থেকে টাকা নেওয়া হয়েছে। তারও সুদ বা আসল কিছু পেমেন্ট করা হয় নাই। তারজন্য আজকে আমরা কোন ফিনন্সসিয়েল ইনস্টিটিউটের কাছে যেতে পারছিনা। কারণ আজকে ব্যাঙ্কও আমাদেরকে টাকা দিতে চায়না। অতএব ট্রেনজেংশনের যে ফ্লোটা ছিল সেটা তারা আগেই নষ্ট করে গেছেন। এসমস্ত অবস্থার পরিবর্তন করে আমরা এই জুটমিলকে চালু রাখব। যে সমস্ত অবস্থার তারা সৃষ্টি করেছিল আমরা সেটা শুধু তুলে ধরছি। ওনারা আজকে টি,এস,আই.সি, সম্পর্কে বিভিন্ন ধরণের কথা বলছেন। এ সমস্ত কথা বলে ওনারা হাউজকে বিভ্রান্ত করতে চাইছেন। ওনারা প্রাইভেট এন্টারপ্রিনিউয়ারের কথা বলছেন। আজকে পশ্চিমবঙ্গে কি হচ্ছে। জ্যোতিবাবু কাদেরকে ডাকছেন। কাজেই, রাজ্যপালের ভাষণের উপর যে, ধন্যবাদসূচক মোশন এসেছে সেটাকে সমর্থন জানিয়ে বিরোধীদের সমস্ত সংশোধনীগুলিকে বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— এখন আমি সংশোধনী প্রস্তাবগুলো একত্রে ভোটে দিচ্ছি। গত ২২শে জানুয়ারী ১৯৯০ ইং সোমবার মাননীয় রাজ্যপাল যে, ভাষণ প্রদান করেছেন এবং তার উপর যে, ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে তার সঙ্গে আমি একমত হতে পারলাম না বলে দুঃখিত কারণ রাজ্যপালের ভাষণে নিম্নলিখিত

